This is the text of his Adjournment motion.

**শ্রীমতী রেণু চক্রবর্তী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যারা নাকি নমিনেটেড এম, এল, এ, তাদের কি কোন কথা বলার অধিকার নেই ? এম, এল, এরা এই হাউসের মধ্যে যেসব অধিকার পান, সেগুলি থেকে তারা কি বঞ্চিত ? নমিনেটেড হলে তারা কিছুই বুঝে না, এটা কি ঠিক ? আমি জানি যে যদি কোন সদস্য মহোদয়ের কোন ভুল বা ত্রুটি হয়, সেগুলি যাচাই করার জন্য স্পীকার মহোদয় আছেন, তাছাড়া এই সভা পরিচালনা করার রুলস্ আছে, তারা সেই সব দেখবেন। কিন্তু কোনও সদস্য কি বলতে পারেন যে নমিনেটেড সদস্যরা কিছুই জানে না, এই সম্পর্কে আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই ?

**মিঃ স্পীকার** :—এটা কি আপনার পয়েন্ট অব অর্ডার ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসের মধ্যে টেবল চেয়ারে বসে কথা বললেও কি পয়েন্ট অব অর্ডার বলা যাবে ?

**শ্রীমতী রেণু চক্রবর্তী** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি যখন সীটে বসেছিলেন, তখন এই সব কথা বলেছেন এবং এইভাবে বলেছেন যে রীতিমত কোন এক মাননীয় সদস্যকে ধমক দিয়েছেন। তার জন্য আমি আপনার কাছ থেকে এই সম্পর্কে একটা ক্লেরিফিকেশন পেতে চাই।

**ডাঃ বিনোদ বিহারী দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পাসিং রিমার্কস অনেক কিছুই হয়। কাজেই তাতে যদি উনি মনে কিছু নিয়ে থাকেন, সেটা মাননীয় অধ্যক্ষ মহোদয়ের সামনে রেখেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেটা বিচার বিবেচনা করে দেখবেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, পাসিং রিমার্ক আমরা অনেক সময়ে করে থাকি, এখন তাতে যদি কোন সদস্যের উপর আঘাত লাগে তাহলে পরে আমরা সেজন্য দুঃখিত।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্যা আপনি যে উত্তর চেয়েছেন, সেটাতো মাননীয় সদস্য দিয়ে দিয়েছেন।

**শ্রীরাজ কুমার কমলজিৎ সিং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানতে চাই যে আমরা যারা নমিনেটেড মেম্বার আছি, তাদের এই হাউসের মধ্যে কোন কিছু বলার কি অধিকার নেই ?

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসের প্রত্যেক সদস্য মহোদয়ের জানা আছে যে যারা নমিনেটেড মেম্বার আছেন, তারাও আমাদের মত পূর্ণ মর্য্যাদা সম্পন্ন। কাজেই আমি অনুরোধ রাখব এই বিষয়ে যেন আর কোন বিশদভাবে আলোচনা করা না হয়।

**মিঃ স্পীকার** :—ফাদার ডিসকাশন ইজ নট নেসেসারী।

**শ্রীমতী রেণু চক্রবর্তী** :—আমার কথা হল ভবিষ্যতে যেন এই রকম আর না হয়।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, আপনার ক্ষমতাতো কেউ অস্বীকার করছেন না। Now I am going to another item of the business.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বক্তব্য হল এই বিধান সভা আরম্ভ হওয়ার পর থেকে এই পর্যন্ত আমি যতগুলি এ্যাডজার্ণমেন্ট মোশান দিয়েছি তার সবগুলিই এইভাবে রিজেক্ট করা হয়েছে। কিন্তু আমরা দেখেছি যে পার্লামেন্ট বা অন্যান্য রাজ্যে যে সব বিধান সভাগুলি আছে, সেইগুলিতে বিশেষ বিশেষ ক্ষেত্রে যদি স্পীকার মনে করেন, তাহলে সেগুলি আলোচনা করতে দেওয়া হয়ে থাকে। কিন্তু আমাদের এখানে যেইমাত্র একটা এ্যাডজোর্ণমেন্ট মোশান মুভ করা হল তেমনি সংগে সংগে সেটাকে রিজেক্ট করে দেওয়া হয়। এটা যেন আমাদের এখানে একটা কনভেনশান হয়ে দাঁড়িয়েছে। কাজেই যেহেতু আমার মোশানটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সেহেতু এটাকে আলোচনা করার দাবী আমি এখানে রাখছি। আমার মোশানটার বিষয় বস্তু হল, আমাদের এই হাউসের সদস্যরা ইনভলভড ছিলেন—তাদের উপর যেভাবে অন্যায় আক্রমণ এবং অত্যাচার চালানো হয়েছে, তা অত্যন্ত নিন্দনীয় এবং সেকারণে আমার এই মোশানটাকে এখানে এই হাউসের মধ্যে আলোচনা করতে দেওয়া উচিত।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এক্ষণে এই বিষয়ে কোন কনভেনশান করা ঠিক হবে না, এটাকে আলোচনা করে পরে ঠিক করা যাবে, সেখানে লীডার অব দি হাউসও থাকবেন এবং অন্যান্য যারা আছেন তারাও থাকবেন, সবাই বসে আলোচনা করে এটা ঠিক করা হবে। কাজেই এই বিষয় নিয়ে ফার্দার কোন প্রকার আলাপ আলোচনা করা যুক্তি-যুক্ত হবে বলে আমি মনে করি না।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি উনার কথা বললেন, কিন্তু আমারও একটা কথা আছে, সেটা হল প্রত্যেকটি মেম্বার এর নিজের একটা সম্মান আছে, সিকিউরিটি আছে, তাছাড়া আমাদের এই হাউসের মেম্বারেরা এই বিষয়ে ইনভলবড আছেন এ সম্পর্কে এখন পর্যন্ত কোন কিছুই করা হচ্ছে না—এটা যে কি ধরণের এ্যাসেম্বলী তা আমি বুঝে উঠতে পারছি না। এই সব দিক দিয়ে চিন্তা করে আমার মোশানটা খুবই গুরুত্বপূর্ণ, সেটাকে এই হাউসের মধ্যে আলোচনা করতে দেওয়া হউক, এটাই আমার দাবী।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, পয়েন্ট অব অর্ডার যেটা আছে, আর আমাদের পূর্ব্বে যে কনভেনশান ছিল এ্যাডজার্ণমেন্ট মোশান সম্পর্কে, সেই সম্পর্কে মাননীয় স্পীকার আমাদের কাছে বিশদভাবে বলেছেন। তিনি বলেছেন যে ভবিষ্যতে এই ব্যাপারে আলাপ আলোচনা করে আমরা কি প্রসিডিউর গ্রহণ করব, সেটা পরে ঠিক করা হবে। সেখানে যেটা পাবলিক ইম্পর্টেন্স আছে বা নাগরিকদের পক্ষে কল্যাণকর আছে, তা যা হউক না কেন সেটা আমরা বা আমাদের মাননীয় সদস্য অঘোর বাবুর সংগে আলোচনা করেই উনি সেটা ঠিক করবেন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই বিষয়টা আমাদের রুলসের প্রভিশানের মধ্যে আছে যে কোন এ্যাডজোর্ণমেন্ট মোশান যদি আরজেন্ট পাবলিক ইম্পর্টেন্সের

বিষয়বস্তু থাকে, তাহলে সেটা যে কোন সদস্য আলোচনা করতে পারেন। আর সেই প্রভিশান আছে বলেই আমি এটা এই হাউসের মধ্যে আলোচনা করবার জন্য এনেছি। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত যত সব এ্যাডজোর্ণমেন্ট মোশান আনা হয়েছে তার একটিকেও আলোচনা করার জন্য দেওয়া হয়নি বরং সবগুলি আলোচনার দাবী নাকচ করে দেওয়া হয়েছে। আর ইতিপূর্বে যেটা আলোচনা হয়েছে সেটা হল যিনি এ্যাডজোর্ণমেন্ট মোশন আনবেন সেটা কি মুভার নিজেই পড়বেন' না মাননীয় স্পীকার মহোদয় পড়বেন—এটা হল আলোচনার বিষয় বস্তু। কিন্তু সেখানে মোশানগুলি এ্যাডমিট করা না করার ব্যাপারে কোন রকম আলাপ আলোচনা করা হয়নি। আমি এই বিষয়টাকে অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে মনে করি। অতএব এই বিষয়টা পুনর্বার বিবেচনা করে যাতে আমার এই গুরুত্বপূর্ণ মোশানটা আলোচনা করতে দেওয়া হয় সেজন্য আমি আমার দাবী এই হাউসে রাখছি। কেননা যে অবস্থাটা চলছে এখানে সেটা আমাদের পক্ষে চিরদিন মেনে চলা সম্ভবপর নয়, তাই আমি আশা করি যে মাননীয় স্পীকার মহোদয় এই বিষয়টা আলোচনা করবার সুযোগ দেবেন।

**শ্রীতড়িত মোহন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আজকে আপনার এই ডিসিশান হাউসকে জানিয়ে দেওয়ার পর আর এই বিষয়ে কোন রকম আলোচনা হতে পারে না। যখন নাকি আপনি আপনার ডিসিশান এই এ্যাডজোর্ণমেন্ট সম্পর্কে দিয়ে দিয়েছেন এবং তাতে তিনিও এগ্রিড হয়েছেন, তারপরও তিনি যদি আবার বলতে শুরু করেন তাহলে যে কনভেনশানের সৃষ্টি হয় সেটা আবার ভঙ্গ করা হবে। তাই মাননীয় স্পীকারের মাধ্যমে মাননীয় সদস্যকে অনুরোধ করব যে আজকে যে কনভেনশানের সৃষ্টি হয়েছে, সেটা আজ পর্যন্ত চলতে দেওয়া উচিত।

কেননা স্পীকার মহোদয় আগেই বলে দিয়েছেন যে ভবিষ্যতে কি হবে না হবে সেটা আমরা আলাপ আলোচনা করে ঠিক করব। কাজেই এখানে এই বিষয়ে আর আলোচনা করা যায় না। এই হাউসের মধ্যে আমাদের যে নেক্সট আইটেম আছে, তাতে আমাদের যাওয়া উচিত।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আশা করি আপনি এই সম্পর্কে প্রতিশ্রুতি দেবেন যে এই সেসনে এই বিষয়ে আলোচনার সুযোগ দেবেন, ইচ্ছা করলে তিনি একটা টাইম ফিক্স আপ করে দিতে পারবেন এবং যদি এই প্রতিশ্রুতি দেন তাহলে এখানে আমি বিরত থাকব, তা না হলে আমি এই বিষয়ে পার্সু করতে থাকব।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, এই বিষয়ে আমার বক্তব্য আমি সুস্পষ্টভাবে আমি বলেছি। আমরা যদি এখানে কনভেনশান গড়ে তুলতে চাই তাহলে আপনাদের সংগে আলাপ আলোচনা করে সেটা করব।

আরেকটি কথা...for the information of Members আমি জানাচ্ছি—Parliament'এ adjournment motion সম্পর্কে কি অবস্থা ঘটেছে—in 1955-56-nil. কোন এ্যাডজোর্ণমেন্ট মোশান এ্যালাউ করা হয় নাই। in 1956-57 nil, 1957-58-1, 1958-59-1, 1959-60-1, 1960-61 nil, 1961-62 nil, 1962-63-2, 1963-64-5, 1964-65-3. এইভাবে এ্যাডজোর্ণমেন্ট মোশানগুলি এ্যালাউ করা হয়েছে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই এ্যাসেম্বলী হওয়ার পর একটা এ্যাডজোর্ণমেণ্ট মোশান মুভ করতে দেওয়া হয়েছে কিনা ?

**মিঃ স্পীকার** :—আপনি বলেছেন অনেক হয়েছে, আপনাদের উত্তরে জানাচ্ছি ঠিক যতটা এ্যালাউ হয়েছে আপনারা বলেছেন, ততটা হচ্ছে না। আমি সুস্পষ্টভাবে বলেছি আপনাদের এ্যাডজোর্ণমেণ্ট মোশানের ব্যাপারে আমাদের ভবিষ্যতে কি করতে হবে সেই বিষয়ে ভবিষ্যতে আপনাদের সংগে আলাপ আলোচনা করে স্থির করব।

Now I am going to another item of the business.

## PRESENTATION OF THE REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE.

**Mr. Speaker**—I announce the Report of the Business Advisory Committee setting on the business of the House upto the 30th September 1969.

I call on Shri Monoranjan Nath designated by me to move the motion that the House agrees to the allocation of time proposed by the Committee.

**Mr. Dy. Speaker**—Hon'ble Speaker Sir, I beg to move that this House agrees to the allocation of time proposed by the Committee.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এর উপর আমি আলোচনা রাখতে চাই। প্রশ্ন হচ্ছে এখানে লিষ্ট অব বিজনেসের মধ্যে—প্রথম দিন ২২ তারিখের বিজনেস হয়ে গেছে, ২৩ তারিখের বিজনেস মোটামুটি চলছে, এখানে বিজনেস এ্যাডভাইসরি কমিটির রিপোর্টে দেখা যায় ২৪ তারিখে আছে।

Question—one hour, Calling attention Notice, if any Presentation of the appropriation and Finance Accounts for 1967-68 and Audit Report, 1969, etc. These are only for information, other business if any, তারপর 25th, Question—one hour, Calling Attention if any, other business if any, private Members resolution etc., 29th—Question, calling attentiion, other business private Members business resolution etc. On 3oth—question, calling attention if any, etc. etc. এইভাবে বিজনেসগুলি দেওয়া আছে। এখানে মাননীয় অধ্যক্ষ মহোদয়, দুঃখের সংগে বলতে হয় আজকে গভর্ণমেন্টের যে বিল, বিভিন্ন এ্যাসেম্বলীর মধ্যে গভর্ণমেণ্ট বিজনেস, বিল থাকে, আমাদের লিষ্ট অব বিজনেসে তা নেই। কাজেই বিজনেস এ্যাডভাইসরী Committee's যে মিটিং বসল, এই যে প্রাইভেট মেম্বার্স রিজলুশান, আমাদের ৩৭টি রিজলুশান আমরা দিয়েছি—

**Mr. Speaker**—Hon'ble Member, you will have the floor. The House stands adjourned till 2 P.M, to-day,

**Shri Aghore Deb Barma,** M L. A. :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি Business Advisory Committee সম্পর্কে বলছিলাম যে এই Business Advisory Committeeর নাম হচ্ছে Govt. Business Advisory Committee, অর্থাৎ সরকারের বিল বা রুল্‌স ইত্যাদি থাকলে পরে time allocation করার জন্য Business Advisory Committee করা হয়ে থাকে। এই আলোচনার মধ্যে আমি একটা Point of Order রাখছি। এই যে Business Advisory Committeeর meeting ডাকা হ'ল –যেখানে Govt. Business বলতে কিছুই নেই- কাজেই time allocationএর প্রশ্নই উঠে না। Private Members' Business (Resolution) উপরে যেটা করা হয়েছে সেটা Business Advisory Committeeর এক্তিয়ারের মধ্যে পড়ে কি না ? এটা আমার Point of Order আর দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এখানে আমরা বিভিন্ন প্রদেশের অর্থাৎ union Territories এর কথা যদি বলি তাহলেও দেখতে পাই—গত অধিবেশনে শুধু গোয়াতে ৮টি বিল পাশ করানো হয়েছে। আর হিমাচল প্রদেশে গত বৎসরে ৫০টি বিল আনা হয়েছে। তুলনামূলকভাবে যদি আমাদের বিধানসভার বিলগুলি আমরা দেখি তাহলে আমরা দেখতে পাই যে এগুলি কিছুই না। এমন কি মণিপুরে পর্যান্ত আমাদের তুলনায় অনেক বেশী বিল আনা হয়। আমাদের এই ত্রিপুরাতে ডজন খানেক I. A. S. Officer আছেন, Law Secretary আছেন, তারা ত মন্ত্রীসভাকে পরামর্শ দিতে পারেন কোন বিল আনার দরকার, বিধানসভায় কি বিজনেস থাকবে সে সম্পর্কে। কিন্তু কার্য্যতঃ এখানে ডজন খানেক I. A. S. Officer থাকা সত্বেও বা Law Secretary থাকা সত্বেও এই সমস্ত বিলগুলি Houseএর মধ্যে আনা হয় না। এই সম্পর্কে তারা একেবারে নির্ব্বাক। কাজেই এই সব দিক দিয়ে যদি আমাদের দেখতে হয় তাহলে আমাদের বলতে হয় যে, যেমন Parliamentএর মধ্যে Parliament এর charge এ Parliamentary Affairsএর একটা Ministry থাকে আর আমাদের এখানে ও Assembly Affairs অর্থাৎ Assemblyর বিষয়বস্তু সংক্রান্ত ব্যাপারে বিলগুলি আনা ইত্যাদির charge এ একজন না একজন Minister থাকেন। আমি যদি ধরে নেই যে এখানে একজন আছেন, Chief Minister যদি এই chargeএ থেকে থাকেন তাহলে Assembly Sitting হলে কি কি বিল আনা হবে এই সম্পর্কে কোন রকম discussion হয় কি না জানি না এবং কোন sessionএ কোন কোন বিলগুলি আনা হবে এই সম্পর্কে কোন রকম তদ্বির তদাবক করা হয় না। যেহেতু Rulesএর মধ্যে আছে, Actএর মধ্যে আছে যে ছয় মাস পর পর একটা Sitting ডাকতে হবে অতএব তা ডাকা হয় মাত্র। কাজেই এই অবস্থায় একটা Sitting চলতে পারে না। সেদিক দিয়ে দৃষ্টি রাখা দরকার। আর এই Assembly আরম্ভ হওয়া থেকেই আমি আছি, বিভিন্ন Committeeর মধ্যেও আমি আছি—যেমন এক সময় আমি Estimate Committeeর Memberও ছিলাম বা Public Accounts Committeeর Member এবং আরো বিভিন্ন কমিটির মেম্বার আমি ছিলাম। কিন্তু Committeeর যে সমস্ত বিষয়বস্তু সে সম্পর্কে Members বা Committeeর chairmanএর directionএ আমাদের Secretary বা staff যদি officerদের কোন প্রশ্ন করেন তাহলে তাদের মধ্যে উষ্মা দেখা দেয়। অর্থাৎ তারা এত রাগান্বিত হন যেন Assembly Secretariat থেকে বা Secretary নিজে অর্থাৎ কমিটির chairmanএর পক্ষ থেকে

যে সমস্ত প্রশ্ন করা হয় তখন তারা তা face করতে অসুবিধা বোধ করেন এবং তারা বিরক্তি বোধ করেন এবং তাদের Prestigeএ লাগে বলে তারা মনে করেন। আমাদের Assembly ছয় মাস পর পর ডাকা হয়। কিন্তু ছয় মাস পরেও কোন বিল আসবে না এবং Billএর Preparation করা হয় না। কোন Law আনা হয় না। সেদিকে তারা কোনরূপ নজর দেন না। সেদিকে তো তাদের কোন Prestigeএ লাগে না? সেদিক দিয়ে তো তাদের Prestigeএ লাগার কোন কারণ নেই। কাজেই সেদিক দিয়ে এই Houseএর খুব চিন্তা করা দরকার বলে আমি মনে করি। কিন্তু এই সম্পর্কে কিছুই করা হচ্ছে না।

আর এই List of Business এর মধ্যে আমি যদি Allocation of times সম্পর্কে দেখি তাহলে দেখতে পাই যে ২৩ তারিখের মধ্যে প্রথম House এ Question এক ঘন্টা। এর পর Presentation of the Report of the Business Advisory committeeর জন্য ১০ মিঃ রাখা হয়েছে। President's Assents to Bills এর জন্য রাখা হয়েছে ১৫ মিঃ, তারপর Presentation of the report of the committee on absence of Members from the sittings of the House এর জন্য রাখা হয়েছে ১০ মিঃ। Other Business if any এটার মধ্যে নেই। ধরে নিলাম other business এক ঘন্টা, আর বাদ বাকী তো কিছুই নেই। আর ২৪ তারিখে আছে Question এক ঘন্টা, Cal'ing attention ইত্যাদি ১০ মিঃ তারপর Other business, if any এখানে কিছুই নেই। ধরে নিলাম ১ ঘন্টা তারপর কিছুই নেই। আর ২৬ তারিখে দেখা যায় Question এক ঘন্টা, তারপর Private Members' Resolution ৪ ঘন্টা। তার মানে এখানে.৫ ঘন্টা পুরা রাখা হয়েছে। এখানে প্রশ্ন হ'ল এখানে ৩২টি Private Members' Resolution দেওয়া হয়েছিল। সেটার Ballot ও হয়ে গেছে। সাধারণতঃ Balloting হওয়ার পর Business এর অন্তর্ভ‌ুক্ত হওয়ার কথা। কিন্তু এখানে দেখা যায় যেভাবে allocation of time করা হয়েছে যদি আমি ১।২ করে গুণে দেখি তাহলে দেখতে পাইবে ৩২টির মধ্যে ১২টি Admit করা হয়েছে Business Advisory committeeতে, বাদ বাকীটি কাউ। অর্থাৎ পরবর্ত্তী সময়ে এগুলি কি সব Lost হয়ে যাবে। কিন্তু আমার প্রশ্ন হ'ল এই যে, Govt. Business এর উপর time allocation এর জন্য metting করার কথা Govt. Bussiness নেই, Govt.এর কোন Bill নেই—তার জন্য Private Members' Resolution এর জন্য যে আইনীভাবে time allot করলেন Business Advisory committee. কিন্তু আমাদের House এর মধ্যে বরাবর যেটা চলে আসছে—আমাদের Rules এর মতে শুক্রবার Private Members' Resolution discussion এর সুযোগ থাকার কথা। Only শুক্রবার। কিন্তু আমাদের House এর মধ্যে একটা convension বরাবরই চলে আসছে—প্রত্যেক সময়ই এখানে Law Secretary বা Assembly Affairs এর যিনি Minister তাদের এই সম্পর্কে কোন রকম চিন্তা চেতনা নেই। Bill আনা সম্পর্কে তাদের কোন চিন্তা চেতনা নেই। কারণ Assembly Question hour এর পরেই ১২টার সময়ে ছুটি হয়ে গেলে সেটাও একটা দৃষ্টি কুৎসিত। ছয় মাস পরে একটা sitting হবে—Question hour এর পর ছুটি হয়ে যাবে। সেটা যেন একটা হাজিরা দেওয়ার মত। সেদিক দিয়ে লক্ষ্য রেখেই আমি যতটুকু জানি যে

Private Members' Resolution গুলি শুক্রবার বাদেও অন্যান্য বারে দেওয়া হয়েছে এবং বরাবরই এটা আমরা আলোচনা করে এসেছি। এই হল House এর convension. এক দিকে দেখা যায় যে আজকে Business Advisory committee meetingএ আইন বজায় রাখার জন্য খুব একটা জবরদস্ত চেষ্টা। যেহেতু Rules এর মধ্যে নেই অন্যান্য বারের মধ্যে কেন আমরা দেব এরকম একটা ইঙ্গিত আছে। যেমন দুইটা দিন মাত্র রাখা হয়েছে। একদিন হ'ল Monday. এখানেও যে ব্যতিক্রম কিছু না হয়েছে তা নয়। এখানেও কিছুটা ব্যতিক্রম হয়েছে কিন্তু আজকে এটা আসতে পারত বা আগামীকালও আসতে পারত। সেগুলি ইচ্ছা করেই করা হচ্ছে না। পরবর্তী সময়ে এই ১২টা Resolution একদিনে আলোচনা করা কোন রকমেই সম্ভব নয়। সেজন্যই আবার কিছুটা যেমন Monday এবং Tuesdayতে সেটা রাখা হয়েছে। তার কারণ হ'ল যেটা Stand প্রথমে নেওয়া হয়েছিল যে আমরা শুক্রবার ছাড়া Private Members' Resolution দেব না কিন্তু পরবর্তী সময়ে সেটা দিতে হয়েছে। অর্থাৎ এবারও আগের যে convension সেটা আধাআধি follow করা হয়েছে। কিন্তু আমার প্রশ্ন সেটা নয়। ছয় মাস পরে একটা sitting বসল। এখানকার Memberরা বিভিন্ন এলাকা থেকে elected হয়ে আসছেন আজকে জনসাধারণের সামনে face করতে হয়, কিছু না কিছু তাদের বলতে হয়। তার কারণেই আজকে ruling party থেকে আরম্ভ করে যারা এখানে আছেন বিভিন্ন জন বিভিন্ন সমস্যার উপর অর্থাৎ Assembly বা বিধান সভার দৃষ্টি আকর্ষণ করার জন্য তারা প্রস্তাব রেখেছেন। কিন্তু আজকে যদি এই অবস্থা হয় যে ছয় মাস পরে একটা meeting ডাকা হলে ও তাদের সবগুলি প্রস্তাব আসেনা। কারণ এটা according to ballot 1st Preference, 2nd Preference এভাবে এগুলি আসবে। Preference দেবে এমন important প্রস্তাব যেটা আলোচনা করা দরকার সেটাও হয়ত আলোচনায় আসলই না। সেটা পরবর্তী সময়ে দেখা যাবে যে deem to be withdrawn, ব্যস Lost হয়ে গেল। এই অবস্থা চলবে। যদি এই ভাবে চলতে থাকে আমি মনে করি ঐ যে Business Advisory Committeeর এই সম্পর্কেও চিন্তা করা দরকার। তারা যখন Committeeতে বসছেন তখন সমস্ত আইনের যে dignity of law, অর্থাৎ শুক্রবার দিন করার কথা কিন্তু সোমবার মঙ্গলবারও করা হ'ল বা Govt. Business এর time allot করার জন্য meeting করা হ'ল। Private Member's Resolution এর উপর সমস্ত time allocation করা হ'ল কিন্তু বাদ বাকীটার জন্য কেন চিন্তা করা হ'ল না যে within 30th September পর্যান্ত যে কর্মসূচী হয়েছে, তার মধ্যে যে প্রস্তাবগুলি already Ballot হয়ে গেছে সেগুলি যোগ করার জন্য। অথবা আরো একদিন বা দু'দিন Assembly sitting বাড়ানোর জন্য তারা কেন প্রস্তাব রাখলেন না। আর একটা কথা, এখানে মাননীয়মুখ্যমন্ত্রী একটা question এর reference এ বলেছেন যে Municipalityর নির্বাচন সম্পর্কে তার voter list করতে হবে, টাকা পয়সার দরকার, যদি supplementary grant না পায় বা বাজেট না করা হয় তাহলে কি করে খরচ করা হবে ইত্যাদি অনেক কথা বলেছেন। কিন্তু কে বাধা দিল? এখানে ডজন খানেক I. A. S. Officer আছেন, Law Secretary আছেন, তাঁরা এক একজন মাতব্বর, কাজেই উনারা নিশ্চয়ই করতে পারেন, কোন বাধা নেই, কেউ বাধা দিচ্ছে না। কাজেই এই ব্যাপারে

যদি তাদের চিন্তা চেতনা থাকতো যে আমরা নির্বাচন করাবই, এই যদি সিদ্ধান্ত থাকত তবে এই Session এর মধ্যে অন্ততঃ আগের থেকে প্রস্তুতি নিয়ে একটা supplementary বাজেট place করতে পারতেন। কিন্তু সেই দিকে তাদের লক্ষ্য নাই।

**Shri Manoranjan Nath** :—Point of order, Sir, opposition এর মেম্বার প্রায় আধ ঘন্টার উপরে বক্তৃতা দিচ্ছেন, তিনি কি Point এর উপর বক্তৃতা দিচ্ছেন, —এখানে তাহা কি আছে? আমি মাননীয় স্পীকারের দৃষ্টি আকর্ষণ করছি—যদি কোন amendment আনা হয় তাহলেও তিনি ৫ মিনিট পর্যন্ত বলতে পারেন, এটা Rule 197 এ আছে। Provided further that not more than half an hour shall be allotted for the discussion of the motion and no member shall speak for more than five minutes on such motion. সুতরাং তিনি আধ ঘন্টার উপর বক্তৃতা দিচ্ছেন এটার মানেটা কি?

**Mr. Speaker** :—মাননীয় সদস্য discussion করছেন, তিনি motion আনেন নি।

**Shri Manoranjan Nath** :—Under what Rule?

**Mr. Speaker** :—I have allowed him.

**Shri Monoranjan Nath** :—Assembly তে যখন discussion হয় তখন সেটা তো একটা rule অনুযায়ী হবে।

**Mr. Speaker** :—I have allowed him to speak on this matter.

**Shri Aghore Deb Barma** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, House এর মধ্যে Speaker হল all in all.

**Mr. Speaker** :—Have you finished?

**Shri Aghore Deb Barma** :—হঁ্যা, Speaker যা বলবেন তাই হবে, এটাই তো নিয়ম, সাধারণত আমরা তা মেনে আসছি, কাজেই আমি যে discussion করছি তা একটা motion এর উপরে discussion হচ্ছে না। Business Advisory Committee র report এখানে রাখা হয়েছে, তার উপরে আমি discussion করছি। অবশ্য মাননীয় Dy. Speaker মহোদয় বলেছেন তিনি কিছুই বুঝেন নাই। যদি কিছুই না বুঝে থাকেন তবে আবার 1, 2, 3 করে সবই বলে দিতে হয়। আমার প্রথম নম্বর হচ্ছে যে Business Advisory Committee Govt এর যে সমস্ত বিল থাকবে, সেটার time allocation করবেন এটা হচ্ছে Business Advisory Committee র কাজ। কিন্তু এখানে Govt. এর কোন Bill নাই, Private Members' Resolution আছে, কাজেই Business Advisory Committee র meeting এভাবে ডাকার কোন এক্তিয়ার আছে কি না এটা হচ্ছে আমার Point of Order আর এখানে I. A. S. officer অনেক আছেন, Law Secretary আছেন, এই সম্পর্কে আমি দ্বিধাহীনভাবে বলছি যে ৬ মাস পরে Assembly র একটা session হয়; সেখানে কোন Bill আনা হই না।

অন্যান্য Stateএ বা Union Territory যেমন হিমাচল প্রদেশ সম্পর্কে আমি বলছি, গোয়া এবং মনিপুর সম্পর্কে বলছি যে সেখানে বিল বরাবরই আনা হয়, কিন্তু আমাদের এখানে আনা হয় না। এই সম্পর্কে এখানে Assemblyর charge এ যে Minister আছেন তাঁর তা করা দরকার। অর্থাৎ এই সম্পর্কে কোন চিন্তা করাই হচ্ছে না, এ হল আমার বক্তব্য। Committeeর process সম্পর্কে আমি বলেছি, Practiceএর কথা। এই সম্পর্কে আমি পুনরুক্তি করছি না, শুধু Pointটাই বলছি। / প্রশ্ন যখন আমাদের Assembly Secretariate এ করা হয় memberএর পক্ষ থেকে চেয়ারম্যানএর পক্ষ থেকে তখন তারা উষ্মা প্রকাশ করেন। এখানে Assemblyতে বিল Place করবেন, কিন্তু তাতেও তারা কিছুই করেন না। Private Members Resolution যতগুলো Submit করা হয়েছে...

**Mr. Speaker :—** You are repeating here the same thing. মাননীয় সদস্য, এবারের Sessionএর জন্য Business Advisory Committeeর সিদ্ধান্ত অনুসারে আমাদের Programme ঠিক করেছি। আপনি বলেছেন যে আমাদের কোন Govt. business এবার নেই। তা ঠিক নয় Govt. Business আমাদের আছে। Govt. business যা আমরা পেয়েছি এবং non-official business এর উপর ভিত্তি করে আমাদের এবারের session এর programme ঠিক হয়েছে। এ বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহোদয় যিনি parliamentry affairs এর charge এ আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে আমাদের govt. bussiness আরও বেশী থাকে। সেদিকে আমাদের দৃষ্টি দিতে হবে। আর আপনার যে দ্বিতীয় point of order, যে আমরা rule অনুসারে করি নি আমরা rule 195 (3) অনুসারে ঠিক করেছি। তাহলে আপনার যে point of order ছিল এ বিষয়ে আমরা rule ঠিকমত follow করে চলেছি এ বিষয়ে কোন সন্দেহ নেই কাজেই আপনার যে point of order ছিল যে আমরা rule observe করিনি তা ঠিক নয়।

Now I am putting the motion to vote. The question before the House is that the motion moved by Sri Monoranjan Nath that the House agrees to the allocation of time proposed by the committee.

As many as are of that opinion will please say "Ayes"— voices "Ayes"

As many as are of contrary opinion will please say Noes. (No voice.) I think Ayes have it, Ayes have it, Ayes have it. The motion is carried.

**The following Bills received the assent of the President of India on dates as mentioned against each.**

1) **The Tripura Plant Diseases and pests Bill, 1969 (Bill No. 1 of 1969) on 7th June, 1969.**

2) **The Appropriation (vote on Account) Bill, 1969 ( Bill No. 2 of 1969), on 27th March, 1969.**

3) **The Appropriation ( No. 2 ) Bill, 1969 ( Bill No. 3 of 1969) on 20th March, 1969.**

4) The Appropriation (No. 3) Bill, 1969 (Bill No. 4 of 1969) on 2nd May, 1969.

5) The Societies Registration (Tripura Amendment) Bill, 1969 (Bill No. 5 of 1969), on 24th June, 1969.

6) The Tripura Land Revenue & Land Reforms ( Amendment ) Bill, 1969 (Bill No. 6 of 1969 ), on 7th June, 1969.

These are for information of all Members.

Next item in the list of business is the presentation of the report of the Committee on absence of Members from the sittings of the House.

I would call on Shri Benode Behari Das, Chairman of the Committee to proceed to present before the House the tenth report of the committee on absence of Members from the sittings of the House

**Shri Benode Behari Das** :—Mr. Speaker, Sir, I beg to present before the House the Tenth Report of the committee on absence of members.

**Mr. Speaker** : -The Committee on absence of members from the sittings of the house in its tenth report recommended the leave of absence to be granted in respect of Shri Bidya Ch. Deb Barma, M. L. A. for a period of 9 days w. e. f. 29th January, 1969. Member is being informed accordingly. The Members are requested to collect the report from the Notice Office.

Next item in the list of bussiness is the Government Resolution.

I would call on Hon'ble Sachindra Lal Singh to move that "This House Pays its respects for homage to the memory of the father of the Nation and recalls with utmost reverence the role of Mahatma Gandhi in the movement for India's independence from the British imperialism, his self immolation in the struggle against communal reactionaries, his noble service to the depressed classes of people, his liberal humanism, his love for peoples irrespective of caste & creed, his simple mood of personal living, his relentless opposition to the cause of untouchability, his teachings of self restriant and self sacrifice of truth and non-violence and above all his philosophy of life embodying faith in that "God is truth and love, God is ethics and morality, God is fearlessness." On the eve of birthday centenary of the Mahatma this house appeals to the people of Tripura to strive to abide by the teachings of Mahatma Gandhi and to realise his ideals in their lives".

**Shri S. L. Singh** (Chief Minister) :—Hon'ble Speaker, Sir I move the resolution.

This House pays its respectful homage to the memory of the father of the Nation and recalls with utmost reverence the role of Mahatma Gandhi in the movement for India's independence from British imperialism, his self immolation in the struggle against communal reactioneries, his noble services

to the depressed classes of people, his liberal humanism, his love for people irrespective of caste and creed, his simple mode of personal living, his relentness opposition to the course of untouchability, his teachings of self restraint and self sacrifice of truth and non-violence and above all his philosophy of life embodying faith that "God is truth and love, God is ethics and morality, God is fearlessness". On the eve of the birth day centenary of the Mahatma this House appeals to the people of Tripura to strive to abide by the teachings of Mahatma Gandhi and to realise his ideals in their lives".

বাপুজীর এই আদর্শ কেবল আমরা নই পৃথিবীর সমস্ত মানবগুষ্টিও পালন করছে। বর্তমান সভ্যতার এই সঙ্কট মুহূর্তে তাঁর এই বাণী তাঁর এই আদর্শ নিয়ে প্রত্যেক জায়গাতে, আন্তর্জাতিক ক্ষেত্রেও তাঁর এই birthday centenary পালন করা হচ্ছে। তার এই বাণীকে অমর করে রাখার জন্য এবং জনসাধারণকে অহিংসার পথে. শান্তির পথে পরিচালিত যাতে করতে পারেন তার জন্য ভারতবর্ষে আজ একটা বিরাট প্রচেষ্টা চলছে। গান্ধীজির শত বার্ষিকী জন্মোৎসব পালন করে ভারতবর্ষের মানুষ যে নীতি গ্রহন করে স্বাধীনতা লাভ করেছিল পৃথিবীর ইতিহাসে তাহা একটা অসম্ভবকে সম্ভব করাব নজির হিসাবে চিরকাল লেখা থাকবে। তাঁর মধ্য দিয়ে আমরা দেখেছি মানুষকে ভালবাস, মানুষকে বিশ্বাস কর, ভগবানকে বিশ্বাস কর। ভগবান তাঁর কাছে মানুষ রূপে এসেছিলেন। মানুষকে যদি আমি ভালবাসি, স্নেহ করি এবং তাঁকে তার আসনে প্রতিষ্টিত করতে পারি তাহলে ভগবানকে সম্মান করা হল, শ্রদ্ধা করা হল। প্রতিটি মানুষকে তিনি আপনজন হিসাবে গ্রহণ করেছিলেন। পৃথিবীর মানুষের মধ্যে একজন মানুষই বলতে পেরেছেন যে আমার জীবনই আমার বাণী। কটিমাত্র বস্ত্র সম্বলিত হয়ে উনি জনসাধারণের মূর্ত্ত প্রতীক হিসাবে ভারতবর্ষে জন্মগ্রহণ করেছিলেন এবং তাঁর জীবনকে, আদর্শকে রূপায়িত করার জন্য তাঁর জীবন দিয়ে তিনি তাহা রেখে গেছেন। এমনকি যাদের বিরুদ্ধে উনি সংগ্রাম করেছেন—সেই South Africa থেকে শুরু করে ভারতবর্ষে যে আন্দোলন শুরু হল সেই জায়গাতে উনি বলেছিলেন এ কথা, আমি ইংরাজ জাতিকে ভালবাসি। তার যে শাসন ব্যবস্থা ভারতবর্ষে চলছে, সেটা হল শোষন এবং জবরদস্ত শাসন. তার বিরুদ্ধে আমি অভিযান করছি। কিন্তু আমি ইংরাজ জাতিকে ভালবাসি। তাঁর যুক্তি হল এই ব্রিটিশের দেশকে শাসন করার কোন অধিকার আমাদের নেই সেইরূপ ইংরাজেরও আমাদের দেশকে শাসন করার কোন অধিকার নেই। ভারতবর্ষের আপামর জনসাধারণ একটি মাত্র চৌকিদারকে দেখলেই পূর্ব্বে ভয় পেত, কিন্তু সেই মানুষকে তিনি অহিংসার সংগ্রামে নির্ভিক করে তুলেছিলেন, স্ত্রী পুরুষ প্রত্যেকটি মানুষকে অনুপ্রাণিত করেছিলেন অহিংসার মধ্যে দিয়ে সেই শাসনের বিরুদ্ধে দাঁড়াবার জন্য। তাই ভারতবর্ষের মানুষ ১৯১৯ সালে একটি আন্দোলন করেছিল। ১৯২১ সালে একটি আন্দোলন হয়েছিল। ১৯৩৯ সালের যে আন্দোলন হয়েছিল সেটা হল এই এই যুদ্ধে একটি পয়সা দিয়ে, লোক দিয়ে সাহায্য করা অন্যায়। 'Not a man' not a pie এই শ্লোগান ভারতবর্ষের মানুষকে অনুপ্রাণিত করেছেন। তার এই মধ্যে দিয়ে আমরা দেখেছি লক্ষ লক্ষ

লোক হাসতে হাসতে ব্রিটিশের সঙ্গীনের সম্মুখীন হয়েছে, গুলির মুখে গিয়েছে, ফাঁসীকাষ্ঠ বরণ করেছে।

কিন্তু সত্য ও অহিংসার পথ থেকে বিচ্যুত হয়নি, সংগ্রাম থেকে তারা বিচ্যুত হয়নি। একটা নির্ভীক জাতি তিনি গড়ে তুলেছিলেন, যার মধ্য দিয়ে আমরা স্বাধীনতা পেয়েছি। ভারতবর্ষের স্বাধীনতা এমন একটি আঘাত আনল সেই imperialism এর againstএ এবং যারা imperialist wayতে সাম্রাজ্যিক শাসনে ভারতবর্ষ এবং পৃথিবীর বহু দেশকে তাদের শাসনে রেখেছিল বেধে, সেই শিকলের একটি অঙ্গকে ছিড়ে ফেললেন। পৃথিবীর বহুদেশ ব্রিটিশ সাম্রাজ্যবাদ ও অন্যান্য সাম্রাজ্যবাদের অধীনে ছিল। সেই শিকল ছিড়ার সাথে সাথে পৃথিবীর অন্যান্য দেশের সমস্ত মানুষেরা মুক্তির জন্য প্রচেষ্টা শুরু করল। কেবল এই স্বাধীনতা আন্দোলন নয় সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রামের একটি রূপ তিনি প্রতিষ্ঠা করলেন পৃথিবীর সামনে। আজকে তাই আমরা দেখেছি ভারতবর্ষের স্বাধীনতা আদায়ের সাথে সাথে এশিয়া, আফ্রিকা প্রভৃতি দেশের যেখানে সাম্রাজ্যবাদের উপনিবেশ গড়ে উঠেছিল একে একে সেইসব ভেঙ্গে চুরে সব শেষ হয়ে যাচ্ছে। তাই আজকে প্রত্যেকটি পরাধীন মানুষ আজকে পরাধীনতার শৃঙ্খল মুক্ত হয়ে স্বাধীনতার জন্য আন্দোলন করে সফলতার দিকে এসেছে। আজকে সাম্রাজ্যবাদের নাভিশ্বাসের মূল কারণই হল ভারতবর্ষের স্বাধীনতার প্রাপ্তি এবং সেই স্বাধীনতা প্রাপ্তির সাথে সাথে এশিয়া, আফ্রিকার পরাধীন জনগণ মুক্তির স্বাদ লাভ করল। তাই পৃথিবীর মুক্তিকাম মানুষ ভক্তি করছেন, শ্রদ্ধা করছেন গান্ধীজিকে। তাই এই সময়ে আমরা হাউসের সামনে গান্ধী শতবার্ষিকী উৎসব পালন করার প্রস্তাব এনেছি। তার মতবাদকে প্রতিষ্ঠা করার জন্য এবং তাঁর এই বাণীকে গ্রাম থেকে গ্রামাঞ্চলে মূর্ত্তরূপ দেওয়ার জন্য ভারতবর্ষ আজ শতবার্ষিকী পালন করছে এবং আন্তর্জাতিক ক্ষেত্রেও আজ গান্ধী শতবার্ষিকী পালন করা হচ্ছে। আমরা প্রত্যেককে সেজন্য আমাদের অভিনন্দন জানাই। আর মহাত্মাজীকে জানাই আমাদের সশ্রদ্ধ প্রণতি।

**Shri Krishnadas Bhattacharjee** (Minister) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মহাত্মা গান্ধী শতবার্ষিকী উপলক্ষে আজ ত্রিপুরা বিধান সভা যে প্রস্তাব পেশ করছে ত্রিপুরার জনগণের কাছে সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। ত্রিপুরাবাসীর কাছে আজ ত্রিপুরা বিধান সভার সদস্যগণ প্রস্তাব করছে গান্ধীজী যে শিক্ষা দিয়ে গেছেন সেটা পালন করার জন্য, তাকে অনুসরণ করার জন্য। সেই শিক্ষা—যে আমরা সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করতে হবে এবং সেই সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করতে হবে অহিংসার মধ্য দিয়ে। হিংসার মধ্য দিয়ে যে সমাজতন্ত্রবাদ আসে সেটা দেশের পক্ষে মঙ্গল নয়, তাই গান্ধীজি বলে গেছেন যে সত্যের মধ্য দিয়ে অহিংসার মধ্য দিয়ে সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করতে হবে। আজকে আমাদের সমস্ত ভারতবাসীকে উপলব্ধি করতে হবে, যে হিংসার মধ্য দিয়ে যদি সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা করতে হয় তাহলে যে এক ভয়াবহ রূপ ধারণ করবে তা যদি জনসাধারণ উপলব্ধি করতে পারে তাহলে গান্ধীজির সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠার যে শিক্ষা, অহিংসার মধ্য দিয়ে সেই সমাজতন্ত্রবাদ প্রতিষ্ঠা সম্ভব হবে। আমরা এই বিধান সভায় ত্রিপুরা বাসীর কাছে যখন আবেদন করছি

তখন বিধান সভার শূন্য আসনগুলোর দিকে দৃষ্টি পড়ে, আমার দুঃখ হচ্ছে যে গান্ধীজিকে কি নাথুরাম গড্‌সে হত্যা করেছে না কি আমরা হত্যা করবো। আজকে আমি চিন্তা করছি যে আমরাও কি নাথুরাম গডস হবো। তাই আমি সমস্ত ত্রিপুরাবাসীর কাছে এই আবেদন করবো যে গান্ধীজি সব সময় কবি গুরুর যে কথাগুলো আওড়াতেন "যদি তোর ডাক শুনে কেউ না আসেরে তবে একলা চলরে"।

**Mr. Speaker**—Will any other member take part in the discussion.

**Shri Aghore Deb Barma**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় গান্ধীজি শতবার্ষিকী পালন সম্পর্কে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটি খুবই ভাল, এটা নিঃসন্দেহ, আমি তাই এই প্রস্তাবটি সমর্থন করছি। কিন্তু তিনি যে সমস্ত তত্বকথা বা আদর্শগত কথা বলেছেন তার মধ্যে আমার দ্বিমত আছে, অবশ্য সেটার বিতর্কে আমি যাচ্ছি না। তবে reality জিনিষটা নিশ্চয়ই স্বীকার করতে হবে, সেই সম্বন্ধে আমি বলছি, সেটা হচ্ছে গান্ধীজি একজন মহাপুরুষ। কেন আমি মহাপুরুষ বলি তার কারণ ব্রিটীশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভারতবর্ষের জাতীয় আন্দোলনে তিনি নেতৃত্ব দিয়েছেন এবং সারা জীবন তিনি দেশের মঙ্গলের জন্য, উন্নতি অগ্রগতির জন্য এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আজীবন লড়াই করে গেছেন। কাজেই সেই দিক দিয়ে আজকে ভারতবর্ষের, তথা ত্রিপুরার মানুষের যে অবস্থা, যে একটা অসহিষ্ণুতা ভাব সেই অবস্থার মধ্যে তিনি যে সমস্ত প্রেরণাবলী মানুষের মধ্যে দিয়ে গেছেন আজ গান্ধী শতবার্ষিকী উপলক্ষে সেগুলো দেশের সকল মানুষের মধ্যে যদি জাগিয়ে দেওয়ার ব্যবস্থা করে দেওয়া যায় তাহলে সেটা জনগণের কর্ম্ম প্রেরণার পক্ষে সহায়ক হবে বলে মনে করি। তবে প্রশ্ন হচ্ছে যারা এতদিন পর্য্যন্ত মহাত্মা গান্ধীর একান্ত ভক্ত বা অনুগামী বলে জাহির করে আসছেন বা তাঁর প্রদর্শিত পথ অনুসরণ করে আসছেন বলে জাহির করছেন, আজ স্বাধীনতা প্রাপ্তির ২২ বৎসর পরে যদি সেই পথ সত্যই অবলম্বন করে আসতেন তাহলে ভারতবর্ষের আরও অনেক উন্নতি হত, দেশের জনসাধারণ আজ এই রকম দুঃখ কষ্ট ভোগ করত না। এই প্রস্তাব আজ যিনি এনেছেন তার মুখের কথা শুনে আমার এই মনে হয় যেমন "ভূতের মুখে রাম নাম"। কাজেই আমি অনুরোধ করব যিনি এই প্রস্তাব এনেছেন বা যারা মহাত্মাজীর একান্ত ভক্ত বা অনুগামী বলে জাহির করে থাকেন তারা নিজেদের আত্ম সম্পর্কে অনুসন্ধান করুন এবং নিজেরা কি করেছেন সেই সম্পর্কে জনসাধারণের নিকট বলুন। কাজেই সেই দিক দিয়ে তাদেরকে চিন্তা করতে বলব। আমাদের Communist Partyও সেটা observe করে। তিনি একজন মহাপুরুষ. তাঁর অনেক অবদান আছে। সেই সম্পর্কে জনসাধারণের মধ্যে প্রেরণা জাগানো দরকার। আমরাও গান্ধীজির এই সমস্ত উপদেশাবলী স্বীকার করি। তাই আমরা সেটা পালন করি এবং পালন করব। আজকে মহাত্মাজীর নাম বা দোহাই দিয়ে যে সমস্ত অরাজকতা চলছে সেগুলো বন্ধ করা দরকার। নিজেদের কার্য্যকলাপ সম্বন্ধে উপলব্ধি করা দরকার বলে আমি মনে করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Any other member ?

**Shri Prafulla Kr. Das**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মহাত্মাগান্ধীর জন্ম শতবার্ষিকী সম্বন্ধে একটি প্রস্তাব আনা হয়েছে। মহাত্মা গান্ধী জাতিরজনক। তিনি আমাদের যে পথ দেখিয়ে গেছেন আমরা যদি ভারতের বহুবিধ সমস্যা সমাধানে বা ভারতবাসীদের উন্নতির পথে এগিয়ে নিয়ে যাবার জন্য, সুখ সমৃদ্ধি আনয়ণের জন্য, সমাজতন্ত্র প্রতিষ্ঠার জন্য সেই পথ অবলম্বন করি তাহলে আমাদের ব্যক্তি জীবনে এবং রাষ্ট্র জীবনে ঈপ্সিত ফল লাভ করতে পারব। আজকে এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় সদস্য প্রস্তাবক সম্বন্ধে যে মন্তব্য করেছেন সেটা না করাই উচিত ছিল। সকলে আমরা যদি আত্মসমালোচনা কবি তাহলে মাননীয় সদস্য সম্পর্কেও কোন কোন ক্ষেত্রে উল্লেখ করা যায়। আমরা ব্যক্তির আলোচনা করতে যাচ্ছি না। সামগ্রিকভাবে গান্ধীজী যা বলে গেছেন আমাদের দেশের বা জাতির পক্ষে তার প্রয়োজনীয়তা কতখানি আছে সেটাই আমাদের ভেবে দেখে অনুসবণ করা বাঞ্ছনীয়। মহাত্মাজীর সত্যের প্রতি যে নিষ্ঠা ছিল, তিনি যে বকম একজন আদর্শবান ছিলেন আমাদের জাতীয় জীবনে সেটা প্রচাব কবা উচিত। যাবা সমাজের নেতা, শিক্ষিত লোক, সমাজ সংগঠক মহাত্মা গান্ধীর এই আদর্শ ভারতের কল্যাণে যেভাবে গ্রহণ কয়া উচিত ছিল তা কবেননি। কেন হচ্ছে না সেটা গবেষণা করে দেখতে হবে এবং এই মতবাদকে আরও বেশী কবে কিভাবে সমাজের কল্যাণে গ্রহণ কবা যায় তা আজকের দিনে নেতৃস্থানীয় ব্যক্তিদের গভীরভাবে চিন্তা করে দেখতে হবে। আজকে বাজনৈতিক কাবণে যেহেতু গান্ধীজী কংগ্রেসের আদর্শ অনুসরণ কবে ছিলেন, সেই জন্য যদি বিরোধী বা অন্য দলের কেউ তাঁকে কংগ্রেসেব লোক বলে ভাবেন তাহলে সেটা ভুল করা হবে। তিনি দেশের নায়ক, তিনি বিশ্বপ্রেমিক, তিনি মহামানব—একথা বিরোধী দলের সদস্য উল্লেখ করে গেছেন। কাজেই আজকে সেই দৃষ্টিতেই তাঁকে দেখতে হবে।

আর একটা কথা এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, তিনি মহামানব—কাজেই মহামানব যা করেছেন আমবা সাধারণ মানুষ তা কি করে করবো। তাঁকে মহামানব বলে এমনি করে যদি সাধারণ মানুষ থেকে দূরে সরিয়ে রাখি তাহলে তাঁর নির্দেশ আমরা মানতে পারবো না। তিনিও আমাদের মত মানুষ। তাঁর মহান কাজের দ্বারা তিনি মহান হতে পেরেছিলেন। কাজেই আগে সাধারণ মানুষ হিসাবে তাকে মেনে নিতে হবে, তার পর কাজের দ্বারা মহান হতে হবে। তাহলেই আমরা তাঁর মতো মানুষকে ভালোবাসতে ও প্রেম করতে শিখবো। তাঁর বিশ্বপ্রেম ও মৈত্রীর বাণীকে কার্য্যে রূপায়িত করতে যদি পারি তাহলেই তাঁকে উপযুক্ত মর্য্যাদা দেওয়া হবে। এই বলেই আমার বক্তব্য শেষ কবছি।

**Shri Naresh Roy** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেটা আমি উত্তম ও মহান প্রস্তাব বলে সমর্থন করি।

একটি কথা গান্ধীজী বলেছিলেন যে, "মালা গেঁথে যে ফুলগুলি দিয়েছিলে মাথায় তুলে পাপড়ি তাহার পড়বে ঝরে দিনের শেষে"। তার অর্থ এই যে, আমার গলে যে মালা তোমরা তুলে দিয়েছ, যে বৈজয়ন্তীমালা আজ মানুষের কাছ থেকে আমি লাভ করেছি, সেই মালার তখনই গুণ থাকবে, যদি তোমরা গান্ধীজীর বাণী, গান্ধীজীর আদর্শ, দৃষ্টিভঙ্গি প্রত্যেকটি মানুষ প্রতিপালন করতে পারে। যদি গান্ধীজীর সেই আদর্শ ও মহান ব্যক্তিত্বকে আমরা অনুসরণ

করতে না পারি, তাহলে ঠিক দিনের শেষে যেমন ফুলের পাপড়ি ঝরে পড়ে, গান্ধীজীর আদর্শও ঠিক তেমনি করে পড়বে। ফলে দেশের যে উন্নতি, অগ্রগতি, আদর্শ ব্যাহত হবে। এই সব মহান ব্যক্তির আদর্শে অনুপ্রাণিত হয়ে গান্ধী শতবার্ষিকীতে আমাদের এই প্রতিজ্ঞাই করা উচিত যে, যে মহামানব আমাদের সামনে যে আদর্শ তুলে ধরেছিলেন এবং যে আদর্শ আমাদিগকে দিয়ে গেছেন সেই আদর্শে অনুপ্রাণিত হয়ে সত্য ও ন্যায়ের পথে অগ্রসর হয়ে আমরা ভাবী ভারতকে গঠন করে তুলবো। কিন্তু এখানে একটি কথা আমি প্রতিপদেই দেখতে পাই যে, একদল মানুষ গান্ধীজীর আদর্শকে বিস্মৃত হয়ে ভারতবর্ষকে অন্য দৃষ্টিভঙ্গি দিয়ে বিপথে গিয়ে ভারতবর্ষকে গঠন করতে চেয়েছিলেন। কিন্তু আমরা ভুলে গেছি যে, মহান আদর্শের বলে বলীয়ান হয়ে গান্ধীজী একদিন বিদেশীর হাত থেকে ভারতবর্ষের স্বাধীনতা এনেছিলেন। এতে কোন বৈদেশিক দৃষ্টিভঙ্গি ছিল না বা হিংসা ছিল না। সেটা ছিল একটা নতুন আদর্শ এবং তা হল অহিংসার আদর্শ, সত্যের আদর্শ, ন্যায়ের আদর্শ, ভারতবর্ষের আর্য্য ঋষিদের আদর্শ। সেই আর্য্য ঋষিদের আদর্শে অনুপ্রাণিত হয়ে তিনি ন্যায়ের পথে ধৈর্য্য ধরে যে আন্দোলন করেছিলেন তারই ফলে আজ আমরা স্বাধীনতা লাভ করেছি।

তাই আজকে গান্ধীজীর সেই সত্য, ন্যায় ও অহিংসার আদর্শ প্রতিটি মানুষের ঘরে ঘরে পৌঁছে দিতে হবে যে এই আদর্শই ভারতের আদর্শ এবং এই আদর্শ অনুসরণ করেই আমরা আজ নতুন ভারতবর্ষ গড়ে তুলবো। আমরা যেন কোন যুবক, যুবতী বা ছাত্রছাত্রীকে এই কথা না বলি যে, গান্ধীজীর আদর্শকে বিস্মৃত হও। গান্ধীজী একথা আমাদের বলে গেছেন যে, নিজেকে আক্রমণ থেকে রক্ষা করার জন্য অস্ত্রও ধারণ করতে পারো। সুতরাং আজকে আমরা এই প্রতিজ্ঞাই করবো যে, গান্ধীজীর আদর্শানুযায়ীই আমরা ভারতবর্ষকে উন্নতির পথে এগিয়ে নিয়ে যাবো।

অবশেষে আমার একটি কবিতার কথা মনে পড়ছে সেটা হলো "আমি চাই মহতের মহৎ পরাণ, মুকুতা মাণিকা নিধি আমারে দিও না বিধি, চাই না এ জগতের রাজত্ব সম্মান। বাঞ্ছিত জীবন পেলে, প্রাণটুকু দিয়ে ঢেলে, না জানে... . সত্য শ্রেষ্ঠ উপাদান। প্রাণের সাধক আমি সাধনীয় প্রাণ।" গান্ধীজী ছিলেন সেই সাধনীয় প্রাণ, ছিলেন সেই আদর্শের পূর্ণ প্রতীক। সুতরাং এই সংকল্প দিয়েই আমরা প্রতি ঘরে ঘরে অগ্রসর হবো যাতে নতুন ভারতবর্ষকে গান্ধীজীর সত্য এবং ন্যায়ের আদর্শে গঠন করতে পারি।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, গান্ধীজীর জন্ম শতবার্ষিকী উপলক্ষে আমরা যে সংকল্প নিয়েছি সেটাকে আমি অভিনন্দন জানাই। অভিনন্দন জানাই এইজন্য যে, ভারতবর্ষের প্রতি ধূলিকণায়, অন্দরে কন্দরে অহিংসার বাণী ছড়িয়ে আছে। আমরা আজকে স্মরণ করি যে হাজার হাজার বৎসর পূর্ব্বে ভারতের একটি সন্তান গৌতম বুদ্ধ এই অহিংসার বাণী ভারতেই শুধু নয়, বহির্বিশ্বেও ছড়িয়ে দিয়েছেন। ভারতবর্ষের সেই ধর্ম্মবাণী, মহান বাণী পৃথিবীর কোটি কোটি মানুষ আজও বহন করছে। ভারতের শক্তি সেখানেই। কাজেই ভারতেরই সন্তান গান্ধীজী হাজার হাজার বৎসর পূর্ব্বেকার ভারতেরই ঘোষিত বাণী প্রচার করেছেন। তার জীবনের মধ্য দিয়ে তিনি প্রমাণ করে দিয়েছেন যে, ভারতবর্ষ অহিংসার

পীঠভূমি। সুতরাং সেই অহিংসার বাণী একদা ভারতবর্ষকে ঐক্যবদ্ধ করেছিল তথা সারা বিশ্বকে এই বাণীর মাধ্যমে ঐক্যবদ্ধ করার যে প্রচেষ্টা হাজার হাজার বছর পূর্ব্বে হয়েছিল সেই প্রচেষ্টাই আমরা গান্ধীজীর মাধ্যমে দেখতে পাই। শুধু ভারতবর্ষের অগণিত নরনারীকে শৃঙ্খলামুক্ত করার জন্যই নয়, সারা বিশ্বের নির্যাতিত জনগণের মুক্তির জন্য তিনি প্রচেষ্টা চালিয়ে গেছেন এবং সেই জন্যই আজ সারা বিশ্বে গান্ধীজী সমাদৃত। আজ সারা বিশ্ব গান্ধীজীর সেই অমৃতময় বাণী স্মরণ করছে। সারা বিশ্ব আজ স্বীকার করে নিয়েছে যে, গান্ধীজীর অহিংসার বাণীই এই অশান্ত পৃথিবীতে শান্তি আনতে পারে।

আমি আশা করি, আমরা আজ এই বিধানসভায় যারা এসেছি ত্রিপুরার জনসাধারণের সার্বিক উন্নতি করার জন্যে, তাদেরও আজকে গান্ধীজীর অহিংস বাণীতে আস্থা স্থাপন করে ত্রিপুরাকে অগ্রগতির পথে এগিয়ে নিয়ে যেতে হবে। শুধু ত্রিপুরাতেই নয়, ত্রিপুরার বাইরে সমগ্র ভারতবর্ষে ছড়িয়ে দেবো। গান্ধীজীর অহিংসা বাণীই আজ ধর্মান্ধতা, প্রাদেশিকতা থেকে ভারতবর্ষকে রক্ষা করতে পারে। এই সংকল্প শুধু ভারতেরই নয়, এটা সমগ্র বিশ্বের।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ গান্ধীজীর জন্ম শতবার্ষিকী পালন করা হচ্ছে। গান্ধীজী ছিলেন একজন মহান ব্যক্তি। বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তিনি ভারতবর্ষের ঘুমন্ত জনসাধারণকে জাগিয়েছিলেন দেশকে স্বাধীন করার জন্যে। সেইদিন ভারতবাসী সাম্রাজ্যবাদের হাত থেকে দেশকে মুক্ত করার জন্যে এগিয়ে এসেছিল দুর্ব্বার গতিতে এবং ভারতবর্ষের সমস্ত মানুষ সেদিন জেগেছিল সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। ভারতের মানুষ সেদিন সমর্থ হয়েছিল সাম্রাজ্যবাদী ইংরাজকে ভারতের বুক থেকে তাড়িয়ে দিতে, তাই আজ স্বাধীন ভারতের নাগরিক হিসাবে আমরা গর্ব্ববোধ করছি। কিন্তু যে গান্ধীজীর আদর্শে অনুপ্রাণিত হয়ে ভারতবর্ষের মানুষ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিল সেইদিনকার ভারতবর্ষের সেই শোষিত, লাঞ্ছিত, বঞ্চিত মানুষ আজকেও অবহেলিত। আজ ২২ বৎসর কংগ্রেস শাসনের পর আমরা কি দেখি? যে মানুষ অহিংসার আদর্শে উদ্বুদ্ধ হয়ে সংগ্রাম করেছিল তাদের আদর্শ আজকে আমরা কতটুকু অনুসরণ করতে পেরেছি? আজকেও আমাদের মধ্যে প্রবল হিংসা, দ্বেষ বিদ্যমান। আমার দেশের একজন দুর্ব্বল ব্যক্তিকে রক্ষা করার জন্য একজন সবল ব্যক্তি এগিয়ে যাচ্ছে কিনা, পিছিয়ে পড়া পশ্চাদপদ জাতিকে তুলে ধরার জন্য আমাদের সরকার, যে সরকার অহিংসার আদর্শে বিশ্বাসী সেই সরকার এগিয়ে যাচ্ছে কিনা আজ আমরা ভারতের ২২ বৎসরের স্বাধীনতার মধ্যে কি দেখতে পাই? আমরা দেখতে পাই আজকেও দক্ষিণ ভারতে হরিজন মহিলাদের উলঙ্গ করে রাস্তায় মিছিল করতে বাধ্য করে। আমরা আরও দেখছি যে আমাদের দেশের দুঃস্থ জনসাধারণ সামান্য খাদ্যের দাবীতে আন্দোলন করলে গুলি করে তাদের হত্যা করা হয়। আমরা আরও দেখছি যেখানে বিভিন্ন জাতি, এতকাল শান্তিপূর্ণভাবে পাশাপাশি বসবাস করে আসছে সেখানে কিভাবে সাম্প্রদায়িকতার বিষ ছড়ানো হচ্ছে। সেই সাম্প্রদায়িকতার বিষে আজ সমস্ত দেশে আগুন জ্বলছে। ২২ বৎসর পূর্ব্বে যে অহিংসার মন্ত্র দিয়ে বিদেশী সাম্রাজ্যবাদকে তাড়ানো হয়েছিল সেই ২২ বৎসরের মধ্যে অহিংসার যে ধুম্রজাল সৃষ্টি করেছে এই অহিংসায় অনুগামী বন্ধুরা তাদের আমি আজকে এই

অনুরোধ করব যে গান্ধীজীর মহান আদর্শে আমাদের দেশ স্বাধীন হয়েছে সেই সম্বন্ধে তারা যেন একটু চিন্তা করে দেখেন। আমরা যদি আমাদের ত্রিপুরার দিকে তাকিয়ে দেখি এবং যদি বলি সেই ১৭ তারিখের ঘটনার কথা, সেখানে কি অহিংসার মন্ত্র প্রয়োগ করেননি? সেখানে কি হিংসার ধুম্রজাল সৃষ্টি করে মানুষের গণতান্ত্রিক অধিকারকে হরণ করা হয়নি? কাজেই আজকে গান্ধী শতবার্ষিকী উপলক্ষে এই হাউসে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে - আমি অহিংসার এবং সঙ্গে সঙ্গে সমস্ত ত্রিপুরার, তথা ভারতবর্ষে এমনকি সমগ্র পৃথিবীতে যেখানে অহিংসার মন্ত্র শতবার্ষিকীর মাধ্যমে পালন করার জন্য আমরা পরস্পর বন্ধু বলে, ভাই বলে পরস্পরকে আলিঙ্গন করতে চাই। এইখানে যেন আজকে এই কথাগুলি স্মরণ থাকে এবং সঙ্গে সঙ্গে আমি সমস্ত দেশবাসীকে সতর্ক করে দিতে চাই যে আজকে অহিংসার নামাবলী গায়ে দিয়ে যে হিংসার ধুম্রজাল সৃষ্টি করে মানুষকে হিংসার পথে ঠেলে দিচ্ছে, দেশকে ধ্বংস করছে তারজন্য আজকে তারা যেন সচেতন থাকেন।

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে গান্ধী শতবার্ষিকী উপলক্ষে আমাদের হাউসে যে প্রস্তাবটি এসেছে সেটা আমি সমর্থন করি মহাত্মাজী যে আদর্শ ভারতবাসীকে শিখিয়ে দিয়েছেন সেই আদর্শ আজকে ভারতবর্ষ গ্রহণ করেছে। আজকে ভারতবর্ষ অস্পৃশ্যতা দূরীকরণ থেকে আরম্ভ করে ধর্ম নিরপেক্ষতা গ্রহণ করেছে। অধ্যক্ষ মহোদয়, আজকে গান্ধী শতবার্ষিকী উপলক্ষে হাউসে যে প্রস্তাব এসেছে তা সমর্থন করতে গিয়ে আমি বলব যে সমগ্র পৃথিবী আজ ভারতের অহিংসার বাণী গ্রহণ করেছে, যার জন্য আজ সমগ্র ভারতবাসী গৌরবান্বিত। কিন্তু আজকে গান্ধীজীর আদর্শ সম্পর্কে আলোচনা করতে গিয়ে বিরুধী পক্ষের মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন সেই সম্বন্ধে আমি বলব, তিনি অহিংসার কথা না বলে হিংসার ও বিদ্বেষের কথা বলেছেন। ভারতবর্ষে আজকে এমন একটি প্রতিক্রিয়াশীল শক্তি জেগে উঠেছে যারা অহিংসার আদর্শে বিশ্বাসী নয় এবং হিংসা ও বিদ্বেষের আশ্রয় গ্রহণ করে অহিংসা নীতিকে বানচাল করার চেষ্টা চালিয়ে যাচ্ছে। আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে এই আবেদন রাখব, আজকে ভারত সরকার তথা ভারতের জনসাধারণ অহিংসার বাণী গ্রহণ করেছে। আমরা সকলেই যেন মনেপ্রাণে তা অনুসরণ করি। মহাত্মা গান্ধী অহিংসার কথা বলতে গিয়ে এই কথাও বলেছেন যে আত্মরক্ষার্থে, বহিরাক্রমণ থেকে দেশকে রক্ষা করার জন্য প্রয়োজন হলে অস্ত্র ধারণ করতে হবে। দেশের ভিতরে এই যে প্রতিক্রিয়াশীল শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে এবং হিংসা, বর্ণ বিদ্বেষ, সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা ছড়াচ্ছে সেইগুলি প্রতিরোধ করতে হবে। বিরোধী দলের মাননীয় সদস্য দক্ষিণ ভারতে কোথায় হরিজন মহিলাদের নগ্ন শোভাযাত্রা হয়েছিল সেই কথা আজকের এই পবিত্র দিনটিতে হাউসে রেখেছেন তাই আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে হাউসে এই বক্তব্য রাখছি যে আমাদিগকে এই প্রতিক্রিয়াশীল শক্তি সম্পর্কে সদা জাগ্রত থাকতে হবে। আমরা মহাত্মাজীর অহিংসার বাণী, ধর্মনিরপেক্ষতা রক্ষা করতে যাচ্ছি সেই সঙ্গে আমাদের লক্ষ্য রাখতে হবে যাতে প্রতিক্রিয়াশীল শক্তি সরল লোকের ভিতরে গিয়ে হিংসার উদ্রেক না করতে পারে তাকে আমাদের প্রতিরোধ করতে হবে। এই বলেই এই প্রস্তাবকে সানন্দে সমর্থন করছি।

**শ্রীবিনয়ভূষণ বানার্জী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে এই হাউসে আমাদের জাতির জনক মহাত্মা গান্ধীর শতবার্ষিকী উপলক্ষে যে প্রস্তাব আনা হয়েছে তা আমি সর্ব্বান্তকরণে সমর্থন করছি। আজ আমরা যদি তাকে শুধু ভারতের মুক্তিদাতা হিসাবে চিন্তা করি আমার মনে হয় তাতে তাঁকে ছোট করা হবে। তিনি পৃথিবীর যারা বঞ্চিত, যারা সর্ব্বহারা, যারা পরাধীন ও লাঞ্ছিত অপমানিত তাদের ত্রাতা হিসাবে এসেছিলেন এবং তাঁর কর্ম্মময় জীবন, তাঁর যে বাণী তাকে যদি আমরা উপলব্ধি করতে পারি আমর বিশ্বাস আজ যে সারা পথিবীতে হানাহানি তা দূর হয়ে যাবে এবং যুদ্ধ বিগ্রহ বন্ধ হতে পারে। মাননীয় সদস্য আমার বন্ধু ব্যক্তি অভিরামবাবু যে কথা বলেছেন—বাকচাতুর্যময় বক্তৃতায় সরল জীবন সাধারণ মানুষকে খরিদ করা যায় কিন্তু তাকে দীর্ঘদিন ধরে অন্ধকারে রাখা যায় না। এটা আমরা দেখি স াম্রাজ্যবাদের ছুরি হাতে নিয়ে দরিদ্র দুঃখীর জন্য চোখের জল ফেলে মহামানবের কথা মুখে নিয়ে মানবতার প্রতি দরদ দেখিয়ে মহামানবকে উপলব্ধি করা যায় না। যদি আমরা সত্যিকারের উপলব্ধি করে থাকি তাহলে এটা আমাদের অনুভব করা দরকার যে আজকের দিনে জাতির জনকের জন্ম শতবার্ষিকী পালন করা উপলক্ষে যে প্রস্তাব এখানে উত্থপন করা হয়েছে তার প্রতি আমাদের যেভাবে শ্রদ্ধা জানানো উচিৎ ছিল মহামানব বলে স্বীকৃতি দেওয়ার পরও আমাদের এইভাবে বলা উচিত হয় কিনা তা ভেবে দেখতে আমি অনুরোধ করব। একথাও ঠিক যে জাতির জনক দেশের মুক্তির জন্য নানাভাবে চেষ্টা করেছেন এই কথা আপনারা বলেছেন। এটা যদি সত্যিই আপনার উপলব্ধি হয়ে থাকে যে এই জনক পরাধীন ভারতকে বৃটিশের হাত থেকে মুক্ত করেছেন তাহলে আপনাদের আচরণ সেই পথেই করা উচিত। যেদিন গান্ধীজী বৃটিশকে বলেছিলেন quit India সেদিন আমরা দেখেছি জনযুদ্ধের পাশে কে এসে দাঁড়িয়েছিল। প্রতিদিন সেই জনযুদ্ধ এগিয়ে চলেছিল। আর তাহারা সেই জনযুদ্ধের বিরোধীতা করেছিল। অতএব সেই যে মতবাদের লোক যারা আজও গান্ধীজীকে উপলব্ধি করতে পারেন নাই অথচ মুখে বলেন মহামানব তাদের এই যে চরিত্রের বৈষম্য তা সেদিনও দেখেছি, আজও দেখছি। এতে আশ্চর্য্য হওয়ার কিছু নেই। কাজেই আমার বন্ধু ব্যক্তি মাননীয় নিশিবাবু দুঃখিত হয়েছেন, আমার দুঃখিত বা বেদনাহত হওয়ার কোন কারণ নেই। আমাদের সামনে কর্ত্তব্য আমরা যদি উপলব্ধি করি ই মহামানবের চরিত্র, তার বাণী যদি আমাদের মনে থাকে তবে আমি বিশ্বাস করি সমস্ত পৃথিবীর শোষিত এবং বঞ্চিত জনসাধারণের মুক্তি আমরা পাব। পৃথিবীতে যারা শান্তিবাদী মানুষ, যারা চায় পৃথিবী থেকে যুদ্ধ বিগ্রহ দূর হয়ে যাক, মানব কল্যাণে আমরা পরস্পরের হাত ধরে এগিয়ে চলব মানব সভ্যতার বিকাশের জন্য। সেটা উপলব্ধি করে সেই মহামানবের বাণী মনে মনে পোষণ করে ত্রিপুরা তথা ভারতবর্ষকে গড়বার আকাঙ্খা নিয়ে আমরা অগ্রসর হব। এই প্রতিজ্ঞা নেওয়াই আমাদের দরকার।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে হাউসের সামনে গান্ধী শতবার্ষিকী ত্রিপুরায় পালন করার জন্য প্রস্তাবটি এনেছি। আমি একজন সাধারণ M. L. A. আমি এমন কথা এখানে ঘোষণা করছি না যে আমি ত্রুটিবিহীন মানুষ। আমরা এমন একজন

মানুষের শত বার্ষিকী পালন করছি যিনি পৃথিবী থেকে সাম্রাজ্যবাদের অপসারণের চিন্তা করেছেন, ভারতবর্ষকে স্বাধীন করেছেন। পৃথিবীর সর্ব্বত্র বিশেষ করে এশিয়ায় ও আফ্রিকায় বৃটিশ উপনিবেশ ছিল। সেই সাম্রাজ্যবাদের এক বিরাট স্তম্ভ ছিল এই ভারতবর্ষ। যাকে বলা হতো A fairest jewal in the British Crown. তিনি বিশ্বাস করে ছিলেন যে, ভারতবর্ষ স্বাধীন না হলে পরে পৃথিবীর যে সব উপনিবেশ নাগপাশে আবদ্ধ আছে তাদের মুক্তি অসম্ভব। এই বিশ্বাসে বিশ্বাস রেখে পরাধীন মানুষের মুক্তির জন্য যে সাধনা করেছেন সেই জন্যই পৃথিবীর মানুষ তাঁকে মহাপ্রাণ বলে। আমাদের দেশে আমরা তাঁকে বাপুজি বলি, জাতির জনক বলি, মহামানব বলি এবং মহাপুরুষরূপে আখ্যায়িত করেছি।

ভারতবর্ষের এই গণতান্ত্রিক কাঠামো গড়ে উঠেছে সেই মতবাদের উপর ভিত্তি করে। এই গণতন্ত্রও পৃথিবীর মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ গণতন্ত্র। বাহান্ন কোটি মানুষের গণতন্ত্র। এই দেশেতে এই ভিত্তি গড়ে উঠেছে যে আমরা মানুষকে শ্রদ্ধা করবো, আমরা তার মতবাদকে শ্রদ্ধা করবো। সেই জন্যেই ভারতবর্ষে বিভিন্ন মতবাদ গড়ে উঠেছে। কারণ আমরা প্রতিটি মানুষকে বিশ্বাস করি, শ্রদ্ধা করি, তারই জন্য ভারতবর্ষের এই বিশাল ভূমিতে এক বৃহৎ গণতন্ত্রের সৃষ্টি হয়েছে। সেই গণতন্ত্রের মধ্য দিয়ে ভারতবর্ষের মানুষের সামনে, পৃথিবীর মানুষের সামনে ভাষার, পোষাক পরিচ্ছদের বিভিন্নতা সত্বেও নন্দন কানন রূপ গণতন্ত্র আমরা গড়ে তুলেছি। এই নন্দন কাননে কোন ফুল ফুটতে সুরু করেছে, কোনটি বা ফুটেছে আর কোনটি থেকে সুগন্ধ বেরুচ্ছে মানুষকে বিশ্বাস করার ফলেই এই বিশাল গণতন্ত্র গড়ে উঠেছে, ব্যক্তি স্বাধীনতা গড়ে উঠেছে পত্রিকার স্বাধীনতা, দল গঠনের ক্ষমতা গড়ে উঠেছে। আরও একটি জিনিষ গড়ে উঠেছে, সেটি হলো পঞ্চশীলের নীতি। তাকে ঠিক ঠিক ভাবে পরিচালিত করা কেবলমাত্র একটি দলেরই কার্য্য নয়, দলমত নির্ব্বিশেষে ভারতবর্ষে যারা আছেন, আমরা প্রত্যেককেই সনির্ব্বন্ধ অনুরোধ করব, পৃথিবীর শান্তি আনতে হলে পরে ভারতবর্ষের শান্তি আনতে হলে পরে ভারতবর্ষের সাম্য, মৈত্রি, স্বাধীনতা ঘোষণা করতে হলে পরে, অহিংসার মতবাদকে নিয়ে গণতন্ত্রের পথে আমাদের চলতে হবে। তারই মধ্য দিয়ে আমরা দেখছি ভারতবর্ষে রাজন্যবর্গের যে শাসন ছিল সেই শাসন চলে গেছে, তারই মধ্য দিয়ে আমরা দেখেছি জমিদারী চলে গেছে, তালুকদারী চলে গেছে এবং তার সাথে সাথে আমরা ঘোষণা করছি গণতান্ত্রিক সমাজবাদ। তাকে জয়যুক্ত করতে হলে পরে ব্যাঙ্ক রাষ্ট্রীয় করনের মধ্য দিয়ে আজ আমরা এখানে উপস্থিত হয়েছি। গান্ধীজির একটি কথা আমি বলবো, মিস মেয়ো ভারতবর্ষ পরিদর্শন করতে এলেন। মানুষ সম্বন্ধে একটি ধারাবাহিক বিবরণ তিনি দেন যে, আমাদের ভারতের মানুষ ধর্মের নাম করে পাঠা কাটে, রক্ত খায়, মাথায় মাখে। এখানে নানা রকমের অন্যায় আছে এই বলে উনি একটি বই লেখেন "Mother India" সেই সম্বন্ধে একটি সংক্ষিপ্ত উত্তর দিয়েছিলেন উনি যে, ভারতবর্ষের সৌন্দর্য্য উনি দেখেননি। উনি ভারতবর্ষের নরক দর্শন করতে এসেছিলেন। তাই নরককেই তিনি দেখেছেন, যদি মানুষকে উদ্ধার করতে হয় তাহলে সেই নরকেও নামতে হবে! নেমে তাকে উদ্ধার করতে হবে।

অতএব আমরা বিশ্বাস করি গান্ধীজির আদর্শ, আর মনে.করি গান্ধীজির পথই ভারতের মুক্তির পথ।

আমি চেষ্টা করবো, আমার বিশ্বাস আছে, আস্থা আছে সেই মতবাদে। আমি এমন কথা হাউসের সামনে ঘোষণা করতে পারিনি, পারবোও না যে আমি ত্রুটিহীন মানুষ। আমি সম্পূর্ণ ভাবে অহিংসক মানুষ একথা বলছিনা। অতএব যদি কেউ বলেন তাদের কাছে আমি মথা নত করছি, তাকে শ্রদ্ধাভাবে গ্রহণ করছি। অতএব আমি বিশ্বাস করি এই প্রস্তাবের মধ্য দিয়ে এই মতবাদকে গ্রাম থেকে গ্রামান্তরে প্রসারিত করে ভারতবর্ষের গণতান্ত্রিক সমাজবাদ এবং রাষ্ট্রীয়করনের মধ্যদিয়ে ভারতবর্ষের মানুষের মুক্তির বিধান করতে পারি। এই আদর্শের মধ্য দিয়েই আমরা তা করতে সমর্থ হবো। এই বিশ্বাস নিয়ে, এই আস্থা নিয়ে এই প্রস্তাব আমি হাউসের সামনে এনেছি। তাই বিশ্বাস করি এই প্রস্তাব হাউস সর্বসম্মতিক্রমে গ্রহণ করবে।

**Mr. Speaker** :—The discussion is over. Now I am putting the resolution to vote. The question before the House is the resolution moved by Hon'ble Sachindra Lal Singh that, this House pays its respectful homage to the memory of the father of the Nation and recalls with utmost reverance the role of Mahatma Gandhi in the movement for Indias independance from British Imperialisn, his self immolation in the struggle against communal reactioneries his novel services to the depressed classes of people his liberal humanism, his love for people irrespective of caste and creed, his simple mode of personal living, his relentless opposition to the curse of untouchability, his teachings of self restraint and self sacrifice of truth and non-violence and above all his philosophy of life embodying faith in that "God is truth and love. God is ethics and morality, God is fearlessness". On the eve of the birthday centenary of the Mahatma this House appeals the people of Tripura to strive to abide by the teachings of Mahatma Gandhi and to realise his ideals in their lives.

As many as are of that opinion will please say 'Ayes'.

Voices—'Ayes'.

As many as are of contrary opinion will please say 'Noes'.

No Voice.

The resolution is passed.

Now I would request the Hon'ble Krishnadas Bhattacharjee to move his resolution that—'This House places on record its pleasure and satisfaction at the election of Shri V. V. Giri to the highest and most exalted office of the President of India. Victory of Shri Giri is a victory for the people of India and an advancement of the country towards our goal of Democratic Socialism. The members of this Assembly convey their heartrest felicitation on his success and wish him a long and active life to lead the country to unity and prosperity."

**মিঃ স্পীকার**—শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—৫১৬।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোশ্চানগুলি কি অর্ডারে ডাকা হয় সেটা আমরা জানিনা। যদি একটু বলে দেন তাহলে আমাদের ফাইলগুলি বের করতে সুবিধা হয় এবং মেম্বারদেরও সুবিধা হয়। অযথা সময় নষ্ট হয় না।

**মিঃ স্পীকার**—আচ্ছা আমি পরে বলে দেব।

## STARRED QUESTION NO. 516.

### QUESTION

1. Total number of Inspectors of Schools under Education Directorate ;

2. Whether all Officers posted as Inspectors have been selected by the Union Public Service Commission for the post of Inspector ;

3. Whether any Officer recommended by the U. P. S. C. for the post of Inspector has been posted in other post for which he has not been selected by the U. P. S. C. ;

4. If so, the reason thereof ?

### ANSWER

1. 13.

2. No.

3. Yes.

4. As the scale of pay and status of the posts of Inspector of Schools and Headmaster, High School are identical, one Inspector of Schools, recommended by the U. P. S. C., has subsequently been transferred to hold the post of Headmaster, High School, in public interest.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—যেসব ইন্সপেক্টর অব স্কুলস নিযুক্ত করা হয় তাদের কোয়ালিফিকেশন কি হওয়া উচিত ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ওয়ান্ট নোটিশ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—এই বছরে কতজন নূতন ইন্সপেক্টর অ্যাপয়েন্টমেন্ট করা হয়েছে প্রমোশন দিয়ে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—১৩ জন আছে। এই বছর কতজন নূতন অ্যাপয়েন্টমেন্ট করা হয়েছে সেটা আমি পরে জানাতে পারব যদি সেপসিফিক কোয়েশ্চান করেন।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—যেসব ব্যক্তিকে ইউ, পি, এস, সি, রিকমেণ্ড করেছে ইন্সপেক্টরদিগের জন্য তাদের না দিয়ে যারা ইউ, পি, এস, সি, অ্যাপিয়ার হয় নি তাদের কোন্ ভিত্তিতে নিয়োগ করা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ইউ, পি, এস, সি, যাদের রিকমেণ্ড করেছেন তাদেরও ইন্সপেক্টর হিসাবে রাখা হয়েছে, তদুপরি একজনের কথা বলেছেন যে ইন্সপেক্টর থেকে হেডমাষ্টারে নেওয়া যায় কিনা ? সেটা নেওয়া যায়। কারণ ইন্সপেক্টরের পে স্কেল আর হেডমাষ্টারের পে স্কেল সমান এবং তাদের এক পদ থেকে অন্য পদে ট্রান্সফার করা চলে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কিনা যে ইউ,পি,এস,সি, যখন ইন্টারভিউ নেয় তখন ইন্সপেক্টরের জন্য অ্যাডমিনিষ্ট্রেটিভ এক্সপারিয়েন্স এবং হেডমাষ্টারের জন্য টিচিং এক্সপারিয়েন্স চায় এবং সেই হিসাবেই তাদের রিকমেণ্ড করে। তাহলে দুই ক্যাটাগরীর রিকমেণ্ড কারার কি অর্থ আছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ইন্সপেক্টরের টিচিং এক্সপারিয়েন্স প্রয়োজন হয় এবং ইন্সপেক্টরের টিচিং এক্সপারিয়েন্স থাকে এবং থাকলেই হেডমাষ্টার হিসাবেও তাকে নেওয়া চলে। আমরা যেটা ইউ, পি, এস, সি,-তে রিকমেণ্ড করেছি সেটা হল ইন্সপেক্টর এবং হেডমাষ্টার হাই স্কুলকে একটা কেডার করা হয়েছে এবং সব জায়গায় একটা কেডার করা হয়ে থাকে এবং একটা কেডার যদি হয় তাহলে হেডমাষ্টারকে ইন্সপেক্টর করা যায় এবং সেজন্য ইউ, পি, এস, সি, এর অনুমোদন দরকার হয় না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তারা ইউ, পি, এস, সিতে অনুমোদনের জন্য পাঠিয়েছেন। কিন্তু না আসা পর্যন্ত ইউ,পি,এস,সির যে রিকমেনডেশনটা সেটা কেন মানা হচ্ছে না ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**:—ইউ,পি,এস,সির রিকমেণ্ডেশন থাকলেও ইন্সপেক্টরকে হেডমাষ্টারে নেওয়া যাবে না, সেম্ কেডারে নেওয়া যাবে না এমন কোন নিয়ম নাই।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ইউ, পি, এস, সি থেকে তাকে ইন্সপেক্টর পদের জন্যই সিলেক্ট করেছে। তাকে হেডমাষ্টার করায় সে কোন রিপ্রেজেনটেশন দিয়েছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ইউ, পি, এস, সিতে অ্যাপিয়ার না হওয়া সত্ত্বেও যাদের ইন্সপেক্টর করা হয়েছে তাদের কি ভিত্তিতে করা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—তাদের যোগ্যতার ভিত্তিতে করা হয়েছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—যোগ্যতার মাপ কাঠি কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—যেসব অ্যাসিস্টেন্ট ইন্সপেক্টর বা আদার ইন্সপেক্টরসকে ইউ,পি,এস,সিতে পাঠানোর নিয়ম আছে সেই নিয়মের ব্যতিক্রম করে কেন তাদের ঐ পদগুলিতে রাখা হচ্ছে ? এর পেছনে অন্য কোন উদ্দেশ্য আছে কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—অন্য উদ্দেশ্য নেই। অনেক সময় এড্‌হক বেসিসে পোস্টগুলি ফিল আপ করা হয়ে থাকে এবং সেগুলি পরে রেগুলারাইজ করা হয় এবং অনেক সময় সেইরকম করতে হয়, তার মধ্যে অন্যরকম উদ্দেশ্য থাকেনা।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—আমার প্রশ্ন হচ্ছে যেখানে ইউ, পি, এস, সি রিকম্যাণ্ডেড ইন্সপেক্টার আছে, তাকে হেডমাষ্টার করে আদার পাসনকে এডহক বেসিসে ইন্সপেক্টার করা—কোন্ ভিত্তিতে সেটা করা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ইন্সপেক্টার এবং হেডমাষ্টার এই দুইটি পোষ্ট একই ক্যাডারের পোষ্ট এবং একই পে-স্কেল অতএব ইন্সপেক্টার হিসাবে যে পার্টিকুলার পাসন, তাকে হেডমাষ্টারের পোস্টে আনা হয়েছে এবং সেটা পাবলিক ইন্টারেষ্টে আনা হয়েছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার মহোদয়, সাব-ডিপুটি কালেক্টার এবং ইন্সপেক্টার, তাদের পে-স্কেল এক, সেইজন্য একজনকে আরেক জনের পোস্টে নেওয়া চলেনা। সেইরকম ইন্সপেক্টার এবং হেডমাষ্টার একই ক্যাডারের হলেও, ইন্সপেক্টার হিসাবে ইউ, পি, এস, সি,র কাছে এপ্রোচ করার পর, ইউ, পি, এস, সি, যকে যেটাতে রিকম্যাণ্ড করবে সেটা তাকে দেওয়া হবে। এখানে এডহক ভিত্তিতে যাকে ইন্সপেক্টার করে রাখা হয়েছে, সে ইউ, পি, এস, সি, তে যায় নাই, আরেকজনকে ইউ, পি, এস, সি,-র রিকম্যাণ্ড করা সত্বেও তাকে হেডমাষ্টার করে রাখা হয়েছে, যদিও বারবার রিপ্রেজেন্টশান দেওয়া হচ্ছে যে পাবলিক সার্ভিস কমিশন আমাকে যে পোস্টে রিকম্যাণ্ড করেছেন সেটাতে আমাকে নেওয়া হউক। কাজেই এখানে আমরা বুঝতে পারছি যে ডিসক্রিমিনেটিং ট্রিটমেন্ট করা হচ্ছে, সেখানেই আমার প্রশ্ন সেটা কেন করা হচ্ছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এখানে কোন ডিসক্রিমিনেশান করা হয়নি। অন্য পোস্টে ডিফারেন্স থাকতে পারে। যেখানে এডুকেশান ডিপার্টমেন্ট হেডমাষ্টার অব হায়ার সেকেণ্ডারী স্কুল এবং ইন্সপেক্টার অব স্কুল, তাদের অলমোস্ট দি সেম কোয়ালিফিকেশান, সেই জায়গায় সেম ক্যাডারে তাদের ট্রান্সফার করতে কোন বাধা নেই।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—আমার প্রশ্ন হচ্ছে—এখানে বলা হয়েছে অলমোষ্ট দি সেম। আমার প্রশ্ন হচ্ছে যেখানে ইন্সপেক্টার পদের জন্য একজনকে ইউ, পি, এস, সি থেকে রিকম্যাণ্ড করেছে, ইউ, পি, এস, সি,-র রিকম্যাণ্ডেশান থাকা সত্বেও কেন তাকে ইন্সপেক্টার করা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি এই কথা রাখছি সেটা যাতে না করা হয়, তার ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমরা গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার কাছে ইন্সপেক্টার অব স্কুল এবং হেডমাষ্টারের পোষ্ট একই কেডার করার জন্য, অন্যান্য স্টেট্‌েও যেটা আছে, সেইরকম করার জন্য রিকম্যাণ্ড করেছি, সেটা হলে পরে মাননীয় সদস্যের অনুরোধ রাখা সম্ভব হবে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—আমার প্রশ্ন যে উনি ইউ, পি, এস, সি র কাছে রিকম্যাণ্ড করে পাঠিয়েছেন, এখনও তার ইয়েস অব নো আসেনি। অতএব ..

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—পয়েন্ট অব অর্ডার—আমাদের রুলসের মধ্যে আছে কোয়েশ্চানের শুধু রিপ্লাই হবে, তার মধ্যে আরগুমেন্ট এবং পাল্টা আরগুমেন্টের রাইট আছে কিনা ?

**মিঃ স্পীকার** :—ইয়েস, ইউ আর রাইট।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এখানে আরগুমেন্টের প্রশ্ন নয়, আমি তিনি যে উত্তর দিয়েছেন সেটার ক্ল্যারিফিকাই করতে চাচ্ছি

**Mr. Speaker** .—I have already given my ruling on the point of order.

**Shri P. R. Das Gupta** —It is my submission আমি মনের কথা বলছি। আপনার রুলিং আমি মাথাপেতে নিয়েছি, আমি রুলিং ডিনাই করছিনা। আমার কথা হচ্ছে আমি একথাটিকু রাখছি ক্ল্যারিফিকেশানের জন্য, পার্লামেণ্টেও এরকম প্রভিশন আছে। প্রশ্নের উত্তর পরিষ্কার হয়নি, সেইজন্য আমি আমার বক্তব্য রাখছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—আমার বক্তব্য হচ্ছে যে কোয়েশ্চনের রিপ্লাই যদি পরিষ্কার না হয়, তাহলে এই বিলেশনে হাফ্ এন আওয়ার ডিসকাশন করা যেতে পারে, মাননীয় সদস্য সেটা করতে পারেন।

**মিঃ স্পীকার** :—ইয়েস।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এখানে হাফ এ্যান আওয়ার ডিসকাশনের প্রশ্ন আসেনা। আমার প্রশ্ন হচ্ছে যে ইউ, পি, এস, সি-তে যে রুল রিকম্যাণ্ড করে পাঠান হয়েছে, সেটা এ্যাপ্রুভড না হওয়া পর্যন্ত উই, পি, এস, সি-র বর্ত্তমান যে রুল সেটা ফলো করা উচিত, সেটা কেন করা হচ্ছে না?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আমার বক্তব্য আমি বলেছি, পুনরায় প্রয়োজন আছে বলে আমি মনে করিনা।

**মিঃ স্পীকার** :--শ্রীঅভিরাম দেববর্ম্মা।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :– কোয়েশ্চান নাম্বার ৫৩০।

**শ্রীএস, এল, সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ৫৩০ স্যার।

**প্রশ্ন**

১। কৈলাসহরে Sales Emporiumএর অনেক মাল পত্রের কোন খোঁজ পাওয়া যায় না। ইহা কি সত্য?

২। যদি সত্য হয় এই সম্পর্কে সরকারের বক্তব্য কি?

**উত্তর**

১। হাঁ।

২। কৈলাসহর বিক্রয় কেন্দ্রের মজুত মাল ও নগদ টাকা ঘাটতি/কমতি হইয়াছে। সংশ্লিষ্ট বিক্রয়কারী কর্ম্মচারীকে সাময়িকভাবে বরখাস্ত করা হইয়াছে এবং F. I. R. পুলিশের নিকট দায়ের করা হইয়াছে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই সেলস এম্পোরিয়াম'এর মাল কবে খোয়া গিয়েছিল?

**Shri S. L. Singh :** —On 8. 7. 69 F. I. R. has been lodged with the Police. The Departmental audit and verification revealed that the amount of loss of stock is about Rs. 20,000/-. The matter has been referred to the A. G., Assam and Nagaland for special audit of the Sales Emporium so that we can get the report of actual amount of shortage of stock and cash. Shri Sankar Brata Dhar, the Salesman was suspended and F. I. R. has been lodged with the Police on 8. 7. 69.

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এফ, আই, আর লজ্ করার পর কাহাকেও কি এ্যারেষ্ট করা হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ :**—মোষ্ট প্রবেবলি। আই ডিম্যাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার :**—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—কোয়েশ্চান নাম্বার ৫৮৮।

**শ্রী কে, ভট্টাচার্য্য :**—কোয়েশ্চান নাম্বার ৫৮৮ স্যার।

## STARRED QUESTION NO. 588.
### By Shri Bidya Ch. Deb Barma.

**প্রশ্ন**

১। কৈলাশহর R. K. Mahavidyalaya এর গৃহ নির্মাণের জন্য ক্রয় করা ৪০৯ বস্তা সিমেন্ট নষ্ট করার ব্যাপারে যে তদন্ত হইয়াছে তাহাতে উহার জন্য কোন্ কোন্ ব্যক্তিকে দায়ী করা হইয়াছে তাহাদের নাম।

২। ঐ সকল ব্যক্তির বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**উত্তর**

১। বিভাগীয় তদন্তে কোনও ব্যক্তি বিশেষকে দায়ী করা হয় নাই।

২। প্রশ্ন উঠে না।

**Mr. Speaker :**—Shri Ghanashyam Dewan.

**Shri Ghanashyam Dewan :**—Question No. 633.

**Shri K. Bhattacharjee :**—Question No. 633 Sir.

**প্রশ্ন**

১। (ক) কুলাই হায়ার সেকেণ্ডারী স্কুলে উপজাতি ছাত্রদের জন্য কোন সরকারী বোর্ডিংএর ব্যবস্থা আছে কিনা ?

(খ) থাকিলে বোর্ডিংএর সিটের সংখ্যা কত ?

**উত্তর**

১। (ক) বর্ত্তমানে নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—এখানকার উপজাতী ছাত্রদের নিকট থেকে বোর্ডিং এর জন্য আবেদন কর্তৃপক্ষ পেয়েছেন কি না ?

**শ্রী কে, ভট্টাচার্য্য** :—আমি নোটিশ চাই স্যার ।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—এখানকার অনেক উপজাতী ছাত্র বোর্ডিংএর অভাবে পড়াশোনা করতে পারছে না, এইরকম রিপোর্ট কর্তৃপক্ষ পেয়েছেন কি না ?

**শ্রী কে, ভট্টাচার্য্য** :—সেটা আমার কাছে নেই। বোর্ডিং এর ব্যবস্থা আমরা করছি ।

**মিঃ স্পীকার** :—শ্রীএর্সাদ আলী চৌধুরী ।

**শ্রী এর্সাদ আলী চৌধুরী** :— ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৬৬৬ ।

**শ্রীএস, এল, সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৬৬৬ ।

**প্রশ্ন**

১। কেন্দ্রীয় সরকার ত্রিপুরায় পাটশিল্পের কোন দর নির্দ্ধারণ করিয়া দিয়াছেন কিনা, যদি দিয়া থাকেন, তাহা হইলে মণ প্রতি কত ?

২। ত্রিপুরায় চট শিল্পের কোন সম্ভাবনা আছে কি ?

**উত্তর**

১। না।

২। হাঁ।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই ত্রিপুরা রাজ্যে হঠাৎ করে যে পাটের দর পড়ে গেল তার জন্য ত্রিপুরা সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোন যোগাযোগ রেখেছেন কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের ত্রিপুরাতে আমরা কোন পাট শিল্প গড়ে তুলতে পারিনি, তবে উনি বলেছেন যে ত্রিপুরা রাজ্যে চট শিল্প গড়ে উঠার কোন সম্ভাবনা আছে কি ? আমি এর উত্তরে বলেছি যে হ্যাঁ।

**মিঃ স্পীকার** :—শ্রীমনোরঞ্জন নাথ ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—১১২

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ষ্টার্ড কোয়েশ্চান নম্বার—১১২

**QUESTION**

1) What is the roll strength of the J. B. Schools of Dhanicherra Akshoymani, Singh Ram bari and Raymani Choudhury Para within Dharmanagar Sub-Division ?

2) What is the average number of daily attendance of students in those schools ?

3) What is the present number of teachers in each of these schools ?

4) Is it a fact that the teachers of Akshoymani J. B. School was transferred about 2 (two) months ago and no other teacher has yet been posted there to fill up the vacancy ?

### ANSWER

1) Akshoymani Dhanicherra J. B. School— 106
Debacherra Singhrambari J. B. School— 7
Raimani Choudhury Para J. B. School— 23

2) Akshoymani Dhanicherra J. B. School— 67
Debacherra Singhrambari J. B. School— 5
Raimani Choudhucy Para J. B. School— 12

3) Akshoymani Dhanicherra J. B. School— 2
Debacherra Singhrambari J. B. School— 1
Raimani Choudhury Para J. B. School— 1

4) One of the teachers was transferred. Necessary replacement was made by posting another teacher.

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে একজন টিচার ট্রান্সফার হওয়াতে সেই জায়গাতে অন্য আর একজনকে পোষ্টিং না দেওয়ার কারণ কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—অন্য একজনকে পোষ্টেড করা হয়েছে।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই পোষ্টিং আমার প্রশ্ন পাওয়ার পরে করা হয়েছে, না তার আগেই করা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—প্রয়োজন মত করা হয়েছে।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে দেবাছড়া সিংগ্রামবাড়ী এবং রাইমনি চৌধুরী পাড়া স্কুলগুলিতে যেখানে মাত্র ২।৩ জন ছাত্র পড়াশুনা করে সেখানে ছাত্রছাত্রীদের চেয়ে মাষ্টারদের সংখ্যা অনেক বেশী কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—সিংগ্রামবাড়ীতে ছাত্র আছে ৫ জন আর রাইমনি চৌধুরী পাড়াতে আছে ১২ জন, আর মাষ্টার তো দুই জায়গাতেই ১ জন করে আছেন।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয়, আমি যতটুকু জানি যে এই সিংহরাম-বাড়ীতে আমার এই প্রশ্ন দেওয়ার আগ পর্য্যন্ত দুইজন টিচার ছিলেন।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—সেটা আমি অনুসন্ধান করে দেখব।

**মিঃ স্পীকার :**—শ্রীনিশিকান্ত সরকার।

**শ্রীনিশিকান্ত সরকার :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৩৭

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৩৭

### প্রশ্ন

১) উদয়পুর সাব ডিভিসনে সোশ্যাল সেন্টারের সংখ্যা কত ? এবং সেন্টারগুলি কোন কোন মৌজায় অবস্থিত ?

২) প্রতি সেন্টারে শিক্ষক আছে কিনা ?

৩) কোন সেন্টারে বার্ষিক খরচ কত ?

উত্তর

১) উদয়পুর সাবডিভিসনে ২১টি সমাজ শিক্ষা কেন্দ্র আছে। মৌজার নাম—যথা ১) রাধাকিশোরপুর ২) সোনামুড়া ৩) ফুলকুমারী ৪) মাতারবাড়ী ৫) মহারাণী ৬) গঙ্গাছড়া ৭) গর্জি ৮) হোলাখেত ৯) গামারিয়া ১০) উপেন্দ্রনগর ১১) কাকড়াবন ১২) পালাটানা ১৩) লুলুঙ্গা ১৪) হদরা ১৫) শালগড়া ১৬) রাজারবাক ১৭) চন্দ্রপুর ১৮) পতিছড়ি ১৯) চন্দ্রপুর কলোনী ২০) বিপিননগর ২১) গর্জ্জনমুড়া।

২। হ্যাঁ।

৩। বার্ষিক গড়ে প্রতি সেণ্টারে ৩০০০/- (তিন হাজার টাকা) টাকা খরচ হয়।

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এখন মহারাণীতে কতদিন ধরে শিক্ষক নেই ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—আই ওযাণ্ট নোটিশ।

**শ্রীনিশিকান্ত সরকার :**—গর্জিতে কতদিন ধরে শিক্ষক নেই, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সম্পর্কে স্পেসিফিক কোয়েশ্চান করলে ভাল হয়।

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় মন্ত্রী মহোদয়, যেগুলি বললাম তা তদন্ত করে দেখবেন কি যে গত ১।২ বছর ধরে এইসব সেণ্টারগুলিতে কোন শিক্ষক নেই। অথচ এজন্য টাকা খরচ করা হচ্ছে।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—আমি সেটা তদন্ত করে দেখব।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ :**—এই যে বার্ষিক গড়ে তিন হাজার টাকা করে খরচ করা হচ্ছে, তাতে কি শুধু শিক্ষকদের বেতন ধরা হয়েছে না অন্যান্য খরচও ধরা হয়েছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, অন্য কোন খরচ নেই।

**শ্রীনিশিকান্ত সরকার :**—সোনামুড়া সেণ্টারে কোন শিক্ষক আছে কিনা, তা তদন্ত করে মাননীয় মন্ত্রী মহোদয় দেখবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্পেসিফিক কোয়েশ্চান করলে পরে তা তদন্ত করতে সুবিধে হয়।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে বার্ষিক মোট খরচের মধ্যে শিক্ষকদের বেতন সহ খরচ ধরা হয়েছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—আমি বলেছি যে বার্ষিক সর্বমোট খরচ গড়ে ৩ হাজার টাকা।

**মিঃ স্পীকার :**—শ্রীঅঘোর দেববর্মা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৮৩

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৮৩

প্রশ্ন

১) গত কয়েকমাস আগে অমরপুর হাইয়ার সেকেণ্ডারী স্কুলের ছাত্রদের পক্ষ থেকে জনৈক শিক্ষককে অপসারণের দাবীতে শিক্ষা মন্ত্রীর নিকট কোন ডেপুটেশন দেওয়া হইয়া ছিল কিনা :

২) যদি দেওয়া হয়ে থাকে এই সম্পর্কে কোন তদন্তের ব্যবস্থাদি করা হয়েছে কিনা ?

৩) না হয়ে থাকলে কারণ কি ?

উত্তর

১) হ্যাঁ।

২) না।

৩) পৃথক তদন্তের প্রয়োজন অনুভূত হয় নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় যে শিক্ষকের বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে তাহার নাম কি, জানাবেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—শ্রীজগদীশচন্দ্র ভট্টাচার্য্য।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই শিক্ষক অমরপুর ছাড়া অন্যত্র যখন ছিলেন তখনও তার বিরুদ্ধে এই ধরণের মেয়ে সংক্রান্ত ব্যাপারে অনেক অভিযোগ ছিল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—আমার সেই রকম কিছু জানা নেই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে এই শিক্ষক যখন তাল-তলাতে ছিলেন তখনও এই একই কারণে তাকে ট্রেন্সফার করা হয়েছিল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—সেটা আমি তদন্ত করে দেখব।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই শিক্ষক বর্ত্তমানে অমরপুরেই আছেন, না অন্যত্র কোথাও আছেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—বর্ত্তমানে তিনি অমরপুরে থাকলেও সেখান থেকে অন্যত্র চলে যাবেন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় ওনার বিরুদ্ধে যেসব অভিযোগ আছে সেগুলি জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—সমস্ত অভিযোগগুলি আমার হাতে এখন নাই, তবে মাননীয় সদস্য যদি তা জানতে চান, তাহলে আমি তাঁকে জানাতে পারি—তবে সেগুলি মাননীয় সদস্য মহাশয়েরও জানা আছে বলে আমি মনে করি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—কখন জানাবেন, বলবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—যখন নোটিশ দিবেন।

**মিঃ স্পীকার :**—শ্রীআবদুল ওয়াজিদ।

**শ্রীআবদুল ওয়াজিদ :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৮৫৩

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৮৫৩

প্রশ্ন

রাজবাড়ী জুনিয়ার বেসিক স্কুল গৃহের বর্ত্তমান বৎসরে উপর্য্যুপরি বন্যায় যে ক্ষতি হইয়াছে তাহার মেরামতের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা ?

এই স্কুলের ক্ষতির ব্যাপারে বিভাগীয় বিদ্যালয় পরিদর্শকের নিকট হইতে Report ও প্রস্তাব চাহিয়া পাঠানো হইয়াছে। প্রস্তাব পাওয়া গেলেই গৃহ মেরামতের জন্য অর্থ মঞ্জুর করা হইবে।

**মিঃ স্পীকার :**—শ্রীক্ষিতীশ দাস।

**শ্রীক্ষিতীশ দাস :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৪৪৩।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৪৪৩

প্রশ্ন

(ক) বালোয়ারী বিদ্যালয়ে নিযুক্ত স্কুল মাদার, গ্রাম লক্ষ্মী হইয়া যাহারা কাজ করেন তাহাদের বেতন বৃদ্ধির কথা বিবেচনা করা হইবে কি ?

(খ) এখন তাহারা যে বেতন পান তাহাতে তাদের কিছুই হয় না তাহা সরকার স্বীকার করেন কি ?

উত্তর

(ক) স্কুল মাদার, গ্রাম লক্ষ্মী ইত্যাদি যাহারা বালোয়ারী সেণ্টারে নিযুক্ত আছেন তাহাদের কোন বেতন দেওয়া হয় না। তবে মাসিক ২০ টাকা হারে ভাতা দেওয়া হয়। তাহাদের মাসিক ভাতা বৃদ্ধির কথা ত্রিপুরা সরকার উপলব্ধি করিয়াছেন এবং এই মর্ম্মে তাহাদের মাসিক ভাতা ২০ টাকার স্থলে ৬০ টাকা বৃদ্ধি করার জন্য একটি প্রস্তাব ভারত সরকারের নিকট প্রেরণ করা হইয়াছে।

(খ) তাদের ভাতা বৃদ্ধির জন্য প্রস্তাব ভারত সরকারের নিকট প্রেরণ করা হইয়াছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—ভারত সরকারের নিকট এই প্রস্তাবটা কবে পাঠানো হয়েছে, মাননীয় মন্ত্রী মহোদয়, তা জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—তারিখটা আমার এই মুহূর্ত্তে ঠিক জানা নেই, তবে বেশ কয়েক মাস আগেই পাঠানো হয়েছে।

**Mr. Speaker** :—Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh** :—Question No. 471.

**Shri Krishnadas Bhattacharjee** :—Mr. Speaker Sir, question No. 471.

QUESTION

1. How much amount are spent by the Education Department annually for the subscription of monthly "Shikshak" paper/journal published by Shri Samir Roy Choudhury, Shikshak Karyalaya. 61 Bullygang palace, Calcutta—19 edited by Prof. Mahitosh Roy Choudhury ?
2. Is it compulsory to the Educational Institutions to subscribe the same ?
3. Is it a fact that the annual subscription of the Shikashk are realised by deducting from contingency account of the respective schools by the respective authorities concerned ?

ANSWER

I. Rs. 9,379.37 P
2. No.
3. No.

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—ইহা কি সত্য যে স্কুলে কন্টীনজেন্সী থেকে টাকা কেটে ইন্‌সপেক্টরেট থেকে সাবস্‌ক্রিপসান পাঠানো হয় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—প্রাইমারী এবং জুনিযার বেসিক স্কুলেব কন্টিনজেন্সীটা ইন্‌স্‌পেক্টরেট ড্র করেন। কারণ ইনস্‌পেক্টর হলেন জুনিয়ার বেসিক এবং সিনিয়াব বেসিক স্কুলের ড্রয়িং অথরিটি। তিনি কন্টিনজেন্সী ড্র করে পাঠিয়ে দেন। টাকা কেটে রাখা হয় না।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—কন্টিজেন্‌সী বিলের জন্য যে টাকা খরচ হয় সেটা তো রেসপেক্‌টিভ স্কুল নিয়ে যায়। কিন্তু প্রশ্নটা হচ্ছে ইনস্‌পেক্টরেট থেকে কন্টিনজেন্‌সীর টাকা থেকে সাবস্‌ক্রিপশানের টাকাটা কেটে রেখে দেওয়া হয়। এটা ঠিক কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—বললামতো ইনস্‌পেক্টর টাকাটা ড্র করে স্কুলে পাঠিয়ে দেন।

**শ্রীক্ষিতিশ দাস** :—এই শিক্ষক পত্রিকা যদি কম্পালসারী না হয়ে থাকে তাহলে এই ধরণের অন্য কোন পত্রিকা আছে কিনা ত্রিপুরায় ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ত্রিপুরায় নাই তবে আমরা এডুকেশন ডাইরেক্টরেট থেকে একটা বের করার চেষ্টা করছি খুব তাড়াতাড়ি।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—এমন কোন সার্কুলার দেওয়া হয়েছে কিনা, প্রত্যেক স্কুলকে যে তোমরা এই পত্রিকায় সাবসক্রাইব করবে?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—এই রকম কোন সার্কুলার দেওয়া হয় নি। তবে টেরিটরিয়াল কাউনসিলের এডুকেশন ডিপার্টমেন্ট ঐটা রিকমেণ্ড করে একটা সার্কুলার দিয়েছিলেন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—সেই সার্কুলারমূলেই শিক্ষক পত্রিকাগুলি যাচ্ছে এটা কি ঠিক?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—শিক্ষক পত্রিকা রাখা হয় স্কুলে।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—এই সব পত্রিকার জন্য এক সংগে একত্র করে টাকা পাঠানো হয়, এটা কি ঠিক?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—এই টাকা প্রত্যেক অ্যা রয়ার শিক্ষকগণ এসে কন্টিনজেনসীর টাকা ড্র হলে পরে ইনস্পেক্টরের হাতে ট কাটা দিয়ে দেন পাঠাবার জন্য এবং সেজন্যই ইনস পেক্টর টাকাটা পাঠান।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—এটা কি ইম্পোজিশান করা হয়?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—ইম্পোজিশান ঠিক নয়। রিকমেণ্ড করা হয়। শিক্ষকদের কল্যাণের জন্যই এটা করা হয়েছে।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—এটা কি ঠিক যে অনেক স্কুলের শিক্ষকরা এই পত্রিকা রাখতে চান না?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—এই রকম কোন তথ্য আমার হাতে নেই।

**শ্রীনরেশ রায়** :—কন্টিনজেনসীর টাকা ইনস পেক্টর মহোদয় যখন শিক্ষকের হাতে দেন তখন শিক্ষক কেন সেই টাকা কেটে দিয়ে দেন?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—কারণ সেই পত্রিকাটা স্কুলের জন্য রাখা হয়। কোন ব্যক্তি-বিশেষের জন্য রাখা হয় না। স্কুলের মাষ্টারদের উপকারের জন্য সেটা রাখা হয়।

**শ্রীক্ষিতিশ দাস** :—এই স্বাধীনতা কি মাষ্টারদের দেওয়া আছে যে তারা অন্য কোন পত্রিকাও রাখতে পারেন?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—স্বাধীনতা দেওয়ার কোন প্রশ্ন উঠে না। কারণ আমরা শিক্ষক পত্রিকা রাখার জন্য কোন সারকুলার দিই নি। এটা রিকমেণ্ড করা হয়েছে এবং তারা সেটা রাখছেন।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—কনটিনজেনসী খরচের উদ্দেশ্যটা কি? স্কুলের দৈনন্দিন কাগজপত্র কিনবার জন্য দেওয়া হয়েছে না কি পত্রিকা কিনবার জন্য দেওয়া হয়েছে?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—পত্রিকার খরচটাও কন্টিনজেনসীর মধ্যে আসে।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :—প্রত্যেকটা স্কুলের জন্য কত টাকা কন্টিনজেনসী দেওয়া হয়?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Suresh Ch. Choudhury.

**Shri Suresh Ch. Choudhury** :—Question No. 663.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, question No. 663.

QUESTION

১। বগাফাতে যে প্লাই উড তৈয়ারীর কারখানা হওয়ার কথা ছিল তাহা এই পর্য্যন্ত না হওয়ার কারণ কি ?

২। ইহা হওয়ার সম্ভাবনা আছে কি না ?

ANSWER

১। সংশ্লিষ্ট পক্ষ (M/S. Joy Sree Tea & Industries Ltd.) দ্বারা যে চুক্তিপত্র সম্পাদিত হইবে তাহা ভারত সরকারের অনুমোদন সাপেক্ষে আছে।

২। হঁা।

**Mr. Speaker** :—Shri Promode Rn. Dasgupta.

**Shri Promode Ranjan Dasgupta** :—Question No. 517.

**Shri Krishnadas Bhattacharjee** :—Mr. Speaker, Sir, question No. 517.

QUESTION

1. Number of Part-time Craft Instructor (Class III) under Education Directorate.
2. The pay scale of the part-time Craft Instructor and the total hours they are to work daily.
3. Whether they have made any representation to make them regular.
4. If so, the result thereof.

ANSWER

1. Part-time Craft Instructor without classification of post —: 3 (three)
2. Pay Rs. 80/- (fixed) per month.
   Working hours 12 Noon to 4 P. M.
3. Yes.
4. They have been engaged as full time Contingent Worker on a monthly wages not exceeding Rs. 60/- each plus other admissible allowances on no-work-no-pay basis.

**Mr. Speaker**—Shri Abhiram Deb Barma.

**Shri Abhiram Deb Barma**—Question No. 539.

**Shri Krishnadas Bhattacharjee**—Mr. Speaker, Sir, question No. 539.

QUESTION

১। ১৯৬৯ইং তে ত্রিপুরার স্কুল ও কলেজগুলিতে কতবার ষ্ট্রাইক হইয়াছে, তাহার স্কুল ও কলেজভিত্তিক হিসাব ?

২। যে সকল দাবীতে এই ষ্ট্রাইক হয়, তাহা সরকারকর্তৃক বিবেচিত হইয়াছে কি, বিবেচিত হইয়া থাকিলে তাহার বিবরণ ?

ANSWER

১
২ } তথ্য সংগ্রহ করা হইতেছে।

**Mr. Speaker—** Shri Bidya Ch. Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma**—Question No. 603.

**Shri S. L. Singh**—Mr. Speaker, Sir, question No. 603.

QUESTION

১। চারটি পরিকল্পনাকালে ত্রিপুরায় মোট কত টাকা শিল্প ঋণ দেওয়া হইয়াছে।

২। উদ্বাস্তু পুনর্বাসন দপ্তর এবং উপজাতি কল্যাণ দপ্তর হইতে মোট কত টাকা শিল্প ঋণ দেওয়া হইয়াছে।

৩। ঐ সকল শিল্প ঋণ হইতে এ পর্য্যন্ত মোট কত টাকা ঋণ গ্রহীতারা পরিশোধ করিয়াছে।

৪। ঋণ পরিশোধ না করা হইয়া থাকিলে তাহার কারণ ?

ANSWER

১। চারটি পরিকল্পনাকালে মোট ৬০,৯৩,০২৪ টাকা শিল্প ঋণ দেওয়া হইয়াছে।

২। উদ্বাস্তু পুনর্বাসন দপ্তর হইতে মং ২৪,৩০,৯৪২ টাকা শিল্প ঋণ দেওয়া হইয়াছে, উপজাতি কল্যাণ দপ্তর হইতে শিল্প ঋণ দেওয়ার কোন ব্যবস্থা নাই।

৩। শিল্প ঋণ হইতে ঋণগ্রহীতাগণ মোট ৭,৭৮,৬৪১ টাকা এ পর্য্যন্ত পরিশোধ করিয়াছেন।

৪। (ক) কোনও কোনও ঋণগ্রহীতা শিল্প স্থাপনে অক্ষম হইয়াছেন (খ) কোনও কোনও ঋণ গ্রহীতা লাভজনকভাবে শিল্প পরিচালনা করিতে অক্ষম হইয়াছেন।

**Mr. Speaker**—Shri Ghanashyam Dewan.

**Shri Ghanashyam Dewan**—Question No. 688.

**Shri Krishnadas Bhattacharjee**—Mr. Speaker, Sir, question No. 688.

QUESTION

1. Is there arrangement for reservation of seats for scheduled tribe students in the M. B. B. College Hostel ?
2. If so, the total number of seats reserved for them at present.
3. If not, the reasons thereof ?

ANSWER

1. Yes.
2. 25% of the total seats are reserved for Sch. tribe and Sch. caste students.
3. Does not arise

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—সিড্যুল ট্রাইবের জন্য থার্টি পাসেণ্ট রিজার্ভ রাখার যে ব্যবস্থা আছে ত্রিপুরা সরকারের সেটা জানা আছে কি না ?

**শ্রী কে, ভট্টাচার্য** :—জানা নেই। মাননীয় সদস্য যদি বলেন আমরা সেটা দেখব আছে কি না।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—এম, বি, বি, কলেজে অনেক ট্রাইবেল ছাত্র আবেদন নিবেদন করেও বোর্ডিং'এ সীট পায় নাই। তাদের রিজার্ভ সীটের কোটা দেওয়ার ব্যবস্থা হবে কি না ?

**শ্রী কে, ভট্টাচার্য** :— বোর্ডিং এ যে রিজার্ভ সীট সেটা সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবের জন্য আছে। আলাদা করার কথা সেটা আমরা বিবেচনা করে দেখব সেটা সম্ভব কি না ?

**শ্রী বি. দাস** :—এম, বি, বি, কলেজে যে সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইব ষ্টুডেন্ট আছে তাদের সংখ্যা টুয়েন্টি ফাইভ পার্সেণ্ট আছে কিনা ?

**শ্রী কে, ভট্টাচার্য** :—২৫ পার্সেণ্ট আছে।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—সিড্যুল কাষ্ট এবং সিড্যুল ট্রাইবের যে বোর্ডিং সেটা ঠিক থাকুক, তার সীটের যে নাম্বার, সেগুলি আলাদা করার ব্যবস্থা করা যায় কি না ?

**শ্রী কে ভট্টাচার্য** :—আমি দেখব আলাদা করা যায় কি না ?

**মিঃ স্পীকার** :—শ্রীএরসাদ আলী চৌধুরী।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—কোয়েশ্চান নাম্বার ৬৬৮।

**শ্রীএস, এল, সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ৬৬৮ স্যার.

## QUESTION

১। ত্রিপুরা রাজ্য সরকারের কোন লটারী প্রবর্তন করার পরিকল্পনা আছে কি ?

## ANSWER

১। ত্রিপুরা সরকার কোন সরকারী লটারী প্রবর্ত্তনের যৌক্তিকতা সম্পর্কে বিবেচনা করিতেছেন।

**মিঃ স্পীকার** :—শ্রী মনোরঞ্জন নাথ।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—কোয়েশ্চান নাম্বার ৭৭১।

**শ্রী কে, ভট্টাচার্য** :—কোয়েশ্চান নাম্বার ৭৭১ স্যার।

## QUESTION

1) For how long there is no Headmaster in Tilthai Senior Basic School :—

## ANSWER

1) Since 28. 11. 68.

**শ্রীমনোরঞ্জন নাথ** : মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এতদিন মাষ্টার না থাকার কারণ কি এবং অবিলম্বে মাষ্টার দেওয়া হবে কি না ?

**শ্রী কে, ভট্টাচার্য** :— মাষ্টার দেওয়া হয়েছে।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, হেডমাষ্টার হিসাবে মাষ্টার দেওয়ার কথা বলছি।

**Shri K Bhattacharjee** .— Recently another man has been posted there as Headmaster

**শ্রীমনোরঞ্জন নাথ** :—তারিখটা কবে ?

**শ্রীকে, ভট্টাচার্য** :—আমি নোটিশ চাই স্যার।

**মিঃ স্পীকার** :—শ্রীঅঘোর দেববর্ম্মা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—কোয়েশ্চান নাম্বার ১৮৮।

**শ্রীএস, এল, সিংহ** : –কোয়েশ্চান নাম্বার ১৮৮ স্যার।

**প্রশ্ন**

১। আগরতলা কৃষ্ণনগর R. L Engineering Works এ যে কারখানা আছে সেই কারখানার মালিক শ্রীরাখাল ভট্টাচার্য্যের নামে রাজ্য সরকার কোন ঋণ দিয়াছেন কিনা ?

২। যদি দেওয়া হয়ে থাকে কোন সনে এবং ঋণের মোট পরিমাণ কত ?

৩। বর্ত্তমানে উক্ত কারখানা চালু আছে কি না ?

৪। যদি বন্ধ হয়ে থাকে ইহার কারণ কি ?

**উত্তর**

১। হঁা।

২।

| তারিখ | প্রদত্ত ঋণের পরিমাণ |
|---|---|
| ৩০।১০।৬৪ ইং | —টাঃ ২২,০০০ ০০ |
| ১৫।১০।৬৫ ইং | —টাঃ ২২,০০০ ০০ |
| ৬।৬।৬৭ ইং | —টা ১৫,০০০ ০০ |
| | মোট—টাঃ ৫৯,০০ ০ |
| | (উনষাট হাজার টাকা) |

৩। না।

৪। কার্যাকরী মূলধনের অভাব।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন ঐ কারখানায় বর্ত্তমানে কতজন লোক এমপ্লয়েড আছে ?

**শ্রীএস, এল, সিংহ** ,— আমি নোটিশ চাই স্যার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে লোন সেখানে দেওয়া হয়েছে, সেটা আদায় হচ্ছে কি না কিস্তি হিসাবে ?

**শ্রী এস, এল, সিংহ** :—আমি নোটিশ চাই স্যার।

**মিঃ স্পীকার** :—শ্রীক্ষীতিশ চন্দ্র দাশ।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ** :--কোয়েশ্চান নাম্বার ৪৪৫।

**শ্রী কে, ভট্টাচার্য** :— কোয়েশ্চান নাম্বার ৪৪৫ স্যার।

**QUESTION**

**a) The percentage of literacy among the Scheduled Castes as against the percentage of literacy of the total population of the state ; and**

**b) the steps Govt. intends to take to make up the deficiency ;**

ANSWER

a) Percentage of literacy among the Sch. Castes in Tripura according to 1961 census. 13.4%

b) Percentage of literacy of the total population in Tripura according to 1961 census. 20·2%

c) The following programmes are proposed to be implemented during the fourth plan period for expansion of education among the Sch. caste :

i) Supply of free books to students reading in classes I & II.

ii) Book grants to students reading in classes III to XI.

iii) Free dresses to Sch. caste students reading in classes III to VIII.

iv) Boarding house stipend to students.

v) Grants to Non-Govt. schools for construction of Boarding houses.

In addition to the above, the following centrally sponsored schemes will also be implemented :-

i) Post-Matric Scholarships to students for various courses of studies.

ii) Construction of hostels for girls.

**শ্রী বি, দাস** :—সিডিউল কাষ্টের জন্য বর্ত্তমানে কয়টি বোর্ডিং খোলা আছে ?

**Shri K. Bhattacharjee** :—Specific question may be asked.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন বর্ত্তমানে ষ্টাইপেণ্ডের যে হার, সেটা বাড়িয়ে দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি না ?

**শ্রীকৃষ্ণদাশ ভট্টাচার্য** :— বর্ত্তমানে যে ষ্টাইপেণ্ড স্কুল স্টেজে বোর্ডিং ষ্টাইপেণ্ড ১.৫০ পয়সা করে দেওয়া হয়। পূর্ব্বে সেটা অনেক কমছিল সেটা বাড়িয়ে ১.৫০ করা হয়েছে। আরো বাড়ানোর জন্য আমরা প্রপোজাল দিয়েছিলাম কিন্তু গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া সেটা বাড়িয়ে বাড়িয়ে ১.৫০ করেছেন।

**মিঃ স্পিকার** :—শ্রীরাজকুমার কমলজিৎ সিং।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—কোয়েশ্চান নাম্বার ৪৭২।

**শ্রীকৃষ্ণদাশ ভট্টাচার্য** :—কোয়েশ্চান নাম্বার ৪৭২ স্যার

QUESTION

1. Are all the teachers who have been trained from the Craft Teachers Training Institute designated as Craft Instructors? And are they all posted to different schools as Craft Instructors?

2. If so, do they all get equal scales of pay? (With their scale of pay)

3. Out of 548 teachers so trained from the Craft Teachers Training Institute how many got 1st class?

ANSWER

1. (a) No
   (b) No.
2. Does not arise.
3. 120.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—১২০ জন যারা ফাষ্টক্লাস পেয়েছেন তারা স্পেশ্যাল পে পান না অন্যান্য স্কুল টিচারদের সমান পান?

**শ্রী কে, ভট্টাচার্য** :—যারা ফাষ্টক্লাস পেয়েছেন, তারা ১১৫—৩২৫ স্কেল পাবেন।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—তারা ক্রাফট্ ইনস্ট্রাকটার হিসাবে সে স্কেল পাচ্ছেন কি?

**শ্রী কে, ভট্টাচার্য** :—হ্যাঁ, ক্রাফ্ট ইনষ্ট্রাক্টার হিসাবে সেটা পাচ্ছেন।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—তারা কি ক্রাফ্ট ইনষ্ট্রাক্টার হিসাবে ডেজিগনেটেড?

**শ্রী কে, ভট্টাচার্য** :—হ্যাঁ, ক্রাফ্ট ইনষ্ট্রাক্টার হিসাবে ডেজিগনেটেড।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার ১ নং কোয়েশ্চানে ছিল—"Are all the teachers who have been trained from the Craft Teachers Training Institute designated as Craft Instructors?" সেখানে মাননীয় মন্ত্রী মহোদয় 'নো' বলেছেন, সেইজন্যই এই প্রশ্নটা এখানে উঠেছে।

**শ্রী কে, ভট্টাচার্য** :— এখানে প্রশ্নে বলা হয়েছে 'আর অল দি টিচার্স। অল দি টিচার্স ক্রাফ্ট ইনষ্ট্রাক্টার হিসাবে ডেজিগনেটেড হয়নি, সেইজন্যই এখানে 'নো' বলা হয়েছে।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—যারা ফাষ্টক্লাস পেয়েছে, তারা কি ক্রাফ্ট ইনষ্ট্রাক্টার ডেজিগনেশান পেয়েছে?

**শ্রী কে, ভট্টাচার্য** :—যারা ফাষ্টক্লাস পেয়েছে, তারা পেয়েছে, অল দি টিচার্স পায় নাই।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—যারা ফাষ্টক্লাস পান নাই, তাদের পে-স্কেল ইউজ্যাল পে-স্কেলের সমান কি না?

**শ্রী কে, ভট্টাচার্য** :—যারা ফার্ষ্টক্লাস পান নাই তাদের পে-স্কেল অর্ডিনারী গ্রেড টীচারসদের মত।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—তাদের মধ্যে কোন ডিফারেনসিয়েশান আছে কি ?

**শ্রী কে. ভট্টাচার্য্য** :—একটা ডিফারেনসিয়েশান ছিল, সেটা উঠিয়ে দেওয়ার ব্যাপারে ভারত সরকারের সংগে আমরা যোগাযোগ করছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—তাদের বর্ত্তমানে পে-স্কেল কত ?

**শ্রী কে. ভট্টাচার্য্য** :—বর্ত্তমান পে-স্কেল ১২৫—২০০ টাকা।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—যে সমস্ত টিচার্স ক্রাফ্‌ট ট্রেণিং দেওয়ার পর তাদের স্কুলে পোষ্টিং দেওয়া হয়, সেটা কি এ্যাসিষ্টেন্ট টীচার হিসাবে দেওয়া হয় না ক্রাফ্‌ট টিচার হিসাবে দেওয়া হয় ?

**শ্রী কে. ভট্টাচার্য** :—সাধারণতঃ এ্যাসিষ্টেন্ট টীচার হিসাবে দেওয়া হয়।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যারা ফাষ্টক্লাস পান নাই, তাদের ক্রাফ্‌ট টীচার হিসাবে ডেজিগনেশান না দেওয়ার কারণ কি ?

**শ্রী কে. ভট্টাচার্য** :—যারা ফাষ্টক্লাস পান নাই, এ্যাকর্ডিং টু রিভিশন অব পে-স্কেল যেটা হয়েছে, গভর্ণমেন্ট অব ইণ্ডিয়া যেটা এ্যাপ্রুভ করেছে, তাতে তারা সে পে-স্কেল পান না।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—ক্রাফ্‌ট ট্রেণিং দেওয়ার উদ্দেশ্য কি ফাষ্টক্লাস তৈরী করা না ছেলেদের ক্রাফ্‌ট শিখানোর জন্য ক্রাফ্‌ট ট্রেণিং দেওয়া ?

**শ্রী কে. ভট্টাচার্য** :—যারা ফাষ্টক্লাস পায়, তাদের স্কেল বেশী দেওয়া হয়।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—ক্রাফ্‌ট টীচার্স ট্রেণিং ইনষ্টিটিউট করা হয়েছে কি ফাষ্টক্লাস তৈরী করার জন্য না সমস্ত জুনিয়ার এবং সিনিয়র বেসিক স্কুল টীচারদের ট্রেণিং দেওয়ার জন্য।

**শ্রী কে. ভট্টাচার্য** :—ট্রেণিং দেওয়ার উদ্দেশ্যে করা হয়েছে।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—প্রশ্ন হচ্ছে সেখানে যদি শুধু ফাষ্টক্লাস তৈরী করার জন্যই হয়ে থাকে তাহলে লক্ষ লক্ষ টাকা খরচ করে সমস্ত স্কুলের টিচারসদের ট্রেণিং দেওয়ার কি মানে থাকতে পারে ?

**শ্রীকে. ভট্টাচার্য** :—যারা ট্রেনিং দেয় তারা ক্লাসে ক্রাফট শিখাতে পারবেনা এমন কথা নেই।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—তাদের যদি ট্রেনিং থাকে তাহলে তারা সেই পে স্কেল পাবেনা কেন ?

**শ্রীকে. ভট্টাচার্য** :—যারা ফাষ্টক্লাস পান নাই তাদের জন্য ১২৫—২০০ টাকা আর যারা ফাষ্টক্লাস পেয়েছেন তাদের জন্য পে-স্কেল হচ্ছে ১৭৫—৩২৫ টাকা।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে প্রতি বছর অনেক শিক্ষক ক্রাফট ইনষ্টিটিউশান থেকে ট্রেনিং দিয়ে বেরিয়ে আসছেন, কিন্তু আমার কথা হল তাদেরকে এ্যাসিষ্টেন্ট টিচার্স হিসাবে কাজ করানো হচ্ছে, ক্রাফট টিচার্স হিসাবে কাজ করানো হচ্ছে না কেন ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—তাদেরকে এ্যাসিস্টাণ্ট টিচার্স হিসাবে কাজ করানো হচ্ছে এবং প্রয়োজন অনুসারে তাদেরকে ক্রাফট টিচার্স হিসাবেও কাজ করানো হয়।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে সমস্ত স্কুলে ক্রাফট টিচাস আছেন, সেইসব স্কুলের ছাত্রছাত্রীদের ক্রাফট ট্রেনিং দেওয়া হচ্ছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—কোন কোন স্কুলে দেওয়া হয়।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে কোন কোন স্কুলে এটা চালু আছে আর কোন কোন স্কুলে এটা বন্ধ হয়ে আছে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—আই ডিমাণ্ড নোটিশ- স্যার।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে ক্রাফটের কাজ ডেজিগনেশনের উপর নির্ভর করে না সেটা কাজের উপর নির্ভর করে ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—এখানে ডেজিগনেশনের প্রশ্ন নয়, ক্রাফটের কাজ শিক্ষককে করতে হবে, তবে যারা ফাষ্ট ক্লাশ পায়, তাদের জন্য একটা বিশেষ স্কেল আছে, সেটা হল ১৭৫—৩২৫ টাকা।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** —ক্রাফট টিচার্স'রা ইনষ্টিটিউটে ট্রেনিং দিয়ে স্কুলে যায় এবং একই কাজ করানো হয়, অথচ যারা ফাষ্ট ক্লাশ পায় তাদেরকে বেশী বেতন দেওয়া হচ্ছে আর যারা পায় না তাদেরকে কম বেতন দেওয়া হচ্ছে, এই ধরনের ডিফারেন্সের কারণটা কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—তাদের যে বেতনের হার সেটা গভর্ণমেণ্ট অব ইণ্ডিয়া এপ্রুভড করেছেন সুতরাং সেই হারে তাদেরকে বেতন দেওয়া হচ্ছে।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে যারা ফাষ্ট ক্লাশ পায় তাদের জন্য এই স্কেল না যারা ট্রেইণ্ড টিচাস তাদের জন্য এই স্কেল ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—যারা ট্রেইণ্ড টিচার্স তাদেরকে ১২৫—২০০ টাকা স্কেল দেওয়া হচ্ছে।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে কেটাগরিক্যালী কোন ডিভিশান আছে কিনা ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—সেটা আমাকে দেখতে হবে, না দেখে এখনই কোন কিছু বলতে পারছি না।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—ফাষ্ট ক্লাশ যারা পায় তাদেরকে কি ট্রেইণ্ড টিচার্স বলে সার্টিফিকেট দেওা হচ্ছে না আন-ট্রেইণ্ড বলে সার্টিফিকেট দেওয়া হচ্ছে, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—ট্রেইণ্ড বলে সার্টিফিকেট দেওয়া হয়, ফাষ্ট ক্লাশ বলে কোন সার্টিফিকেট দেওয়া হয় না।

**মিঃ স্পীকার** :—শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী** :—থার্ড কোয়েশ্চান নাম্বার—৮১০

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য** :—থার্ড কোয়েশ্চান নাম্বার ৮১০

১। বিলোনীয়া রাজনগর ব্লকে কতটি বয়স্ক শিক্ষা কেন্দ্র আছে? ইহাতে ছাত্র উপস্থিতির হার কত?

২। এই সম্বন্ধে B, D, C. কোন প্রস্তাব গ্রহণ করিয়াছে কিনা?

## ANSWER

১। বিলোনীয়া রাজনগর ব্লকে ৯টি বয়স্ক শিক্ষা কেন্দ্র আছে। গড়ে প্রতি কেন্দ্রে উপস্থিতির হার ৫ জন।

২। হ্যাঁ।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে বি, ডি, সি যেসব প্রস্তাব করেছেন, সেই সম্বন্ধে সরকার কোন চিন্তা করেছেন কি?

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য**— বি, ডি, সি, যে প্রস্তাব করেছে, তাতে বলা হয়েছে যে সেখানকার সোসাল এডুকেশান অর্গানাইজার যিনি আছেন. তার গাফিলতির জন্যই ঐ এলাকার বয়স্ক শিক্ষা কেন্দ্রগুলি ভালভাবে চলছে না, আর একটা প্রস্তাব হল ব্লকের সুপার্ভিশান থেকে এগুলিকে সরিয়ে নেওয়া, কেননা এইগুলি ব্লকের সুপার্ভিশান থেকে ভালভাবে চলছে না, এসব বিষয়ে আমরা একটা চিন্তা করছি যাতে করে ব্লকের থেকে উইথড্র করে নিয়ে কিছু করা সম্ভব কিনা, সেটাও আমরা বিবেচনা করে দেখছি।

**Mr, Speaker**—Question hour is over. There are Unstarred Question to-day. Minister concerned may lay the replies of the Unstarred questions on the Table of the House, and the starred questions not replied orally.

**শ্রীনিশিকান্ত সরকার**—মাননীয় স্পীকার স্যার, আমরা জানি যে কোয়েশ্চান এর সময়ে একজন সদস্যের ৩টি করে প্রশ্ন থাকে। কিন্তু আমি দেখলাম যে আজকের তারিখে আমার ৬টি প্রশ্নই আনষ্টার্ড করে রাখা হয়েছে অথচ ষ্টার্ড কোয়েশ্চান বলতে কিছুই নেই।

**মিঃ স্পীকার**—আপনি আমার সংগে চেম্বারে দেখা করবেন, তখনই আমি আপনাকে বলব।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোয়েশ্চান আওয়ারের পর অডিট রিপোর্ট ছাড়া কোন বিজনেসই আমাদের হাউসের সামনে নেই। এটা যেন আমাদের হাউসের একটা বিশেষ ট্রেডিশান বা কন্‌ভেশান হয়ে দাঁড়িয়েছে। আমাদের এখানে আর একটা কন্‌ভেশান ছিল সেটা প্রাইভেট মেম্বার্স রিজলিউশান নিয়ে আলোচনা। কিন্তু এখানে দেখছি যে এবার আমাদের সর্ব্বমোট ৩২টা প্রাইভেট মেম্বার্স রিজলিউশান ছিল তার মধ্যে মাত্র ১২টা এই হাউসে আলোচনা করার জন্য এলাউ করা হয়েছে।

**মিঃ স্পীকার**—আপনি আমার চেম্বারে আমার সংগে দেখা করবেন, তখন আমি আপনাকে সব বলব।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই সময়ে প্রত্যেক সদস্যেরই আলোচনা করার অধিকার আছে, যেহেতু এটা জিরো আওয়ার।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী**—শুধু প্রমোদ বাবুর সঙ্গে আলোচনা করলে চলবে না আমাদের সংগে আলোচনা করতে হবে ?

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—তার এই সব ইম্পর্টেন্ট রিজিলিউশানগুলি আজকে এই হাউসে আলোচনা করার মত সুযোগ পাওয়া উচিত ছিল, যেহেতু ঐগুলির অধিকাংশই পাবলিক ইম্পর্টেন্স বা পাবলিক ইন্টারেষ্ট ছিল। এবার দেখা যাচ্ছে যে সদস্যের ৪।৫টি করে রিজলিউশান ছিল তার মধ্যে ৩।৪টীকে ড্রপ্‌ড করে দেওয়া হয়েছে। এই ইম্পর্টেন্ট রিজলিউশান গুলিকে ড্রপড্‌ করার জন্য প্রায়রিটি নিয়ে ব্যালট করা হয়েছে। কিন্তু আমি মনে করি যে প্রায়রিটির ক্ষেত্রে ব্যালটের কোন প্রয়োজনই নেই।

**মিঃ স্পীকার**— আমরা ব্যালট করেছি এজন্য যাতে করে একজন সদস্যের একটার বেশী রিজলিউশান না আসে, তাই প্রায়রিটি অনুসারে আমাদের যেটা করা দরকার সেটা আমরা করেছি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের রুলসের মধ্যে কোথাও এমন কোন রুলস আছে কিনা যাতে করে একজন সদস্যের একটার বেশী থাকবে না ? আমার মনে হয় এমন কোন রুলস সেখানে নেই যাতে করে ইন-অর্ডার টু প্রায়রিটি সেটা নিতে হবে, তাহলে কেন এখানে প্রায়রিটির কথা বলা হচ্ছে ?

**Mr. Speaker**—Rules 68 No member shall give notice of more than one resoiution for each day alloted for the disposal of non-official resolutions.

**Shri Promode Rn. Dasgupta**—For each day ?

**Mr. Speaker**—২৬ তারিখে তো আমরা দিয়েছি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—আমরা জানি যে শুক্রবারে যেখানে প্রাইভেট মেম্বাস রিজলিউশান আলোচনা হওয়ার কথা সেখানে একটার বেশী কোন সদস্যের দুইটি হবে না। এটা অবশ্য ঠিক কথা। কিন্তু আমরা দেখছি যে আমাদের সরকার এমনই উপযুক্ত যে এই হাউসে দেওয়ার মত তাদের কোন বিজনেসই নাই। আমরা আরও দেখি যে যেখানে গোয়া দমন দিউর মত ইউনিয়ন টেরিটরী এ্যাসেম্বলী আছে, এবং মণিপুরের মত ইউনিয়ন টেরিটরী এ্যাসেম্বলী আছে সেখানে এই ২২শে সেপ্টেম্বর যে সভা শুরু হচ্ছে তাতেও যথাক্রমে ১২টি এবং ৮টি অফিসিয়াল বিজনেস আছে। সেই সব এ্যাসেম্বলীতে আরও দেখা যায় যে অফিসিয়াল বিজনেসের জন্য নন-অফিসিয়াল বিলগুলি বা রিজিলিউশানগুলি আলোচনা করার মত সময় হয় উঠে না।

এই ২২শে সেপ্টেম্বরে গোয়া দমন দিউ এ সেসন বসছে সেখানে ১২টা অফিসিয়াল বিজনেস আছে। সেখানে সেইসব প্রশ্ন নাই। কারণ অফিসিয়াল বিজিনেসের জন্য নন-অফিসিয়াল বিজনেসগুলি আলোচনা করা চলে না। আমাদের এখানে ফ্রাইডেতে শুধু রাখা হয়েছে নন-অফিসিয়াল রিজলিউশনের জন্য। অন্য দিন কেন রাখা হল না যেখানে গভর্ণমেন্ট বিজনেস নাই ?

**মিঃ স্পীকার** :—আমাদের শুক্রবারই প্রাইভেট মেম্বারস রিজলিউশন আলোচনা করার দিন। আমরা সেজন্য প্রায়রিটি অনুযায়ী দিয়েছি রিজলিউসনগুলি।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—শুধু প্রাইভেট মেম্বার্স রিজলিউশনের উপর নির্ভর করেই এই হাউস বেঁচে আছে। তা না হলে এই হাউস ডাকবার কিছুই নাই। সেখানে কেন আমাদের ডিপ্রাইভ করা হচ্ছে। যে ট্রেডিশনটা অবজার্ভ করা হয়েছিল সেটা কেন মেনটেন করা হল না এই হল এক নম্বর। আর এক নম্বর হল যেখানে ব্যালটের বেসিসে প্রায়রিটি নির্দ্ধারণ করার প্রশ্ন আছে সেটাকে কেন অবজার্ভ করা হচ্ছে না ?

**মিঃ স্পীকার** :—সোমবার, মঙ্গলবার এবং ফ্রাইডে ছাড়াও আমরা করেছি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—আজকে কেন হল না ? যেখানে বিজনেস নাই সেখানে কেন হল না ? যেখানে স্কোপ আছে, ট্রেডিশন আছে, সেখানে কেন বাদ দেওয়া হল ?

**মিঃ স্পীকার** :—ট্রেডিসান আমরা একবারই করেছি। আর এবারে কতগুলি বিল পাওয়ার কথা ছিল, আমরা সেগুলি পাইনি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—সেগুলি যখন আসেনি তখন স্পীকার সেই স্কোপ আমাদের দিতে পারতেন এবং সেজন্যই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার** :—আপনার সঙ্গে আমি এই বিষয়ে আলোচনা করব। আমার চেম্বারে অনুগ্রহ করে যাবেন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—এই সেসনে যে ৩২টা রিজলিউশন দেওয়া হয়েছে এইগুলি ব্যালটিং হয়ে গেছে। ব্যালটিং হওয়ার পর সাধারণত এইগুলি লিষ্ট অব বিজনেসে থাকে। ১২টা লিষ্ট অব বিজনেসে রাখা হয়েছে, বাকীগুলি রয়ে গেছে।

**মিঃ স্পীকার** :—আমি বলেছি তো আলোচনা করব।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—এই যে ১২টা রিজলিউশন আছে সেগুলিও কি ডিমড টু বি উইথড্রন হবে না আলোচনা করা হবে তাও জানি না। আজকে ১২টার পর কোন বিজনেস থাকছে না। আমরা শুধু একটা হাজিরা দিয়ে চলে যাব। অথচ এইগুলি আলোচনা করবার যথেষ্ট সময় ছিল। কিন্তু তা হলনা। সেই দিক দিয়ে এটা বিবেচনা করা দরকার বলে আমি মনে করি। আর যদি এইভাবে ডিমড টু বি উইথড্রন হয় বা রিজেক্ট করা হয় তাহলে এটা অত্যন্ত অন্যায় করা হবে বলে আমি মনে করি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—স্পীকার স্যার, এটা বিজনেস অ্যাডভাইসরি কমিটির এক্তিয়ারে নয়। প্রাইভেট মেম্বারস রিজলিউশন সম্বন্ধে কোন ডেট ফিকসড আপ করা বিজনেস অ্যাডভাইসরি কমিটির এক্তিয়ার নেই। কাউন্সের কথা সেটা। অতএব এটা বিজনেস অ্যাড-ভাইসরি কমিটির এক্তিয়ারে নেই। অতএব যে কাজটা করা হচ্ছে আমার ধারণা সেটা আইন-বিরুদ্ধ করা হচ্ছে। আইনের সংজ্ঞায় সেটা পড়ে না। কিন্তু তথাপি মাননীয় স্পীকারের প্রতি আমাদের আস্থা আছে এবং আমরা সেটাকে মেনে নিয়েছি। কিন্তু এইভাবে হাউসে কাজ নেই, এই ব্যাপারটা পত্র পত্রিকায় উঠবে। সুতরাং এটা একটা ফার্স। এখনও উঠতে পারে যে পূজা আসছে, সেজন্য মেম্বারদের কিছু টাকা ধরিয়ে দিতে হবে, সেজন্য হাউস ডাকা হয়েছে।

**মিঃ স্পীকার** :—গভর্ণমেন্ট বিজনেস তো ছিলই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত**—আপনি তো চলে যাচ্ছেন এখুনি। কোন বিজনেস তো নাই। ৩২টা রিজলিউশনের মধ্যে মাত্র ১২টা রাখা হল আর বাকীগুলির কোন স্কোপ দেওয়া হল না। এতে কি মনে হয় না যে পূজা বকসিস্ দেওয়ার জন্যই হাউস ডাকা হয়েছে? এই সমস্ত কথাবার্ত্তা তো পত্র পত্রিকায় লিখবে।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী**—মাননীয় স্পীকার স্যার, এই যে বিজনেস অ্যাডভাইসরি কমিটি করেছে সেটা স্পীকার নিজে করেছেন।

**মিঃ স্পীকার**—কমিটি করেছেন।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ**—পয়েন্ট অব অর্ডার। কালকে এটা আলোচনা হয়েছে। কাজেই আজকে এটা আলোচনা হতে পারে না। এই সম্বন্ধে পয়েন্ট অব অর্ডার আনছি।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী**—পয়েন্ট অব অর্ডার এনে সবকিছু বন্ধ করে রাখা যায়। কিন্তু আমরা এখানে এসেছি আলোচনা করতে। আলোচনার সুবিধা যদি না দেওয়া হয় তাহলে এত লোক এখানে এসে কি করবে?

**মিঃ স্পীকার**—পয়েন্ট অব অর্ডার আলোচনা বন্ধ করার জন্য নয়। ফর ক্ল্যারিফিকেশন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—আমাদের রুলসের মধ্যে আছে যে জিরো আওয়ারে মেম্বাররা ইচ্ছা করলে ডিসকাশান করতে পারেন। সেটা বন্ধ করে দেওয়ার চেষ্টা হচ্ছে। তবে আমারও একটা প্রশ্ন আছে যে কনভেনশন সম্পর্কে যেটা বলা হচ্ছে, আগে বরাবরই এইগুলি হয়ে আসছে। অর্থাৎ শুক্রবার বাদেও অন্যান্যবারেও যেন রিজলিউশনগুলির আলোচনার সুযোগ দেওয়া হত। বিজনেস অ্যাডভাইসরি কমিটির আমি নিজেও একজন মেমবার একবার ছিলাম। তখন দেখেছি হাউসের লীডারের সংগে আলোচনা করে বেশী টাইম এলট করা হয়েছে। অ্যাসেম্বলী যখন ফার্ষ্ট হয় তখন আই ওয়াজ দি লীডার অব দি অপোজিশন। আমার মনে আছে এটা। কিন্তু…

**মিঃ স্পীকার**—এখানে কোন অপোজিশন লীডার নেই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—কিন্তু বর্ত্তমানে যে রকম চলছে তাতে এখানে কোন আলাপ আলোচনা হয় না। যারা একজিষ্টিং মেম্বার আছেন তাদের সংগে লীডার অব দি হাউসের এবং স্পীকারের সংগে বসে নন-গভর্ণমেন্ট বিজনেসগুলি সম্বন্ধে ডিসিশান নেওয়া উচিত ছিল। এটা কনভেনশন ছিল। এটাই আমার বক্তব্য। এই পরিপ্রেক্ষিতে নতুন করে চিন্তা করা উচিত বলে আমি মনে করি।

**Mr. Speaker** :—Rule 195 যে প্রভিশন আছে সেটা আমি আপনাদের পড়ে শুনাচ্ছি" It shall be the function of the Committee to recommend the time that should be allocated for the discussion of the stage or stages of such Government bills or other Government business as the Speaker, in consultation with the Leader of the House, may direct for being referred to the Committee.

The Committee shall have the power to indicate in the proposed time-table the different hours at which the various stages of the bill or other Government business shall be completed.

Such other functions relating to the business of the House may be assigned to the Committee as the Speaker may from time to time decide."

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—স্পীকার সেই রকম ডিসিশন দিয়েছেন কি না? এবার যে এ্যাডভাইসরি কমিটির মিটিং হয়েছে, সেখানে স্পীকার নন-অফিশ্যাল বিজনেস সম্পর্কে লিখিত এ্যাসাইনমেণ্ট করেছেন কি না?

**মিঃ স্পীকার** :—সেখানে ডিসকাশন হয়েছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—এখানে ক্লসে আছে...such other functions relating to the business of the House may be assigned to the Committee as the Speaker from time to time...assignment, not discussion.' ব্ল্যাক এণ্ড হোয়াইট এ্যাসাইনমেণ্ট আপনি স্পীকার হিসাবে দিয়েছেন কি না?

**মিঃ স্পীকার** :—এ্যাজ এ চেয়ারম্যান অব দি কমিটি, সেই কমিটিতে আমরা সকলে মিলে আমরা ডিসাইড করলাম যে আমরা এইভাবে এটা করব।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—এইরকম প্রস্তাব নেওয়া হয়েছে কি না, যে নন-অফিশ্যাল রিজুল্যুশান আমরা কবে প্রেস করব, আমাদের আলোচ্য বিষয় কি থাকবে ইত্যাদি সম্পর্কে স্পীকার হিসাবে আপনি নির্দেশ দিয়েছেন কি না সেই কমিটিকে ব্ল্যাক এ্যাণ্ড হোয়াইট?

**Mr. Speaker** :—Not as a Speaker, but as the Chairman of the Committee.

**Shri Rajkumar Kamalji Singh** :—Point of order—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কালকে এই প্রোগ্রামটা হাউসে উপস্থিত করা হয়েছে, প্রোগ্রাম সম্পর্কে হাউসে ডিসকাশান হয়েছে এবং আফ্‌টার ডিসকাশান সেটা এ্যাডপ্ট করা হয়েছে, তারপর এর উপর ফার্দার ডিসকাশান হতে পারে কি না?

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার কথা হচ্ছে যে একজন যখন দাঁড়িয়ে কথা বলেন হাউসে তখন আরেকজন কথা বলতে উঠা, সেটা নীতি বিরুদ্ধ। আমার বক্তব্য শেষ হওয়ার আগে কোন সদস্য কথা বলতে পারেন কি না? আমার এখানে যে প্রশ্ন সেটা হচ্ছে যে কমিটিকে তিনি স্পীকার হিসাবে কোন এ্যাসাইনমেণ্ট দিয়েছেন কি না, এবং যদি দিয়ে থাকেন, তাহলে সেটা ব্ল্যাক এ্যাণ্ড হোয়াইট দিয়েছেন কিনা, সেটা আমি জানতে চাইছি।

**Mr. Speaker** :—By virtue of the post the Speaker is the Chairman of the Committee.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—আপনি রুল ১৯৫'এর প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন, রুল ১৯৫ কি বলে, রুল ১৯৫ বলে যে স্পীকার হিসাবে কমিটিকে এ্যাসাইন করতে হবে। আপনি

চেয়ারম্যান থাকতে পারেন, আরেকজনও চেয়ারম্যান থাকতে পারেন, কথা হচ্ছে যে আপনি স্পীকার হিসাবে এ্যাসাইন করেছেন কি না, করে থাকলে সেটা ভারবেল না ব্ল্যাক এ্যাণ্ড হোয়াইট দিয়েছেন ?

**মিঃ স্পীকার** :—ভারবেলী করেছি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—ভারবেল কি এ্যাসাইনমেণ্ট হয় ?

**মিঃ স্পীকার** :—রিটেন এ্যাসাইনমেণ্ট করতে হবে সেই রকমতো রুলে নেই।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—এ্যাসাইনমেণ্ট শব্দটার অর্থ টা কি, আপনি কমিটিকে এম্পাওয়ার করবেন, সেটা রিটেন দেবেন, সেটার অর্থ আমি মনে করি এই হবে।

**মিঃ স্পীকার** :—এই বিষয়ে কমিটিতে ডিসকাশন হয়েছে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—কমিটি রিপ্রেজেণ্ট দি হাউস। বিজনেস এ্যাডভাইসরী কমিটি, এষ্টিমেট কমিটি, পাবলিক এ্যাকাউণ্টস্‌ কমিটি, কার কি এক্তিয়ার সেটা আলাদাভাবে ভাগ করে দেওয়া হয়েছে। পাবলিক এ্যাকাউণ্টস কমিটির কাজ এ্যাডভাইসরী কমিটি করতে পারে না। কাজেই আপনি যদি কমিটিকে নন-অফিশ্যাল বিজনেস, রিজলিউশান ইত্যাদি গভর্ণমেণ্ট বিজনেস থেকে আলাদা, এ্যাসাইন না করেন তাহলে সেই কমিটি সেটা করতে পারে না।

**শ্রীএরসাদ আলী চৌধুরী**— :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের এই সেশনে ১২টা রিজলিউশান এ্যালাউ করেছেন এবং তার জন্য যে টাইম এ্যালট করেছেন, তার মধ্যে দুইটি রিজল্যুশানও ঠিকমত মুভ করা যাবে কি না জানি না। কাজেই এই যে ১২টা রিজল্যুশান হাউসে মুভ করার জন্য আনা হয়েছে, সেগুলি এক বছরের মধ্যে আর আমরা মুভ করতে পারব না। এই যদি হয়, তাহলে আমাদের অনেক ইম্পর্টেণ্ট রিজল্যুশান আমরা মুভ করতে পারব না। এবং এইদিক থেকে আমাদের যে অধিকার সেটা খর্ব করা হল, অন্যদিকে পাবলিক ইণ্টারেষ্ট খর্ব করা হল। সুতরাং আমরা আশা করি আমাদের এই ১২টা রিজলিউশান মুভ করার মত যাতে টাইম এ্যালটমেণ্ট করা হয়, আমরা যাতে সেগুলি শেষ করতে পারি তার ব্যবস্থা মাননীয় অধ্যক্ষ মহোদয় করবেন।

**মিঃ স্পীকার** :—আপনি টাইম লিমিট মেনে চলুন, তাহলে শেষ হবে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমার একটা এডজোর্ণমেণ্ট মোশান regarding arrest of employees Sharvasree Bhabesh Das, Digbijoy Bhattacharjee and Chitta Chakraborty under Security Act. এই সম্পর্কে এডজোর্ণমেণ্ট মোশান দিয়েছিলাম, মাননীয় অধ্যক্ষ মহোদয় সেটা বাতিল করে দিয়েছেন। তবে আমার এই সম্পর্কে একটা পয়েণ্ট অব অর্ডার আছে যে—Whether the manner in which the West Bengal Security Act was extended in Tripura by means of an enactment is valid ? It is my point of order. অর্থাৎ ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্ট, যেটা ওরিজিন্যাল এ্যাক্ট, ওয়েষ্ট বেঙ্গলের মধ্যে বাতিল হয়ে গেছে, সেটা

এনেক্টমেন্ট হিসাবে এখানে চালু রাখা হয়েছে যে mannerএ সেই mannerএর বৈধতা সম্পর্কে আমি প্রশ্ন তুলছি। মূল যে আইন, ওরিজিন্যাল আইন, সেটা বাতিল করা হয়েছে ওয়েষ্ট বেঙ্গলে। ওয়েষ্ট বেঙ্গল সিকিউরিটি এ্যাক্টের নামে, যে এ্যাক্টের অনুবলে এখানে এরেষ্ট ইত্যাদি করা হয়েছে, তার বৈধতা সম্পর্কে আমি আজকে পয়েন্ট অব্ অর্ডার তুলছি।

**মিঃ স্পীকার** :—আপনার এই পয়েন্ট অব অর্ডার সম্পর্কে আমি পরে রুলিং দেব।

I have received Calling attention Notice from Shri Bidya Ch. Deb Barma on the subject of :—

'গত জুলাই-আগষ্ট মাসে ছাওমনু, লংতরাই, আঠারমুড়া, খোয়াই, অমরপুর ও সাব্রুম'এ বহু কৃষকের অনাহার মৃত্যু। I have given my consent to the Motion of Shri Deb Barma to-day. I would request the Hon'ble Minister in-charge to make a statement. If the Hon'ble Minister is not in a position to make a statement to-day he will kindly give me a date when the Calling Attention Notice will be shown on the order paper for a statement.

**Shri S. L. Singh** :—I shall give a statement on 29th instan t.

**Mr. Speaker** :—Hon'ble Minister will make a statement on the 29th September, 1969. Next item in the list of business is presentation of the Appropriation and Finance Accounts for 1967-68. Now I would request the Hon'ble Minister in charge of Finance Deparment to proceed to present before the House the Appropriation and Finance Accounts for 1967-68 and Audit Report, 1969.

**Shri K. Bhattacharjee**:—Mr. Speaker, Sir, I beg to present before the House the Appropriation and Finance Accounts for 1967-68 and Audit Report, 1969.

These stand referred to the Committee.

**Mr. Speaker** :—The Authentic copies are placed in the Library.

Next item of the House is laying of the Tripura Land Revenue and Land Reforms (Amendment) Rules, 1969.

Now, I would call the Hon'ble Minister in-charge of the Revenue Department to lay before the House the Tripura Land Revenue and Land Reforms (Amendment) Rules, 1969.

**Shri S. L. Singh** :—Hon'ble Speaker, Sir, I beg to lay before the House the Tripura Land Revenue and Land Reforms (Amendment) Rules, 1969.

**Mr. Speaker** :—Hon'ble Members may have their copies from the Library of the Assembly Secretariat.

The House stands adjourned till 11 A. M. on Thursday, the 25th September, 1969.

## APPENDIX—"A"

# PAPERS LAID ON THE TABLE

### STARRED QUESTION NO. 515.

**By Shri Promode Ranjan Das Gupta.**

QUESTION

Will the Hon'ble Minister in-charge of the Education Deptt. be pleased to state :—

1. Whether it is fact that the pay scales of some Headmasters of Senior Basic School after promotion to the post of Headmaster, High School or the Inspector have not yet been revised accordingly ;
2. If so, the reason thereof ?

ANSWER

1. The pay scales of Headmaster of Senior Basic School have been revised.
2. Does not arise.

### STARRED QUESTION NO. 536.

**By Shri Abhiram Deb Barma**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

১) গত ১৯-৫-৬৯ তারিখে substitute এবং ad-hoc ভিত্তিতে নিযুক্ত শিক্ষকদের পরীক্ষার সময় যাহারা পরীক্ষা দেন নাই তাহাদের কাহাকেও কি ছাঁটাই করা হইয়াছে ;

২) যদি ছাঁটাই করা হইয়া থাকে তাহাদের নাম ও স্কুলের নাম।

ANSWER

১) না।

২) প্রশ্ন উঠে না।

### STARRED QUESTION NO. 590.

**by Shri Bidya Chandra Deb Barma.**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

১। বিলোনীয়া বিদ্যাপীঠের science equipment ক্রয় করার ব্যাপারে যে সকল অভিযোগ তদন্ত করিয়া দেখা হইতেছিল তাহার তদন্ত কার্য্য শেষ হইয়াছে কি ?

২। যদি শেষ হইয়া থাকে, তবে উহার সংক্ষিপ্ত রিপোর্ট।

৩। যদি ঐ equipment ক্রয়ের অর্থ খরচ না হইয়া থাকে তবে উহা খরচ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

ANSWER

১। তদন্ত চলিতেছে।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

STARRED QUESTION NO. 801.

**By Shri Aghore Deb Barma.**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

১। কাঞ্চনবাড়ী হাইয়ার সেকেণ্ডারী স্কুলের পাকা গৃহ নির্মাণের জন্য কোন টাকা মঞ্জুর করা হইয়াছে কি ?

২। যদি করা হইয়া থাকে কোন সনে করা হইয়াছে এবং টাকার পরিমাণ কত এবং ঐ গৃহ নির্মাণ কাজ আরম্ভ না হওয়ার কারণ কি ?

ANSWER

১। হাঁ।

২। ৫,৯১,৭০০ টাকা ৭ই জুন, ১৯৬৬ ইং। স্কুল গৃহ, বোর্ডিং ইত্যাদি নির্মাণের জন্য স্থানের অপ্রতুলতা ও গৃহ নির্মাণ সামগ্রী নেওয়ার অসুবিধার জন্য নির্মাণ কার্য্য আরম্ভ করিতে বিলম্ব হইতেছে।

UNSTARRED QUESTION NO. 659.

**By Shri Promode Ranjan Dasgupta**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

1. Number of Strikes resorted to by the different Govt. Schools in 1968-69 & 1969-70 (till 15th August, '69)

   (Showing the name of the schools);
2. The reason of Strikes.

ANSWER

1. } 2. } The information is being collected from sources.

UNSTARRED QUESTION NO. 705.

**By Shri Abhiram Deb Barma.**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

১। ১৯৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে (ক) স্কুল ইন্‌স্‌পেক্টর এবং (খ) স্কুল সাব-ইন্‌স্‌পেক্টর কোন্ মহকুমায় কতবার (i) প্রাথমিক (ii) মাধ্যমিক ও (iii) উচ্চ মাধ্যমিক স্কুল পরিদর্শনে গিয়াছেন তাহার বিবরণ।

২। স্কুল পরিদর্শনের সময় তারা Practice Teaching করেন কি না;

৩। পরিদর্শনের কাজ সন্তোষজনক কি না?

ANSWER

১।<br>২। } তথ্য সংগ্রহ করা হইতেছে।<br>৩।

## UNSTARRED QUESTION NO. 738.

**By Shri Nishi Kanta Sarkar.**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Education Deptt. be pleased to state—

১। উদয়পুর বিভাগে বালোয়ারী স্কুল কতটা এবং এসব স্কুল কোন্ কোন্ গ্রামে অবস্থিত?

২। প্রতি স্কুলে শিক্ষক শিক্ষিকা আছে কিনা?

৩। কোন স্কুলে বার্ষিক খরচ কত?

ANSWER

১। উদয়পুর বিভাগে ২৭টি বালোয়াড়ী স্কুল আছে। যথা—(১) খিলপাড়া (২) পূর্ব্ব রাধাকিশোরপুর (৩) সোনামুড়া (৪) ফুলকুমারী ১নং (৫) ফুলকুমারী ২নং (৬) মাতারবাড়ী (৭) হাতিছড়া (৮) পবিত্ররাম বাড়ী (৯) হোলাখেত (১০) গঙ্গাছড়া (১১) গর্জি (১২) মীরজা (১৩) কাকড়াবন (১৪) বিপিননগর (১৫) লুলুঙ্গা (১৬) লুলুঙ্গা দক্ষিণ (১৭) পালাটানা (১৮) পূর্ব্ব পালাটানা (১৯) গর্জ্জনমুড়া পূঃ (২০) গর্জ্জনমুড়া (২১) হদরা (২২) শালগড়া (২৩) রাজারবাগ (২৪) চন্দ্রপুর কলোনী (২৫) চন্দ্রপুর গ্রাম (২৬) জামজুড়ী (২৭) পতিছড়া বালোয়ারী স্কুলগুলি সোসাল সেন্টারের সঙ্গে যুক্ত।

২। হ্যাঁ।

৩। বালোয়ারী শিক্ষা—সমাজ শিক্ষা কেন্দ্রের কর্মসূচীর অঙ্গীভূত। একটি সোস্যাল সেণ্টারের গড় বার্ষিক খরচ ৩০০০/০০ টাকা।

## UNSTARRED QUESTION NO. 751.

**By Shri Nishi Kanta Sarker**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Finance Deptt. be pleased to state—

১৯৬৭-৬৮ ইং হইতে ১৯৬৮-৬৯ ইং পর্য্যন্ত মেডিক্যাল বিল বাবৎ সরকারের কোন্ সাব-ডিভিশনের কোন্ ডিপার্টমেণ্টে কত টাকা খরচ হইয়াছে?

ANSWER

প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে এবং উহা সংগৃহীত হওয়া মাত্র পরিষদে উপস্থাপিত করা হইবে।

## UNSTARRED QUESTION NO. 752.

By **Shri Nishi Kanta Sarkar**

### QUESTION

**Will the Hon'ble Minister-in-charge of the Finance Deptt. be pleased to state—**

১৯৬৭-৬৮ ইং হইতে ১৯৬৮-৬৯ ইং পর্যন্ত টেলিফোন ও ট্রাঙ্ককল বিল বাবত কোন সাব-ডিভিশনে কোন্ ডিপার্টমেণ্ট কত টাকা খরচ হইয়াছে ?

### ANSWER

প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে এবং উহা সংগৃহীত হওয়া মাত্র পরিষদে উপস্থাপিত করা হইবে।

## UNSTARRED QUESTION NO. 755.

By **Shri Nishi Kanta Sarkar**

### QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Finance Deptt. be pleased to state—

১৯৬৭-৬৮ ইং হইতে ১৯৬৮-৬৯ ইং পর্যন্ত কোন মহকুমায় কোন ডিপার্টমেণ্টে কণ্টিনজেন্সী খরচ কত ?

### ANSWER

প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে এবং উহা সংগৃহীত হওয়া মাত্র পরিষদে উপস্থাপিত করা হইবে।

## UNSTARRED QUESTION NO. 756.

By **Shri Nishi Kanta Sarkar**

### QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Finance Deptt. be pleased to state:—

১৯৬৭-৬৮ ইং হইতে ১৯৬৮-৬৯ ইং পর্যন্ত ওভারটাইম বিল বাবৎ সরকারের কোন্ সাব-ডিভিশনে কোন্ ডিপার্টমেণ্টে কত টাকা খরচ হইয়াছে ?

### ANSWER

প্রয়োজনীয় তথ্যাদি সংগ্রহ করা হইতেছে এবং উহা সংগৃহীত হওয়া মাত্র পরিষদে উপস্থাপিত করা হইবে।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT : 1963.

## September 25, 1969.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Thursday, the 25th September, 1969.

PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker, in the Chair, Chief Minister, 4 Ministers, Deputy Speaker, Deputy Minister and 24 members.

QUESTION

**Mr. Speaker** :—To-day in the list of business are the following questions to be answered by the Ministers concerned.

**Shri Monoranjan Nath** :—Question No 13.

**Shri S. L. Singh** :—Question No 13 Sir

**প্রশ্ন**

(ক) ধর্মনগর সাবডিভিশনে Lift Irrigation Scheme on Huff long Cherra পরিকল্পনা কতদিন যাবৎ গ্রহণ করা হয়েছে এবং কতটুকু কাজ অগ্রসর হয়েছে ?

**উত্তর**

(ক) ১৯৬৭ সালের সেপ্টেম্বর মাস হইতে একটি ইলেক্ট্রিক পাম্প সংগ্রহ করা হইয়াছে।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, এই লিফ্ট ইরিগেশনের কাজ কতটুকু হয়েছে ?

**শ্রীএস. এল. সিংহ** :—ইলেক্ট্রিক পাম্প সংগ্রহ করা হইয়াছে। Expenditure sanction to the work was accorded in June, 1965 for Rs. 48,846/- One Electric Pump costing about Rs. 4500/- has been procured. The work order was issued on 13. 9. 67. Against this work, the work was started in a place other than the place contemplated in the estimate.

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে হাফলংছড়াতে লিফ্ট ইরিগেশান করার যে কথা ছিল সেটা দুই চার মাইল দূরে করার কারণ কি ?

**শ্রীএস. এল. সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, We have called for explanation to the person responsible and the case is under scrutiny,

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, যে জায়গাতে হওয়ার কথা ছিল, সেই জায়গাতে কাজ হবে কি না ?

**Shri S. L. Singh** :—We have asked for explanation and the case is under scrutiny. When the case will be final I shall be able to inform the House what would be done.

**Mr. Speaker** :—Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma** :—Question No. 63.

**Shri S. L. Singh** :—Question No. 63, Sir.

প্রশ্ন

(১) কমলপুর ব্লকে (জাতীয় সম্প্রসারণ সংস্থা) ৮টি জল সেচের যন্ত্র (Pumping Set) আছে। গত কার্ত্তিক মাসে যখন আকাশে বৃষ্টি ছিল না ঐ যন্ত্রটি দিয়ে কৃষকদের জমিগুলিতে কি জল সেচের ব্যবস্থা করা হইয়াছিল ?

(২) জল সেচের যন্ত্রগুলির অবস্থা কি ?

(৩) কয়টি যন্ত্র জল সেচের কাজে ব্যবহৃত হইয়াছে ?

(৪) যদি ব্যবহার না করা হইয়া থাকে তাহার কারণ কি ?

(৫) ঐ যন্ত্রগুলি পাওয়ার জন্য কত দরখাস্ত পড়েছিল ?

উত্তর

(১) কমলপুর Post Stage II Block এ বিভাগীয় ভাবে কোন পাম্পিং সেট বসানো এবং চালু করা হয় নাই। উক্ত ব্লকে ১১টি পাম্পিং সেট ঋণ অথবা ভর্তুকি হিসাবে কৃষকদের দেওয়া হইয়াছিল। এইগুলি বর্ত্তমানে কৃষকদের নিজস্ব।

(২) প্রশ্ন উঠে না।

(৩) প্রশ্ন উঠে না।

(৪) প্রশ্ন উঠে না।

(৫) প্রশ্ন উঠে না।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, এখানে জাতীয় সংস্থার অধীনে সরকারী মালিকানায় কোন পাম্পিং সেট আছে কিনা ?

**শ্রীএস. এল. সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এখানে বলেছি যে পোষ্ট ষ্টেজ ২ ব্লকে বিভাগীয় ভাবে কোন পাম্পিং সেট বসানো এবং চালু করা হয় নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে বসানোর প্রশ্ন নেই। পাম্পিং সেট বসানো এক কথা আর হাতে রাখা আর এক কথা। যদি না থাকে উনি উত্তরে 'নাই' বললেই হয়।

**শ্রীএস. এল. সিংহ** :—সেখানে কোন পাম্পিং সেট বসানো হয় নাই।

**মিঃ স্পীকার** :—শ্রীঅভিরাম দেববর্ম্মা।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—কোয়েশ্চান নাম্বার ২১৮।

**শ্রীএস. এল. সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ২১৮, স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| (১) কৈলাসহর ছৈলেংটার শ্রীহেমেন্দ্র বিজয় ভট্টাচার্য্য, মদন কারবারী এবং তাহার স্ত্রী প্রভৃতি কয়েক-জনের বিরুদ্ধে জাল কবলা করিয়া ময়নার মা মৌজায় জোত সৃষ্টির কোন অভিযোগ সরকার পাইয়াছেন কি ? | এইরূপ কোন অভিযোগ পাওয়া যায় নি। |
| (২) যদি পাইয়া থাকেন, ঐ অভিযোগের সংক্ষিপ্ত বিবরণ ? | প্রশ্ন উঠে না। |
| (৩) ঐ অভিযোগ সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে ? | প্রশ্ন উঠে না। |

**মিঃ স্পীকার :**—শ্রীনরেশ রায়।

**শ্রীনরেশ রায় :**—কোয়েশ্চান নাম্বার ৩৩৯।

**শ্রীএস. এল. সিংহ :**—কোয়েশ্চান নাম্বার ৩৩৯ স্যার।

**প্রশ্ন**

১। সমগ্র ত্রিপুরায় Forest Reserve জমির পরিমাণ কত ? লুঙ্গা কত ? টিলা কত ? ( Sub-Division ভিত্তিক হিসাব )

২। কোন্ কোন্ Sub-Division এর কোন কোন এলাকা Reserve Forest ? চৌহদ্দি সহ সেই এলাকা গুলির নাম।

**উত্তর**

১। সমগ্র ত্রিপুরায় ফরেষ্ট রিজার্ভ জমির পরিমাণ ২৬২৬.৬১ বর্গ কিলোমিটার। লুঙ্গা সংক্রান্ত মহকুমা ভিত্তিক সার্ভে কার্য্য শেষ হয় নাই।

২। বড়মুড়া দেওতামুড়া রিজার্ভ-খোয়াই, সদর, উদয়পুর, অমরপুর, বিলোনীয়া এবং সাব্রুম মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬১ সালের ২রা সেপ্টেম্বর তারিখে গেজেটে প্রকাশিত হইয়াছে।

আঠারমুড়া কালাঝরি রিজার্ভ-খোয়াই, কমলপুর এবং অমরপুর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬১ সালের ২রা সেপ্টেম্বর তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

কুলাই-এক্স্টেনশন রিজার্ভ-খোয়াই মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬১ সালের ২রা সেপ্টেম্বর তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

টেকাতুলসী রিজার্ভ-বিলোনীয়া এবং সাব্রুম মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬১ সালের ২রা সেপ্টেম্বর তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

চাকমাঘাট রিজার্ভ-খোয়াই মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৪ সালের ১৮ই জুলাই তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

রামচন্দ্রঘাট রিজার্ভ-খোয়াই মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬১ সালের ৯ই সেপ্টেম্বর তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

সেন্ট্রাল ক্যাচ্‌মেন্ট রিজার্ভ-কৈলাসহর এবং ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬১ সালের ৯ই সেপ্টেম্বর তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইযাছে।

খোযাই ক্যাচমেন্ট রিজার্ভ-খোয়াই মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৪ সালের ২৪শে অক্টোবর তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

জুরি রিজার্ভ-ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৪ সালের ২৫শে জুলাই তারিখে প্রকাশিত হইয়াছে।

উণকোটি এক্‌ষ্টেনস্‌ন রিজার্ভ-কৈলাসহর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৫ সালের ৩০শে জানুয়ারী তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

চোরাইবাড়ী রিজার্ভ-ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৯ সালের ১২ই ফেব্রুয়ারী তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইযাছে।

সমরু-হালাই রিজার্ভ-কৈলাসহর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৮ সালের ১৮ই সেপ্টেম্বর তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইযাছে।

উজানমাছমারা রিজার্ভ-ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৫ সালের ২৯শে জুলাই তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইযাছে।

উণকোটি রিজার্ভ-কৈলাসহর এবং ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৫ সালের ১৮ই ফেব্রুয়ারী তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইয়াছে।

সেলেমা রিজার্ভ-কমলপুর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৫ সালের ৩০শে জানুয়ারী তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

উলটাছড়া রিজার্ভ-কৈলাসহর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৫৮ সালের ১০ই আগষ্ট তারিখে ত্রিপুরা গেজেটে প্রকাশিত হইয়াছে।

দামছড়া রিজার্ভ-ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৫ সালের ২৭শে এপ্রিল তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইয়াছে।

কুলাই রিজার্ভ-কমলপুর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ১৯৬৫ সালের ২৩শে এপ্রিল তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইয়াছে।

দেও রিজার্ভ-কৈলাসহর এবং ধর্ম্মনগর মহকুমায় অবস্থিত। চৌহদ্দি ৯৬৯ সালের ২২শে ফেব্রুয়ারী তারিখে ত্রিপুরা গেজেটে ( বিশেষ সংখ্যা ) প্রকাশিত হইয়াছে।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি এ-সমস্ত রিজার্ভ এলাকার মধ্যে যে লুঙ্গা জমি আছে সেগুলি কি অবস্থায় বর্তমানে আছে এবং সেখানে ফরেষ্টের কোন গাছ গাছড়া আছে কিনা ?

**শ্রী এস, এল, সিংহ :**—এখনও লুঙ্গা জমি সংক্রান্ত সার্ভে কার্য্য শেষ হয় নাই। সে সম্বন্ধে যদি জানতে হয় তবে আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রী এরসাদ আলী চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে চৌহদ্দি দেওয়া হয়েছে, ১৯২৭ইং সনে যে ফরেষ্ট অ্যাক্ট আছে সেখানে পরিষ্কার লিখা আছে যে যদি চৌহদ্দি

দিতে হয় তাহলে লিমিট দিয়ে দিতে হবে। যেমন চন্দ্রপুর রিজার্ভ ফরেষ্ট। তার চৌহদ্দি আছে দক্ষিণে মনু নদী, উত্তরে সোনামুড়া। এইভাবে একটা লিমিট দেওয়া থাকে। কিন্তু যে রিজার্ভ ফরেষ্ট দিয়েছে সেখানে শুধু পিলার। সুতরাং এই যে চৌহদ্দি দিয়েছে সেটা ঠিক কিনা এবং এটা পরিবর্তন হওয়ার কোন সম্ভাবনা আছে কিনা ?

**শ্রীএস. এল. সিংহ :**— এটা আইন সংক্রান্ত ব্যাপার। অতএব আইন অনুসারেই করা হয়েছে। সুতরাং ইট মে বি চ্যালেঞ্জড ইন দি কোর্ট।

**শ্রী সুরেশ চন্দ্র চৌধুরী :**—ত্রিপুরায় কত ষ্ট্যাণ্ডার্ড একর বনভূমি রিজার্ভ করা হয়েছে ?

**শ্রী এস. এল. সিংহ :**—এখানে বলাই হয়েছে যে ১৮২৮.৬১ বর্গ কিলোমিটার।

**শ্রী বিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে সেলেমার অন্তর্গত মন্দির হাওড়ে কোন রিজার্ভ করা হয়েছে কিনা ?

**শ্রীএস. এল. সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ভিত্তিতে সাব-ডিভিশনগুলিতে রিজার্ভ করা হয়েছে সেটা ভূমির পরিমাণ অনুপাতে হয়েছে কিনা ?

**শ্রীএস. এল. সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ্যাসেম্বলী থেকে একটা কমিটি করা হয়েছে এবং তারা সেটা পরীক্ষা নিরীক্ষা করে অ্যাডভাইস দিবেন। অতএব তাদের অ্যাডভাইস অনুসারেই আমরা কাজ করব।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী :**—কমিটি যে প্রস্তাব করেছেন সেই প্রস্তাব কি কার্য্যকরী করা হয়েছে ?

**শ্রীএস. এল. সিংহ :**—সো ফার মাই নলেজ গোজ, সেটাকে কার্য্যকরী করার চেষ্টা হচ্ছে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—সেই কমিটি কি সুপারিশ করেছিল ?

**শ্রীএস. এল. সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিত সিংহ :**—এখন যে ১৮২৮.৬১ বর্গ কিলোমিটার ফরেষ্ট রিজার্ভ করা হয়েছে সেটাতে কি লুঙ্গা জমি ইনক্লুড করা হয়েছে ?

**শ্রীএস. এল. সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী :**—এই রিজার্ভ অঞ্চলের মধ্যে কত সংখ্যক পরিবার আছে সেটা জানাবেন কি ?

**শ্রীএস. এল. সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেখানে অ্যাডভাইসরি বোর্ড আছে, তারা সেটা পরীক্ষা নিরীক্ষা করে দেখবেন।

**শ্রীনিশিকান্ত সরকার :**—যে লুঙ্গা জমি দেওয়া হয়েছে সেই জমি রিজার্ভ ফরেষ্টের অন্তর্ভুক্ত আছে। সেটাকে মুক্ত করার চেষ্টা করবেন কিনা ?

**শ্রীএস. এল. সিংহ :**—অ্যাকর্ডিং টু অ্যাডভাইসরি বোর্ডস রিকমেণ্ডেশন আমরা সেটা পরীক্ষা করে দেখছি।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে ফরেষ্ট অ্যাক্টে আছে ১৭২০ ধারা পর্য্যন্ত যদি ফুলফিল হয় তাহলে রিজার্ভ বলে গণ্য হবে। কিন্তু আমাদের এখানে দেখা যাচ্ছে এই ধারাগুলি ফুলফিল করা হয়নি। এইগুলি রিজার্ভ অন্তর্ভুক্ত করা যেতে পারে কিনা ?

**শ্রীএস এল, সিংহ :**—এই সম্পর্কে একটা মোকদ্দমা হয়েছিল। কিন্তু সেটা টিকে নাই। রিজার্ভ বলেই গণ্য হয়েছে।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি সুপ্রীম কোর্টে ( ১১টা মোকদ্দমা গিয়েছিল সেখান থেকে নির্দেশ এসেছে, যে ফরেষ্ট রিজার্ভ করা হয়েছে সেটা বে-আইনি, এটা কি ঠিক ?

**শ্রীএস, এল, সিংহ :**—সুপ্রীম কোর্ট যদি বলে থাকে তবে সেটাকে আইনে পরিণ' করার ক্ষমতা কারোর নাই।

**শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী :**—স্পীকার, স্যার, আজকে আড়াই বছর হলো রিকমেণ্ডেশনগুলি করা হয়েছে। এর মধ্যে কোন কোনগুলি কার্যকরী করা হয়েছে ?

**শ্রী এস. এল, সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রী নরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন ঐ সমস্ত ফরেষ্ট রিজার্ভের মধ্যে ফরেষ্ট ডিপার্টমেন্টের লোক ছাড়া যারা বসবাস করছে তাদিগকে ফরেষ্ট ডিপার্টমেন্টে এক্তিয়ারভুক্ত করে রাখার মধ্যে কি যুক্তি আছে ? কোন কোন জায়গায় বন পল্লী নামে কতগুলি পল্লী গঠন করা হয়েছে। এই লোকগুলিকে ফরেষ্ট ডিপার্টমেন্টের এক্তিয়ার ভুক্ত করে তাদের অধীনে চলাফেরা করার কি যুক্তি আছে ?

**শ্রীএস. এল. সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রী নিশিকান্ত সরকার** —আজকে যে ত্রিপুরার খাদ্য সমস্যা ঐ লুংগা জমিগুলি ফরেষ্ট বিভাগে অযথা আটকে রাখার দরুণ খাদ্যের দিক দিয়ে আমাদের অভাব হচ্ছে কিনা ?

**শ্রীএস. এল, সিংহ :**—এটা খুব কনট্রোভার্সিয়াল পয়েন্ট। সো ইফ দি রিনোভেশন অকার্স ইন এভরী প্লেস দেন দেয়ার উইল বী নো এণ্ড অব ইট।

**শ্রী নরেশ রায় :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ফরেষ্ট ডিপার্টমেন্টের অধীনে বর্তমানে যে সমস্ত লুংগা জমি আছে তাতে বর্তমানে কৃষকদের কৃষি উৎপন্ন করার সুবিধা দেওয়া হয় কিনা ?

**শ্রীএস, এল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker :**—Shri Kshitish Ch. Das.

**Shri Kshitish Ch. Das :**—450

**Shri S. L. Singh :**—Mr. Speaker, Sir, question No, 450

## প্রশ্ন

ক) আভাংগা কৃষিফার্মে ১৯৬৬—৬৭, ৬৭—৬৮ ও ১৯৬৯ ইং জুন পর্য্যন্ত সরকার হইতে কত টাকার মাছের রেণু (ডিম) পাওয়া গিয়াছিল ?

খ) 'ক' প্রশ্ন বর্নিত সনগুলিতে ঐ রেণু হইতে যে মাছের পোনা উৎপন্ন হয় তাহা বিক্রয়লব্ধ টাকার পরিমাণ।

উত্তর

| | | |
|---|---|---|
| ক) | ১৯৬৬—৬৭ ইং | টাঃ ৩,৯৮৫.৫০ |
| | ১৯৬৭—৬৮ ইং | টাঃ ৩,৮৮৫.২০ |
| | ১৯৬৮—৬৯ ইং | টাঃ ৩,০০৪.২০ |
| | ১৯৬৯—৭০ ( জুন পর্য্যন্ত ) | |
| খ) | ১৯৬৬—৬৭ ইং | টাঃ ৭,০১৩.০ |
| | ১৯৬৭—৬৮ ইং | টাঃ ৫,৮৪৫.৫০ |
| | ১৯৬৮—৬৯ ইং | টাঃ ৫,৮৬৩.৫০ |
| | ১৯৬৯—৭০ ইং ( জুন পর্য্যন্ত ) | |

**Mr. Speaker :**—Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh :**—Starred Question No. 464.

**Shri S. L. Singh :**—Starred Question No. 464.

QUESTION

1. How many acres of land have so far been brought under irrigation by the bund/Irrigation Project taken up by the Government at Kanchanmala under the Sadar South Bishalghar Block ?

2. How many paid workers are there to look after the bund/project. and how long they have been working there ?

ANSWER

1. The Sonai Minor Irrigation Scheme at Shekerkote (Kanchanmala) was completed in the year 1965. It was expected that the scheme would extend irrigation facility to about 240 acres of land in the year 1967-68. The Project irrigated an area of 50 acres Thereafter, the construction was damaged by heavy flood and no further irrigation benefit was derived from the scheme.

2. None.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ :**—মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি সত্য যে এই প্রজেক্টকে রক্ষার বা দেখার জন্য যে সব কর্ম্মচারী রাখা হয়েছে, তারা অদ্য পর্য্যন্ত বেতন পাইতেছে ?

**শ্রীএস, এল, সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ অব ইট।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে ১৯৬৭ সালে বাঁধ ভেঙ্গে যাওয়ার পরও সেখানে লোক নিযুক্ত করে সরকারের অযথা টাকা খরচ করার কারণটা কি ?

**শ্রী এস এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, The Sonai Minor Irrigation Scheme at Sekherkote near Kanchanmala was constructed by the Minor Irrigation Division and was completed in the year 1965. An amount of Rs. 29,065/- was spent for the construction of the scheme and the scheme yields some irrigation facilities of the area. After completion of the above scheme only 50 acres of land were irrigated in the year 1967-68 Thereafter, the constructed bundh was damaged due to heavy flood and it was found that it would not be possible to repair the bundh as original and as such no further works was taken up In place of the above scheme, another scheme was taken up known as Sonai Nadi Lift Irrigation Scheme by the Minor Irrigation Division at Sekherkote The works of the scheme have been completed and would be functioning if the electric supply was available there We expected that the electric energy will be available within the November '68 The estimated cost of the scheme was Rs 48,840/- and an area about 50 acres of land is expected to be irrigated by the scheme No gang workers have been engaged to look after the scheme.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** : – সেখানে গ্যাঙ্গ ওযার্কাস´ এনগেজড কবা হযেছে, সেটা আপনি তদন্ত করে দেখবেন কি মাননীয মন্ত্রী মহোদয ?

**Shri S. L. Singh** :—Hon'ble Speaker Sir, I categorically said that no gang workers have been engaged there to look after the scheme.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** : – মাননীয মন্ত্রী মহোদয, এই বাঁধের বর্ত্তমান অবস্থাটা জানাবেন কি ?

**Shri S. L. Singh** :—At an estimated cost of Rs 48 840/ an area of 150 acres is expected to be irrigated by this scheme.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** : – মাননীয় অধ্যক্ষ মহোদয, এটাতো আমার মূল প্রশ্ন নয, যেখানে সোনাই নদীতে (কাঞ্চনমালার কাছে) সেকেরকোট বাজারের কাছে বাঁধ দেওয়া হযেছে সেই বাঁধের প্রশ্ন নয়। এটা নতুন করে কেন এখানে বলা হচ্ছে—আমি বলছি যে বর্ত্তমানে ঐ বাঁধের অবস্থাটা কি?

**Shri S. L. Singha** .—Hon'ble Speaker Sir, I said that the Sonai Minor Irrigatian Scheme at Shekherkote near Kanchanmala was constructed by the Minor Irrigation Division and the work was completed in the year 1965. A total amount of Rs. 29,065/- was spent for the scheme. The scheme was expected to irrigate is about 240 acres of land. After completion of the above scheme only 50 acres of land was irrigated in the year 1967-58. Thereafter the construction work was damaged by heavy flood. It was found that it would not be possible to repair the bundh at the original site and as such no further work was done in place of the above scheme. Another scheme known as Sonai Nadi Lift Irrigation Scheme has been taken up by the Minor Irrigation Division.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে লিফট ইরিগেশানের বাধ দেওয়া হয়েছে, সেটা কোন সনে দেওয়া হয়েছিল ?

**শ্রীএস, এল. সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীনরেশ রায়** :—এই বাধ দেওয়ার সময়ে স্থানীয় জনসাধারণ বা কৃষকগণের কোন পরামর্শ নেওয়ার প্রয়োজনীয়তা সরকার মনে করেছিলেন কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিংহ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, যেখানে এষ্টিমেট করা হয়েছিল যে ২৪০ একর পরিমিত জমিতে ইরিগেশানের ফেসিলিটি দেওয়া যাবে সেখানে মাত্র ৫০ একর জমিতে সেই ইরিগেশানের ফেসিলিটিজের ব্যবস্থা হয়েছে—এখন এটা কি সেখানকার জনসাধারণের মতামত নিয়ে করার জন্যই এই রকম হয়েছে, বলবেন কি ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার** :—শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬৯২

**শ্রীএস, এল, সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬৯২

## QUESTION

1. Total Nos. of bridges on the Agartala Simna Road which have been damaged by the recent flood in August. 1969 ?
2. If so, whether Bus and other Transport Communication from Agartala to Simna has been dislocated .
3. When the Bus and other Transport communication is expected to be opened ?

## ANSWERS

1. 4 (four) Nos.
2. Yes, dislocated for the period from 18.8.69 to 22.8.69.
3. The traffic opened since 23.8.69 (medium weight vehicles only).

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, এই যে যোগাযোগ ডিসলোকেটেড, এর জন্য গাড়ী চলাচল সেখানে কতদিন ধরে বন্ধ ছিল।

**Shri S. L. Singh** :—Dislocated for the period from 18.8.69 to 22.8.69. The traffic opened since 23.8.69 (medium weight vehicles only).

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে মোহনপুরের সংগে যে ব্রীজটা আছে, সেটার উপর দিয়ে এখনও কোন গাড়ী চলাচল করতে পারে না ?

**Shri S. L. Singh** .—Traffic opend since 23.8.69 (medium weight vehicles only).

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে মোহনপুরের উপরে যে ব্রীজটা ভেংগে গেছে, সেখানে কোন ব্রীজ নেই, সেই সম্পর্কে তদন্ত করে দেখবেন কি ?

**শ্রীএস, এল, সিংহ** :—সিউরলি আই শ্যাল এনকোয়ের এ্যাবাউট ইট।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—এখানে যে বড় ব্রীজটা ভেংগে গেছে, সেখানে ডাইভারশান ব্রীজ করার পরিকল্পনা সরকারের আছে কি না ?

**Shri S, L. Singh** .—I shall enquire about it and inform the House. I shall take every effort for restoration of transport communication in that place by middle of October.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, মোহনপুর সোনাই নদীর ব্রীজটা যে গত ফ্লাডে নষ্ট হয়েছিল, সেটা রিপেয়ারিং'এর জন্য কবে ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ** :—স্যার আমি এখানে বলছি যে every effort should be made for restoration of the transport communication there by middle of October.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন এটা কি ডিপার্টমেন্টাল ওয়ার্ক হিসাবে করানো হচ্ছে না টেণ্ডার কল করে করানো হচ্ছে ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—এই মোহনপুরের রাস্তাটা কি পার্মানেন্ট ?

**Shri S. L. Singh** :—Roads in everywhere are permanent. There are various categories of roads—village roads, footpath and the fair weather road, all weather roads. It is all weather road.

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :— পার্মানেন্ট বলতে আমরা সাধারণতঃ বুঝি পুল ইত্যাদি পার্মানেন্ট হয়, এখানে যে পুলগুলি আছে, সেগুলি কি পার্মানেন্ট ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমি আগেই বলেছি এইগুলি এস, পি, টি ব্রীজ।

**মিঃ স্পীকার** :—শ্রীনিশিকান্ত সরকার।

**শ্রীনিশিকান্ত সরকার** :—কোয়েশ্চান নাম্বার ৪৮৬।

**শ্রীএস, এল, সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ৪৮৬ স্যার।

## QUESTION

(১) উদয়পুরের ধ্বজনগর এগ্রিক্যালচার ফার্মের বিভিন্ন কর্ম্মচারীর বাসোপযোগী কোয়ার্টারের সংখ্যা কত ?

(২) কোয়ার্টার প্রস্তুতের টেণ্ডার কোন সনে নেওয়া হইয়াছে এবং কার্য্য শেষের তারিখ কবে ছিল এবং কত টাকার এষ্টিমেট ছিল?

(৩) প্রতি কোয়ার্টারের কর্ম্মচারীগণের পায়খানা ও প্রস্রাবের স্থান আছে কিনা? না থাকিলে হওয়ার সম্ভাবনা আছে কিনা?

(৪) কোয়ার্টারে ইলেক্ট্রিকের ব্যবস্থা আছে কি না? কর্ম্মচারীগণের পানীয়-জলের ব্যবস্থা আছে কিনা?

## ANSWER

১। ৪৩টি।

২। কোয়ার্টার তৈরীর কাজগুলি দুইভাগে চুক্তি দেওয়া হয়। এক ভাগ কাজের চুক্তি দেওয়া হয় ১৯৬৪-৬৫ইং সনে এবং উহা শেষ হওয়ার তারিখ ছিল ১০।১২।৬৫ইং। অন্য ভাগের কাজের চুক্তি দেওয়া হয় ১৯৬৬-৬৭ইং সনে এবং উহা শেষ হওয়ার তারিখ ছিল ৩০।১০।৬৭ইং। কাজগুলির মোট অনুমিত ব্যয় ছিল ৪,৮৩,৪৩০.০০।

৩। সব কোয়ার্টারের সঙ্গে পায়খানা প্রস্রাবের ব্যবস্থা করা যায় নাই। এ পর্য্যন্ত মাত্র ১০টিতে করা হইয়াছে। বাকিগুলির জন্য ব্যবস্থা হইতেছে।

৪। ইলেকট্রিক ব্যবস্থার জন্য ব্যয় বরাদ্দ করা আছে এবং ভিতরের কাজগুলি বর্ত্তমানে চলিতেছে। বাসিন্দা কর্মচারীদের পানীয়জলের ব্যবস্থা বর্ত্তমানে টিউব ওয়েল দ্বারা চলিতেছে। কিন্তু চাহিদার অনুপাতে ইহা যথেষ্ট নহে। জল সরবরাহ করার ব্যবস্থা চালু করার জন্য কাজ চলিতেছে এবং তাহা সত্বরই শেষ হইয়া যাইবে বলিয়া আশা করা যাইতেছে।

**শ্রীনিশিকান্ত সরকার :**—আমার এই প্রশ্ন ছিল স্যার যে কতটা কোয়ার্টারের এষ্টিমেট ছিল, কতটা কোয়ার্টার তৈরী হয়ে কমপ্লীট হয়েছে?

**শ্রীএস, এল, সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে প্রশ্ন ছিল উদয়পুরের ধ্বজনগর এগ্রিকালচার ফার্মের বিভিন্ন কর্মচারীর বাসোপযোগী কোয়ার্টারের সংখ্যা কত? সেটা আমি বলেছি ৪৩টি।

**শ্রীনিশিকান্ত সরকার :**—এই ৪৩টির মধ্যে মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কতটার কাজ সম্পূর্ণ শেষ হয়েছে এবং সেখানে কোন কর্ম্মচারী বাস করেন কি?

**শ্রীএস, এল, সিংহ :**—সেটা আমি বলেছি যে সব কোয়ার্টারের সঙ্গে পায়খানা ও প্রস্রাবের ব্যবস্থা করা যায় নাই। এ পর্য্যন্ত মাত্র ১০টিতে করা হইয়াছে। বাকিগুলির জন্য ব্যবস্থা করা হইতেছে। ইলেকট্রিক ব্যবস্থার জন্য ব্যয় বরাদ্দ আছে এবং ভিতরের কাজগুলি বর্ত্তমানে

চলিতেছে। বাসিন্দা কর্মচারীদের পানীয় জলের ব্যবস্থা বর্ত্তমানে টিউব ওয়েল দ্বারা চলিতেছে। কিন্তু চাহিদার অনুপাতে ইহা যথেষ্ট নহে। জল সরবরাহ করার ব্যবস্থা চালু করার জন্য কাজ চলিতেছে এবং তাহা সত্বরই শেষ হইয়া যাইবে বলিয়া আশা করা যাইতেছে।

**মিঃ স্পীকার** :—শ্রীসুরেশ চৌধুরী।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী** :—কোয়েশ্চান নাম্বার ৫০৯।

**শ্রীএস, এল, সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ৫০৯ স্যার।

## প্রশ্ন

১। বিগত ১৯৬৭-৬৮ এবং ৬৮-৬৯ ইং সনে minor irrigation এর কাজে কত টাকা ব্যয় হইয়াছে? কোন সনে কোন মহকুমায় কত টাকা ব্যয় হইয়াছে?

২। ঋষ্যমুখ তহশীলের গোঁড়া ছড়া ও নল্লুয়া ছড়ার উপর বাঁধের কোন পরিকল্পনা সরকাবের আছে কিনা?

৩। যদি থাকে তবে এতদিন ইহা না হওয়ার কারণ কি? বর্ত্তমানে ইহা কি অবস্থায় আছে?

## উত্তর

১। ১৯৬৭-৬৮ সনে এবং ১৯৬৮-৬৯ সনে minor irrigation এর কাজে যথাক্রমে অনুমানিক মোট ৫,৯০,৫৭২\ এবং ৬,৭৩,০৮৪\ টাকা ব্যয় করা হইয়াছে।

সাবডিভিসন এবং বর্ষক্রম ব্যয় নিম্নরূপ :—

| সাব-ডিভিসন | ১৯৬৭-৬৮ ইং সনে ব্যয় | ১৯৬৮-৬৯ ইং সনে ব্যয় |
|---|---|---|
| ১। সদর | ১,১৩,২৮২\ | ১,০০,৪০৯\ |
| ২। খোয়াই | ৮,৩৩৭\ | ৩৫,৪০৭\ |
| ৩। অমরপুর | ১২,৬৩৪\ | ২০,৩৯৯\ |
| ৪। কৈলাসহর | ২,৩৫,৬৭৯\ | ১,৮৬.৮৬৯\ |
| ৫। কমলপুর | ৬৫৯\ | ৩৭,৬৮৬\ |
| ৬। সোনামুড়া | ৮২.২৩৫\ | ২৪,১০১\ |
| ৭। বিলোনীয়া | ১২,৪৯০\ | ৮,৯৫৫\ |
| ৮। উদয়পুর | ১,২৫,৫৪০\ | ২,২৭,১৩৯\ |
| ৯। ধর্ম্মনগর | — | ২০,৪৪৫\ |
| ১০। সাব্রুম | — | ১১,৬৭৪\ |

২। হাঁ।

৩। উক্ত দুটি পরিকল্পনার প্রাথমিক কার্য্যাদি সম্পূর্ণ হয় নাই। এ বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহন করা হইতেছে।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দিতে গিয়ে বলেছেন যে আনুমানিক এত টাকা ব্যয় হয়েছে। আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে এই হাউসে মাননীয় মন্ত্রী মহোদয়রা যে উত্তর দিবেন সেটা যেন ডেফিনিট উত্তর দেন। আনুমানিক ব্যয় এত টাকা হয়েছে. এইরকম উত্তর আমরা আশা করি না এবং তিনি আনুমানিক ব্যয় বলেছেন কিনা সেটা শুনতে চাই। উই ওয়ান্ট ডেফিনিট অ্যানসার।

**মিঃ স্পীকার** :—ইয়েস ডেফিনিট রিপ্লাই .

**শ্রীএস, এল, সিংহ** :—আমি তা স্বীকার করি যে ডেফিনিট রিপ্লাই দেওয়া উচিত। কিন্তু এখানে লিখা আছে আনুমানিক। কারণ ৬৮-৬৯ এর কাজ এখনও চলছে। অতএব এটাকে দিতে গেলে আনুমানিক ছাড়া উপায় নাই।

**শ্রীসুরেশচন্দ্র চৌধুরী** :—১৯৬৭-৬৮ এবং ৬৮-৬৯ ইং সনে কোন সনের জন্য কত টাকা মাইনর ইরিগেশনের জন্য বরাদ্দ রাখা হয়েছিল ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—৬৮-৬৯ ইং সনের কাজ এখনও চলছে। সেটা আনুমানিক বলা যায় কিন্তু ৬৭-৬৮ ইং সনের কাজ শেষ হয়ে গিয়েছে এবং ডিপার্টমেন্ট যদি সঠিকভাবে দিয়ে না থাকে তবে পাওয়ার কোন ব্যবস্থা আছে কি ?

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, দুটো প্রশ্নই একত্রে করা হয়েছে। সেজন্য আনুনানিক বলা হয়েছে।

**শ্রীসুনীলচন্দ্র দত্ত** :—প্রশ্নটা তা' নয়। যে টাকা খরচ হয়েছে সেটা যদি ঠিকভাবে ডিপার্টমেন্ট দিয়ে না থাকে তাহলে তিনি শুদ্ধ বলেন নি অশুদ্ধ বলেছেন। আমরা আশা করব মাননীয় মন্ত্রী মহোদয় যাতে ডিপার্টমেন্টকে বলেন যে এই ধরণের উত্তর যাতে হাউসে না পাঠায়।

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি দেখব যাতে স্পেসিফিক অ্যানসারস আর গিভেন অ্যাণ্ড আই শ্যাল ট্রাই টু গিভ ডেফিনিট অ্যানসার।

**শ্রীসুরেশচন্দ্র চৌধুরী :**—দেখা যাচ্ছে যে বিলোনীয়া মহকুমায ১২,০০০ এবং সাব্রুম মহকুমায ১১,০০০ টাকা ব্যয করা হযেছে। এত কম টাকা ব্যয হওয়ার কারণ কি? এই দুইটি সাবডিভিশনে কি মাইনর ইরিগেশন করার কোন প্রয়োজনীয়তা নাই না প্রয়োজন থাকলেও সেটা করার ব্যবস্থা গ্রহণ করা হয় নাই?

**শ্রীএস এল, সিংহ :**—বিলোনীয়া ইজ দি গ্র্যানারী অব ত্রিপুরা। আর সব্রুমে যে অঞ্চল আছে সেখানে মাইনর ইরিগেশনের কাজ আরও ত্বরান্বিত হওয়া উচিত আরও গভীরভাবে হওয়া উচিত এবং কেন হল এবং কি কি স্কীম ছিল সেটা আমি দেখব এবং কেন সেটা হয় নাই সেটাও আমি দেখব। কারণ দুই নং প্রশ্নে আছে মাননীয় অধ্যক্ষ মহোদয় যে. "ঋষ্যমুখ তহশীলের গোঁড়াছড়া ও নলুয়া ছড়ার উপর বাঁধের কোন পরিকল্পনা সরকারের আছে কি না?" উত্তরে বলা হযেছে "হ্যাঁ। সরকারের আছে।" তারপর ৩ নং প্রশ্নে বলা হযেছে যদি থাকে তবে এতদিন না হওয়ার কারণ কি? বর্তমানে ইহা কি অবস্থায আছে?" বলা হয়েছে উক্ত দুইটি পরিকল্পনার প্রাথমিক কার্যাদি সম্পন্ন হয় নাই। এ বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহন করা হইতেছে।'

**শ্রীসুরেশচন্দ্র চৌধুরী :**— গোঁড়াছড়ার কাজ কোন সময়ে কখন থেকে পরীক্ষা নিরিক্ষা আরম্ভ করা হযেছিল?

**শ্রী এস. এল, সিংহ :**—১১।১০।৬৮এ।

**মিঃ স্পীকার :**—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—৮০।

**শ্রীএস, এল, সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্ন নং ৮০।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) গোমতী জল বিদ্যুৎ প্রকল্পে নিযুক্ত সরকারী কর্মচারীরা কি প্রজেক্ট এলাউন্স হিসাবে একটি বিশেষ ভাতা দাবী করেছেন? | ১। হাঁ। |
| ২) যদি দাবী করিয়া থাকেন ঐ সম্পর্কে সরকার কি মনোভাব গ্রহণ করিযাছেন? | ২) সরকার সহানুভূতিশীল এবং ইতিপূর্বেই কেন্দ্রীয় সরকারের কাছে উক্ত ভাতা মঞ্জুর করার জন্য প্রস্তাব প্রেরণ করিয়াছেন |

**Mr. Speaker :**—Shri Ghanashyam Dewan.

**Shri Ghanashyam Dewan** —Question No. 625.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, question No. 625.

| QUESTION | ANSWER |
| --- | --- |
| 1. Whether it is a fact that reservation of seats for trainees of Agri. B. Sc. and V. L. W. Courses under the Directorate of Agriculture is not maintained for Scheduled Tribe student ? | 1. It is not a fact. |
| 2. If so, the reasons thereof ? | 2. Does not arise. |

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—কিসের ভিত্তিতে ট্রেনীজ সিলেক্ট করা হয় ?

**Shri S. L. Singh** :—During 1968-69 applications were invited from the intending candidates for sponsoring 20 students in B. Sc. (Agri) of which 18 were kept reserved for Scheduled Tribe only. Against the applications received from Scheduled Tribes only six appeared in the interview. At the time of scrutiny in course of interview it was found that only 4 out six candidates had the requisite mark in the higher Secondary Examination which was 45 % for the Scheduled Tribe candidates as per prospectus of the Agricultural Universities and Colleges ; out of these 4 candidates two expressed their unwillingness to join the course and the remaining two ultimately joined the course. There is no scope to sponsor another candidate who got marks below 45% in the Higher Secondary Examination. In case of non-scheduled caste/tribe the minimum marks in the Higher Secondary Examination is 55%. For selection of candidates for V. L. W. training during 68-69 applications were invited from the candidates who have passed the Matriculation or equivalent examinations There are 66 seats for admission at the Gram Sevak Training Centre. A total number of 472 applications were received of which 14 were scheduled tribes. All the 14 scheduled tribe candidates were called for interview when only 3 turned up. Among the 3 also were left before completion of the training ? The remaining two were found suitable and were admitted in V. L. W. Training course during 1968-69. No candidate has been sponsored either in Agri B. Sc. or in V. L. W. (Gram Sevak) Course during 1969-70.

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে ছাত্রদের মধ্যে যারা বেকার আছে, তারা যাতে এ্যাম্প্লয়মেন্ট পেতে পারে সেই জন্য তাদের সঙ্গে সরকার কোন যোগাযোগ রাখেন কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—যে সকল পোষ্টে লোক নেওয়া হবে, তার জন্য কাগজে এ্যাডভার্টাইজ করা হয়ে থাকে, তবে সদস্য মহাশয় যদি মনে করেন যে এই এ্যাডভার্টাইজ আরও ভাল ভাবে করা দরকার, তাহলে সেটা করা যেতে পারে।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—এই সনে কি কোন এ্যাডভার্টাইজ করা হয়েছে, জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—দিস ইয়ার ?—নো এ্যাডভার্টাইজমেণ্ট ওয়াজ মেইড ইন দিস ইয়ার।

**শ্রীযতীন্দ্রকুমার মজুমদার** :—মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে এবারেও গ্রাম সেবকের জন্য এ্যাডভার্টাইজ করা হয়েছে এবং এপ্লিকেশান নেওয়া হয়েছে, অথচ সেই সব ক্যাণ্ডিডেইটকে ভর্ত্তি হওয়ার সুযোগ দেওয়া হচ্ছে না ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আমরা এবার কোথাও বি, এস, সি, এগ্রিঃ এর জন্য এ্যাডভার্টাইজ করিনি। কারণ আমাদেরই অনেক ছাত্র বেরিযে আসছেন, তাদেরকে আমাদের কাজ দিতে হবে এটা একটা কণ্ডিশান। আর গ্রাম সেবকের জন্য এ্যাডভার্টাইজ করা হয়েছে কিনা সেটা জানাতে হলে, আই ডিমাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার** :—শ্রী এরসাদ আলী চৌধুরী।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—ষ্টার্ড কোশেশ্চান নাম্বার ৬৮৪।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৬৮৪।

## QUESTION

১। ত্রিপুরা রাজ্যে ঘন ঘন মটর ধর্মঘট হওয়ায ত্রিপুরাব পরিবহন ব্যবস্থা সম্পূর্ণভাবে অচল হওয়ার দরুণ ত্রিপুরা রাজ্যের আপামর জনসাধারণের দুঃখ দুর্দ্দশা লাঘব করার জন্য ত্রিপুরা সরকার State Transport চালু করার কথা চিন্তা করিতেছেন কিনা ?

২। করিয়া থাকিলে উহা কবে পর্য্যন্ত কার্য্যে রূপায়িত হইতে পারে।

## ANSWER

১। খসড়া চতুর্থ পরিকল্পনায় State Transport চালু করার প্রস্তাব করা হইয়াছে।

২। ১৯৬৯-৭০ সালে Road Transport Corporation চালু করার প্রচেষ্টা চলিতেছে।

**মিঃ স্পীকার** :—শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৭০।

**শ্রীএস, এল, সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৭০।

## QUESTION

1. Whether Division No. I of the Electrical Circle, P. W. D. Deptt. invited tenders for carrying of heavy materials, diesels lubricants etc. in the month of May, 1969 for the year 1969-70 ;
2. If so, who is the lowest tenderer ;
3. Is it a fact that two tenderers have quoted lowest rate, one in respect of heavy materials and other in respect of diesel and lubricants etc ;
4. Is it a fact that the tenders were invited in P. W. D. Form 8 and according to para 16 of the said form, works can be split up in groups ;

5. If so, whether Govt. will split up the work to the lowest tenderer of each group ;
6. Is it a fact that in the case of the work being split up Govt. money to the tune of amount of Rs. 20,000/- will be saved ?

## ANSWER

1. Yes.
2. Shri Rashu Dutta.
3. Yes.
4. Yes, the work can be split up as per clause 16 of the agreement only if it is considered expedient.
5. The work has already been given to the lowest tenderer for the entire work.
6. Yes.

**Mr. Speaker**—Question hour is over.

**Shri Aghore Deb Barma**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখন হচ্ছে—Zero hour. Now I want to raise a breach of privilege motion against the Chief Minister, কারণ হচ্ছে কোয়েশ্চান নাম্বার ৬৯২ নাম্বারের উত্তরে মাননীয় মুখ্য মন্ত্রী বলেছেন...

**Mr. Speaker** :— Let me finish my work first. There re 10 Unstarred Questions to-day. Minister concerned may lay the replies of the Unstarred Questions as well as the Starred questions not replied orally on the Table of the House.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—এখানে চীফ মিনিষ্টারের বিরুদ্ধে ব্রীচ অব প্রিভিলেজ মোশান মোভ করছি এই কারণে যে মোহনপুর সম্পর্কে যে প্রশ্ন ছিল তার উত্তর দিতে গিয়ে তিনি বলেছেন, সেখানে মিডিয়াম মোটর গাড়ী চলাচল করতে পারে। কিন্তু সেখানে আজ পর্যন্তও মোটর গাড়ী চলাচল করার মত কোন রাস্তা তৈরী হয়নি। সেখানে মাত্র দুইটি শালগাছের খুঁটি বসানো হয়েছে। কাজেই ব্রীজটি যেমন ভেঙ্গে ছিল তেমনিই আছে। অথচ তিনি জেনে শুনে এখানে ভুল তথ্য পরিবেশন করেছেন, যেটা তিনি এই হাউসের মধ্যে করতে পারেন না। আর একটা হল—মাননীয় সদস্য শ্রীরাজকুমার কমলজিৎ সিংহের, প্রশ্ন নাম্বার ৪৬১ এর উত্তরে তিনি বলেছেন যে সেকেরকোটের কাছে কাঞ্চনমালাতে ৫০ একর জমিতে মাইনর ইরিগেশানের স্কীমের মাধ্যমে জল দিয়ে জমি চাষ করা হচ্ছে। কিন্তু আমার কথা হল সেখানে যেটা করা হয়েছে, তা মুলতঃ বরো ফসল করার জন্যই করা হয়েছে। আমি জানি সেখানে যে বাঁধ দেওয়া হয়েছে সেটা একটা ছড়ার উপরে দেওয়া হয়েছে, ফলে ঐ বাঁধ দেওয়ার দরুণ জল কোন অবস্থাতেই ছড়ার উপরে ভেসে উঠতে পারে না। আর আমি ব্যাক্তিগতভাবেও জানি যে সেখানে কোন বরো ফসল করা হয় না। কাজেই তিনি এখানে ভুল তথ্য পরিবেশন করেছেন, তিনি যেটা করতে পারে না। অতএব এগুলি উনার বিরুদ্ধে এই হাউসের মধ্যে ভুল তথ্য পরিবেশন করার জন্যই আমি অভিযোগ আনছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার আর একটা প্রশ্ন হল যেভাবে এই হাউসের মধ্যে প্রশ্নগুলির উত্তর

দেওয়া হয় এবং যেভাবে আমরা সদস্যরা সাপ্লিমেন্টারী প্রশ্নগুলি করি তাতে দেখা যায় যে আমাদের অনেক সময় অযথা নষ্ট হয়ে যায়। তবে আমি বলছি না যে সাপ্লিমেন্টারী প্রশ্ন করার কোন দরকার নেই, দরকার অবশ্যই আছে, কেননা আমরা যেসব প্রশ্ন করি তাতে অনেকগুলি প্রশ্নই ইমপর্টেন্ট থাকে এবং সেগুলি বিস্তারিত বা পরিষ্কারভাবে জেনে নেওয়ার জন্যও আমাদের অনেক সময় সাপ্লিমেন্টারী প্রশ্ন করতে হয়। তাই আমার কথা হল যে আমাদের প্রত্যেকেরই সময়ের দিকে মনোযোগী হওয়া উচিত এবং সেইজন্য আমি মাননীয় সদস্যদের সবাইকে অনুরোধ করব যে তারা যেন এই সময়ের দিকে একটু নজর দেন।

**মিঃ স্পীকার ঃ**—ইয়েস, আই এগ্রি উইথ দিস পয়েন্ট।

**শ্রীসুনীল দত্ত ঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে দেখা যাচ্ছে যে অনেকগুলি আনস্টার্ড কোয়েশ্চনকে ষ্টার্ড কোয়েশ্চানের মত এ্যালাউ করা হয়েছে। আমাদের নিয়ম আছে যে, যেসব প্রশ্নের মধ্যে বিস্তারিত কিছু জানতে চাওয়া হয় অথবা যার উত্তর খুবই দীর্ঘ হবে, সেগুলিকে আনষ্টার্ড হিসাবে গ্রহণ করতে হবে। আর যেগুলির উত্তর খুবই সহজ হবে, অল্প সময়ের মধ্যে উত্তর দেওয়া সম্ভব হবে সেগুলিকে ষ্টার্ড কোয়েশ্চানরূপে গণ্য করতে হবে। কাজেই আমি মনে করছি যে এদিক দিয়ে আমাদের যে অফিস আছে, তারা যদি সতর্ক দৃষ্টি রাখেন অর্থাৎ যেগুলি ঠিকই আন-ষ্টার্ড সেগুলিকে আন-ষ্টার্ড কোয়েশ্চানের লিষ্টের মধ্যে রাখা উচিৎ। আর যেগুলি ঠিক ষ্টার্ড কোয়েশ্চান সেগুলিকে ষ্টার্ড কোয়েশ্চান এর লিষ্টে রাখা উচিৎ। তাহলে পরে এখন যেভাবে আমাদের সময় নষ্ট হচ্ছে, তা আর হবে না এবং আমরা যারা প্রশ্ন করেছি, তারাও আমাদের প্রশ্নের উত্তর পেতে আর কোন রকম কষ্ট হবে না। অর্থাৎ আমাদের যে সময়ের অভাব সেটা অনেকটা দূর হবে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত—**স্যার, আজকে ৪৭টি প্রশ্ন যদি একদিনে দেওয়া হয়, তাহলে পরে একটি প্রশ্ন জিজ্ঞাসা এবং উত্তর দেওয়ার জন্য ১ মিনিট করেও পড়ে না। তাই বলছিলাম যে একদিনে এতগুলি প্রশ্নের উত্তর দেওয়া এই সময়ের মধ্যে সম্ভবপর নয়। অবশ্য মাননীয় সদস্য অঘোর বাবু এখানে একটা এ্যাপিল রেখেছেন, কিন্তু সেটা কি বাস্তবে সম্ভবপর হবে, এটাই আসল প্রশ্ন। কেননা ইজ ইন প্রেকটিক্যাল যদি একটা কোয়েশ্চান করা হয়, তাহলে তার উত্তর দেওয়ার জন্য সেটা খুঁজে বের করতেও এক মিনিট সময় লেগে যাবে, এদিকে আমরা আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার দৃষ্টি প্রথমতঃ এদিকে দেওয়া উচিত। কারণ এতগুলি নাম্বার অব ষ্টার্ড কোয়েশ্চান এর উত্তর একদিনে দেওয়া মোটেই সম্ভবপর নয়। তাছাড়া প্রত্যেকটি ষ্টার্ড কোয়েশ্চানই ইমপর্টেন্ট, তার সাপ্লিমেন্টারী তো হবেই। কাজেই দুই মিনিট করেও যদি একটা প্রশ্ন হয়, তাহলেও এটা সম্ভবপর নয়।

**Mr. Speaker** :— As regards Breach of Privilege raised by Shri Aghore Deb Barma, M. L. A., I am informing the House that this is not a breach of privilege. In case the Minister has given any wrong information, the member may point out it and may contact the Secretariat by giving a statement afterwards.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রশ্ন হচ্ছে কোন একজন মিনিষ্টার হাউসে ভুল তথ্য পরিবেশন করা অপরাধ কি না ?

**Mr. Speaker** :—The Minister has right to correct it afterwards. I have received Calling Attention Notices from Sarvasree Aghore Deb Barma and Promode Rn. Das Gupta, M. L. A.s. The conditions of admissibility of Calling Attention notice is guided among others by the urgency of the matter. In defining the terms 'Urgent' Kaul in his Parliamentary Practice vide page 383 & 384 has stated that in interferring whether the matter is 'Urgent' or not the Speaker is guided not by ordinary meaning of the terms but by technical use of the term. The matter to be urgent must have arisen suddenly in the nature of an emergency, and the matter is urgent if it is of very recent occurrence and must be raised at the first available opportunity. But in both the cases first opportnunity has not been availed of in submitting the notice and I, therefore, decline my consent to the notices of the Calling Attention being raised in the House.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার কাছে আবেদন করব যেটাকে আপনি 'নট সো ইম্‌পোরটেন্ট' কিংবা কাউলের দৃষ্টান্ত দিয়ে ইমিডিয়েট রিসেন্ট অকারেন্‌সে না বলেছেন, সেই কলিং এ্যাটেনশানটা কি, আমার কলিং এ্যাটেনশান-এর কন-টেক্‌ষ্টটা কি সেটা আমি শুনতে চাই।

**Mr. Speaker**—The Calling Attention Notice of Shri Promode Rn. Das Gupta deals with the following subject :—

"Dr. B. Das, M. L. A., was dragged out of his house on 17. 9. 69 and confined into the Chief Minister's residence."

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— মিঃ স্পীকার, স্যার, আপনি কাউলের যে কোটেশান দিয়েছেন, এই যে ঘটনাটা, যেটা ১৭-৯-৬৯'এ হয়েছে, যে ঘটনাটা এত সাংঘাতিক যে একজন এম, এল, এ-কে তার বাড়ী থেকে ড্রাগ্‌ আউট করে চীফ মিনিষ্টারের রেসিডেন্‌সে এনে তাকে কনফাইন করে রাখা হয়েছে ফর ফরটিফাইভ মিনিটস্‌ এবং সেটা যদি ব্যক্তিস্বাধীনতার উপর আঘাত না হয়ে থাকে, ফাণ্ডামেণ্টল রাইট হচ্ছে মোষ্ট ইম্‌পোরটেন্টস ইন দি কনষ্টিটিউশান এবং হোয়েদার ইট এ্যাটাক্‌ড আপন দি ফাণ্ডামেণ্টাল রাইটস অর নট সেটা বিবেচনা করে আপনার এই মোশানকে এডমিট করা উচিত ছিল কিনা সেটা আপনি বিচার করে দেখুন। আজকের দিনে একজন এম, এল, একে তার বাড়ী থেকে একটা'র সময় ড্রাগ-আউট করে কতগুলি লোক তাকে যদি চীফ মিনিষ্টারের রেসিডেন্‌সে এনে ৪৫ মিনিট আটক করে রেখে তার থেকে লিখিত কনফেশন আদায় করার জন্য জোরজবরদস্তি করে থাকে, থানায় খবর দিয়ে থানা থেকে যদি কোন এ্যাকশান না নেওয়া হয়, তাহলে কি এই কলিং এটেনশানটা ইম্‌পোরটেন্টস নয় ? তাহলে আমি বলব, এই এ্যাসেম্বলীতে বসে আমাদের লাভ কি ?

**মিঃ স্পীকার** :— আমি কেন ডিসএ্যালাউ করলাম সেই সম্পর্কে আমি বলেছি— The Speaker has firmly declined to give reasons for disallowance of the notices or enter into arguments in that regard with the members in the House.

**Shri P. R. Dasgupta** :—Yes Sir, I do agree with you.

**Mr. Speaker** :—You have not availed yourself of the first opportunity.

**Shri P. R. Dasgupta** :—Here is the question of public importance Sir, There are several criterions, not one. আপনি যদি এটা মুভ করতে না দেন, তাহলে আমার ভয় হয় এখানে কোয়েশ্চান অব Speaker's partiality and impertiality যে বি কোয়েশ্চাও।

**মিঃ স্পীকার** :—আমাদের সেশান ২২শে সেপ্টেম্বর আরম্ভ হয়েছে but you have not availed yourself of the first opportunity.

**Shri P. R. Dasgupta** :—It is not only the criterion you should remember.

**Mr. Speaker** :—The Speaker is not bound to give the reasons for disallowances of the notice of Calling Attention.

**Shri P. R. Dasgupta** :—Yes, the Speaker is the Supreme Authority and the custodian of the House, you are that.

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্পীকারের ক্ষমতা আমরা জানি। দি স্পীকার ইজ দি সুপ্রীম অথরিটি অব দি হাউস। এখানে প্রশ্ন হচ্ছে যেখানে জনসাধারণ ত্রিপুরা রাজ্যের মুখ্যমন্ত্রী নির্বাচন করেছেন তাদের দুঃখ দুর্দশা দেখার জন্য, তাদের শান্তি রক্ষার জন্য। সেই মুখ্যমন্ত্রীর রেসিডেন্স যদি আজকে জেলখানা হিসাবে ব্যবহার করা হয়, মানুষের উপর হামলা চালানোর জন্য ব্যবহার করা হয়, তার উপর যে আলাপ আলোচনা করা সেটা যদি না করতে দেওয়া হয়, তাহলে এই এ্যাসেম্বলী করার কি সার্থকতা থাকতে পারে। আজকের এই এ্যাসেম্বলীতে কতকগুলি রুল দিয়ে কি হবে? আপনি এটা ভাল করে চিন্তা করে দেখুন, আমার মনে হয় আলোচনা করার যথেষ্ট সুযোগ দেওয়া দরকার।

**Mr. Speaker** :—We must abide by rules and conventions.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমার কথা হচ্ছে যে আপনি আজকে আমার এই মোশানটা এডমিট করলেন না, তাতে জনসাধারণের মনে সন্দেহ হবে যে চীফ মিনিষ্টার বোধ হয় এটাতে ইমপ্লিকেটেড আছেন। যে বাড়ীতে কনফাইন করে রাখা হয়েছে, চীফ মিনিষ্টার হিমসেল্‌ফ ইজ ইমপ্লিকেটেড, এই সন্দেহটুকু হবে, এটার জন্যই চীফ মিনিষ্টার যাতে জিনিষটাকে ক্লেরিফাই করতে পারেন, তার জন্য আমি এই জিনিষটা হাউসে রেখেছিলাম।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, আমাদের এ্যাসেম্বলীর একজন মেম্বারকে ড্রাগ-আউট করে চীফ মিনিষ্টারের বাড়ীতে ৪৫ মিনিট কনফাইন করে রাখা হয়েছে, তার উপর আরেকজন মেম্বার যদি কলিং এটেনশান নোটিশ আনেন, সেই কলিং এ্যাটেনশান নোটিশ পাওয়ার পর, আমাদের যে মেম্বার কনফাইন হয়েছিলেন, সেই এম, এল, এ'কে ডেকে এটাকে রিজেক্ট করার আগে তথ্য অনুসন্ধান করেছেন কি না?

**মিঃ স্পীকার** :—এ প্রশ্ন এখানে আসে না।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :—আই উড রিকোয়েষ্ট দি অনারাবল মেম্বার নট টু সাউট ইন দিস ওয়ে।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :—ইউ স্যুড অবজার্ভ দি ডেকরাম অব দি হাউস।

( গণ্ডগোল )

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—আমি অনুরোধ করব স্পীকার রুলিং দেওয়ার পর এই সম্পর্কে আর আলোচনা হতে পারে না। স্পীকারের রুলিং আমরা মানতে বাধ্য এবং এই রুলিং আমরা মেনে নেব, এই সিদ্ধান্ত নেওয়াই আমাদের উচিত।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার একটা বক্তব্য আছে—আজকে দুইটা কলিং এ্যাটেনশান নোটিশ রিজেক্ট করা হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহোদয় এই সম্পর্কে কারণও দর্শিয়েছেন. সেটা আমি দেখেছি। কিন্তু প্রশ্ন হচ্ছে আমাদের হাউসের মধ্যে যেটা পূর্ব্বাপর চলে আসছে, বরাবর হাউসের মধ্যে একদিনে একটার বেশী কলিং এ্যাটেনশান দেওয়া যায় না এবং সেটা প্রথম দিন থেকেই করা হবে—এটা হচ্ছে সাধারণ নিয়ম। আজকে পূর্ব্বের নজির হিসাবে, কনভেনশান হিসাবে যেটা আমরা করে আসছি, প্রায় দিনই দেখেছি যে হাউসের মধ্যে একটা কলিং এ্যাটেনশান থাকে। কাজেই সেই কনসিডারেশনে আমার যে কলিং এ্যাটেনশন, ১০ই সেপ্টেম্বর যে ঘটনা ঘটেছে এর একটা বিস্তৃত বিবরণ মাননীয় মিনিষ্টাররা করবেন। কিন্তু সেটা রিজেক্ট করা হয়েছে। কাজেই এটা জাষ্টিফাই হয়েছে কিনা আমি জানি না। এই পর্য্যন্ত হাউস যেভাবে চলে আসছে এর উপর লক্ষ্য রাখা দরকার বলে আমি মনে করি। কাজেই শুধু আইনের দোহাই দিয়ে চলে না। আমরা অনেক সময় আইন মানি, আবার অনেক সময় মানি না। মাননীয় স্পীকার মহোদয় জানেন যে- তিনটার বেশী প্রশ্ন একজনের অ্যালাও করার কথা নয়। কিন্তু তা সত্ত্বেও তিনি অ্যালাও করে আসছেন। এটা হাউসের একটা কনভেনশন। কিন্তু আমার দুটো কলিং অ্যাটেনশনই রিজেক্ট করে দিলেন। এর পেছনে কি রাজনৈতিক উদ্দেশ্য আছে বুঝতে পারলাম না। শুধু মিনিষ্টার কনসার্ণড ঘটনা সম্পর্কে একটা ষ্টেটমেন্ট দিবেন। তারপর কোন সদস্য যদি সেই ষ্টেটমেন্টে স্যাটিসফাইড না হন তাহলে এর উপর হাফ এন আওয়ার ডিসকাশন করতে পারেন। কাজেই এর মধ্যে কি কনট্রভার্সি থাকতে পারে? কেন এটা করা হল এটা আমি বুঝতে পারছি না। এখানে যে রেফারেন্স করা হয়েছে সেটাও যথেষ্ট মনে করি না। তার পেছনে কোন উদ্দেশ্য আছে আমি জানি না। পরবর্ত্তীকালে এই ঘটনা যাতে না হয় সেই দিকে লক্ষ্য রাখা দরকার বলে আমি মনে করি।

মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আমার মোশনের উপর বক্তব্য রাখছি—"Recent occurrence of discontentment among the teachers and students of Kalyanpur in Tripura be taken into consideration" কল্যাণপুর ঘটনাকে উপলক্ষ করে ত্রিপুরার মধ্যে কি না হয়েছে মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা জানেন, মাননীয় মন্ত্রী মহোদয়েরাও জানেন এবং মাননীয় সদস্যরাও জানেন।

**Mr. Speaker** :—Hon'ble Member, you are allowed only 20 minutes for discussion.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—চেষ্টা করব। এই ঘটনাটা আমি হাউসের মধ্যে আলোচনার জন্য এনেছি। মূল ঘটনাটা আমি বলছি এবং ঐ ঘটনাকে কেন্দ্র করে ত্রিপুরা বন্ধ, কারফিউ ইত্যাদি হয়েছে। কল্যানপুরে ধনঞ্জয় সিং নামে আমাদের মুখ্যমন্ত্রীর এক বড় বাহন আছে, হোমড়া চোমড়া কংগ্রেসের নেতা। উনার ব্যক্তিগত কার্য্যকলাপ সম্পর্কে আমি বলছি। মাননীয় সিংহ মহাশয়ের একান্ত ভক্ত ধনঞ্জয় সিংহের একটা মেয়ে বেলা সিং নাম, সে গত ফাইনাল পরীক্ষায় ৮০০ নম্বরের মধ্যে মাত্র ৮৬ নম্বর পায়; এই হল মূল ঘটনা। মেয়েটি ক্লাস এইট থেকে নাইনে প্রমোশন পেয়ে গেল। পরীক্ষার অনেকদিন পরে গত এপ্রিল মাসে সেই প্রমোশন দেওয়া হয়। তাতে স্বভাবতই ছাত্র ছাত্রী এবং শিক্ষকদের মধ্যে একটা বিক্ষোভ দেখা দেওয়ার কথা। যে মেয়ে ৮০০ এর মধ্যে মাত্র ৮৬ নম্বর পেল সে যেহেতু সি, এম, এর খাতিরা লোকের মেয়ে সেই কনসিডারেশনে তাকে ক্লাস এইট থেকে নাইনে প্রমোশন দেওয়া হল। আমাদের নিজেদের ছেলে মেয়েরাও স্কুলে পড়ে, প্রত্যেক স্কুলেই আমরা জানি যে পরীক্ষার পরে একটা প্রগ্রেস রিপোর্ট দেওয়া হয়। কিন্তু কল্যাণপুর স্কুলের এই পরীক্ষার প্রগ্রেস রিপোর্ট দেওয়া হয় নি। আগে এই ব্যবস্থা ছিল। কিন্তু বর্ত্তমান হেডমাষ্টার মহোদয় এসে সেই ব্যবস্থা উঠিয়ে দিয়েছেন। প্রমোশন দেওয়ার ব্যাপারে বিশিষ্ট টিচারদের নিয়ে একটা কাউন্সিল করা হত কাকে কাকে প্রমোশন দেওয়া হবে এই সিদ্ধান্ত নেওয়ার জন্য। কিন্তু এই ক্ষেত্রে সেটা করা হয় নাই। পূর্ব্বে যে স্কুলের পার্লামেণ্ট ছিল সেটা তিনি ভেঙে দিয়ে নূতন একটা পার্লামেণ্ট তৈরী করেন।

আর একটি ঘটনা হল, স্কুলের যে কাঠ, সেগুলি প্রায় ৩০০ ফুটের উপর ছিল। সেগুলি এই হেডমাষ্টার মহাশয় বিক্রি করে ফেলেছেন। সেটা নিয়েও ছাত্র এবং জনতার মধ্যে বিক্ষোভ আছে। আর সমীর দাস নামে একটা ছাত্র ছিল। তাকে সিডিউলড কাষ্ট বলে বোর্ডিংএ জায়গা দেওয়া হয়েছে। যদিও সে দাস কিন্তু সে আসলে সিডিউলড কাষ্ট ভুক্ত ছেলে নয়। বোর্ডিং এর নিয়ম অনুযায়ী তার বাড়ীও তিন মাইলের উপরে নয়। মাত্র এক মাইলের ভিতরেই তার বাড়ী। কাজেই তাকে খাতির করে বোর্ডিংএ জায়গা দেওয়া হয়েছে।

আর একটা ঘটনা হল গত ফাইন্যাল পরীক্ষার সময়ে সেখানে মাষ্টার মহাশয়রা সাধারণতঃ পরীক্ষার সময়ে নকল হলে পরে, সেই নকল ধরে থাকেন। সেই রকম পরীক্ষার সময়ে নকল হলে পরে সেই স্কুলের মাষ্টার মহাশয়েরা ঝলারাণী পাল নামে জৈনকা ছাত্রীকে নকল করার অপরাধে ধরে হেডমাষ্টার মহাশয়ের কাছে নিয়ে যায়, কিন্তু হেডমাষ্টার মহাশয় তার কিছু না করেই তাকে ছেড়ে দেয়। এতে বুঝা গেল যে সেখানেও তার একটা ভাব বা খাতির আছে। এই সব নানা কারণে সেখানকার শিক্ষক, ছাত্রছাত্রী ও অভিভাবকদের মধ্যে একটা চাপা অসন্তোষ ক্রমশঃ গড়ে উঠতে আরম্ভ করল ঐ প্রধান শিক্ষক মহাশয়ের বিরুদ্ধে এবং এর থেকে সেখানে ছাত্রদের মধ্যে একটা আন্দোলন শুরু হয়ে যায়। এই যে আন্দোলন সেখানে হল, সেটা হঠাৎ করে হয়েছে মনে নয়। বহুদিন পূর্ব্ব থেকে সেখানে এই ধরণের কতগুলি অন্যায় কাজ করা হচ্ছিল যাতে করে এই আন্দোলন দিনের পর দিন ক্রমশঃ দানা

বেধে উঠতে আরম্ভ করলো। আর এই সব অভিযোগ সম্পর্কেও নানা ভাবে সেখানকার স্থানীয় লোকজন, ছাত্র ও তাদের অভিভাবকেরা এবং শিক্ষকেরা আমাদের শিক্ষা বিভাগের কাছে এই সব অভিযোগের প্রতিবিধানের জন্য ডিপুটেশান দিয়ে আসছিল। কিন্তু কি হবে, এই সব অভিযোগ শিক্ষা বিভাগের কর্তৃপক্ষেরও জানা ছিল, কিন্তু ঐ প্রধান শিক্ষকের বিরুদ্ধে কোন প্রকার শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার ক্ষমতা বা সাহস এই বিভাগের ছিল না। সরকার যখন এই সব অভিযোগের কোন প্রতিবিধান করতে পারলেন না, অথচ ,এই অভিযোগকে কেন্দ্র করে সেখানে যে বিক্ষোভ দেখা দিল, তাকে দমন করবার জন্য সেখানকার ছাত্র, শিক্ষক এবং অভিভাবকদের বিরুদ্ধে নানা ভাবে শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করতে উদ্যোগী হলেন, এমন কি তাদের বিরুদ্ধে গ্রেপ্তারী পরোয়ানাও জারী করতে কুণ্ঠিত হলেন না। যেখানে এই সব বিক্ষোভের অধিকাংশই ছিল শান্তিপূর্ণ এবং তারা শান্তিপূর্ণভাবে যখন এইসব অভিযোগের বিচারের জন্য প্রতিবাদ জানাতে লাগলেন, তখন এই সরকার তাদের বিরুদ্ধে পুলিশকে লেলিয়ে দিলেন এবং তাদের উপর অকথ্যভাবে লাঠি চার্জ্জ, টিয়ার গ্যাস, মারপিট করতে লাগলেন। যে প্রধান শিক্ষক কল্যানপুরে আছেন তার বিরুদ্ধে নানাপ্রকারের দুর্নীতির অভিযোগ থাকা সত্বেও, যেটা নাকি সরকারও ভালভাবে জানেন, তার প্রতিকার করতে সরকার দ্বিধাগ্রস্ত হলেন এবং তার বিরুদ্ধে কোন প্রকার শাস্তির ব্যবস্থা করা হল না। সেখানে ধনঞ্জয় সিংহ নামে এই কংগ্রেসের যে বাহন আছে, যার কথা আমি একটু আগেও বলেছিলাম, তার ইচ্ছামত সরকার সেখানে তার সমস্ত শক্তি ব্যবহার করছেন। সেখানে এই ধনঞ্জয় সিংহ এবং প্রধান শিক্ষককে যখন ছাত্ররা ঘেরাও করল, তখন ঐখানকার যে ও, সি, ছিল সে তাদেরকে উদ্ধার করার কোন ব্যবস্থা গ্রহন না করার জন্য তাকে ২৪ ঘণ্টার মধ্যে সেখান থেকে বদলা করা হল এবং সদর থেকে বিরাট পুলিশ বাহিনী নিয়ে সেখানকার জনসাধারণ, ছাত্র ও শিক্ষকদের উপর হামলা চালানো হয় এবং তাদের অনেককে গ্রেপ্তারও করা হয়। তারপরে ২৬শে আগষ্ট এর প্রতিবাদে যখন খোয়াই এবং কল্যাণপুরে মিছিল বাহির করা হয় তখন নারী-পুরুষ নির্ব্বিশেষে এই সরকারের সেই বর্ব্বর পুলিশ বাহিনী সেই মিছিলের উপর লাঠি চার্জ্জ, টিয়ার গ্যাস ইত্যাদি দিয়ে আক্রমণ করে এবং এই ভাবে একটা গুণ্ডামির রাজত্ব সেখানে চালু করা হল। এর পরিপ্রেক্ষিতে এই আগরতলাতে যে ৬ই ফেব্রুয়ারী একটা কমিটি ছিল তারা একটা বন্ধের ডাক দিল, যুক্তফ্রন্টের পক্ষ থেকে সমর্থন জানানো হল এবং সাব্রুম থেকে ধর্মনগর পর্য্যন্ত এই কল্যাণপুরের ছাত্র, শিক্ষক ও অভিভাবকদের উপর যে পুলিশী হামলা, মারপিট এবং গুণ্ডামী ইত্যাদি করা হয়েছিল, তার বিরুদ্ধে প্রতিবাদ স্বরূপ সারা রাজ্যব্যাপী যখন বন্ধের আহ্বান করা হয়েছিল সেটা খুব সুন্দর ও শান্তিপূর্ণভাবে প্রতিপালিত হয়েছে। কিন্তু আমরা আগরতলাতে সেদিন কি দেখেছি ? দেখেছি যে সারা দিন যখন এই বন্ধ শান্তিপূর্ণভাবে পালিত হল, সমস্ত অফিস কাছারী দোকানপাট বন্ধ ছিল কোথাও কোন রকম গণ্ডগোলের সৃষ্টি হয়নি। তখন ঠিক সন্ধ্যা সময়ে প্রাউটিষ্ট ফ্রন্ট নামীয় পাঁচ জন যুবক থানার কাছে এসে ১৪৪ ধারা ব্রেক করল, তাই এই ১৪৪ ধারা ব্রেক করার ফলে তাদেরকে এরেষ্ট করা হল এবং তার সাথে সাথে উদ্দেশ্য-

মূলকভাবে হয়তো কিছু লোক সেখানে গিয়েছিল, আগে থেকেই সেখানে কিছু ইট-পাটকেল সংগ্রহ করা ছিল এবং সেগুলি হয়তো বা কেউ কেউ পুলিশের দিকে মারছিল, পুলিশ তেমনি আবার তাদের দিকে লাঠি চার্জ্জ আরম্ভ করে দিল। এই ঘটনাকে কেন্দ্র করে সেখানে জনসাধারণের একটা ভীড় জমে উঠে। এই যে ৫ জন গ্রেপ্তার বরণ করলো, তার পিছনে উদ্দেশ্যটা কি ছিল? অর্থাৎ যারা এই বন্ধের ডাক দিয়েছিল, তারা নিশ্চয়ই এর সঙ্গে জড়িত ছিল না। যারা নাকি প্রাউটিষ্ট ফ্রন্ট নাম দিয়ে এই ১৪৪ ধারাকে ব্রেক করল, তাদের সঙ্গে যারা বন্ধের ডাক দিয়েছিল তাদের কোন সম্পর্ক ছিল না। এমন কি এই যে বন্ধের ডাক যারা দিয়েছিল এবং ডাকে যারা সমর্থন করেছিল—তার মধ্যে এই নামে কোন ফ্রন্টই ছিল না অর্থাৎ যারা এই বন্ধের ডাক দিলেন তাদের বহির্ভূত এই প্রাউটিষ্ট ফ্রন্ট এর লোক ঐ থানার কাছে গিয়ে তাদের যে উদ্দেশ্য ছিল সেই অনুসারে তারা ১৪৪ ধারা ভঙ্গ করে গ্রেপ্তার বরণ করল। তারা যখন এটা করল তখন জনসাধারণের বুঝবার আর কোন অসুবিধাই রইল না যে সরকার পক্ষ থেকে এটা উদ্দেশ্যমূলকভাবে করা হয়েছে এবং সরকারকে একটা ইন্ধন যোগিয়ে দেওয়ার জন্যই তারা এটা করেছে, যাতে করে সরকার আরও ভালভাবে জনসাধারণের উপর উৎপীড়ন করার ব্যবস্থা করতে পারে। কাজেই আমরা যদি সেদিক দিয়ে দেখি তাহলে দেখব যে, এটা সরকারের ষড়যন্ত্র ছাড়া আর কিছুই নয়। কেন আমি এই কথা বলছি, তার কারণ হল যে সেখানে ৫ জনে যারা নাকি বন্ধের ডাকে সমর্থন জানায়নি, সেই যে বহির্ভূত একটা দল যে দলের মাত্র ৫ জনই ১৪৪ ধারা ভঙ্গ করে গ্রেপ্তার বরণ করল, অথচ আর যে হাজার হাজার জনসাধারণ সেখানে ছিল তারাই বা এই ১৪৪ ধারা ভঙ্গ করে গ্রেপ্তার বরণ করলো না কেন? এতেই সরকারের যে একটা ষড়যন্ত্র ছিল তাই প্রমাণ করছে। এই রকম না হলে পরে আমি এই প্রশ্নটা এখানে তুলতাম না। এই ঘটনাকে কেন্দ্র করে, তার পরবর্তী সময়ে আমরা দেখতে পাই যে থানা থেকে মাত্র কয়েক গজ দূরে সরকারের যে একটা সেল্স এম্পোরিয়াম ছিল, তার সমস্ত জিনিষপত্র তছনছ করে দিয়ে পুড়ে ফেলা হয়েছে। তারপরে এই কংগ্রেসের কোষাধ্যক্ষ অমর চক্রবর্তীর অফিস ঘরে ঢুকে তার সমস্ত কাগজপত্র লুট পাট করে সব নাকি পুড়িয়ে দেওয়া হয়েছে, আর কার্তিক ভট্টাচার্যের মদের দোকানে হামলা করে নাকি তার সব মদের বোতল নিয়ে গেছে, এই ধরণের খবরও আমরা শুনতে পাচ্ছি। সেখানে কি আর কোন মানুষের বা ব্যবসায়ীর দোকান পাট ছিল না, সেগুলিতেই বা এমন লুট পাট হল না কেন? তাই বলছিলাম যে আজকে তারা এই সব ব্যাপার কাউকেও ভাল করে বুঝাতে হবে না, কেননা, এগুলি জনসাধারণের খুব ভাল করে জানা আছে এবং আর যারা বন্ধের ডাক দিয়েছেন, তাদেরও এসব জানা আছে, এই সব কাজের সঙ্গে তাদের কোন যোগাযোগ নেই। এর পরে দেখা গেল যে এই সব ঘটনাকে কেন্দ্র করে সরকার জনসাধারণের যে ন্যায্য দাবী সেটা উপেক্ষা করে, জনসাধারণের সরল জীবন যাপনকে বিপর্য্যস্ত করার জন্য শহরে কারফিউ জারী করলেন। আমি বুঝে উঠতে পারছি না যে থানা থেকে মাত্র কয়েক গজ দূরে সেখানে যেসব কাজ হল, সেখানে কেন পুলিশ মোতায়েন করা হল না, অথচ সারা শহরের এমনি কি শহরের বাহিরেরও এমন কোন জায়গা ছিল না যেখানে পুলিশ ছিল না। সেদিকে শহরের অবস্থা দেখলে মনে হয়, যে এখানে যেন বেশ

ছোটখাটো যুদ্ধ বেঁধে গেছে এবং একটা পুলিশ রাজত্ব কায়েম হয়েছে। আমরা আরও দেখি যে ঐ দিন যখন সরকারী কর্ম্মচারীদের ইউনিয়ন ঘরে তারা বসে কাগজ পত্র পড়ছিল, তখন সেখানে এই সরকারের বর্ব্বর পুলিশ বাহিনী এই ঘটনার সুত্র ধরে সেই ইউনিয়নের অফিস ঘরে গিয়ে নারী পুরুষ নির্ব্বিশেষে লাটি চার্জ্জ করতে আরম্ভ করল এবং যাকে যেখানে পাওয়া গেছে, সেখানেই তাকে ধরে মারপিট করতে শুরু করল। আমি বলি যেখানে তথা কথিত গুণ্ডার দল সরকারের সেল্স এম্পোরিয়ামের জিনিষ পত্র লুটপাঠ করলো আর দুইটি দোকানের জিনিষপত্র এভাবে লুটপাঠ করল সেখানে এই পুলিশ বাহিনী সেগুলি রক্ষার কোন ব্যবস্থা করতে পারল না, অথচ যেখানে কর্ম্মচারীরা তাদের নিজস্ব অফিসে বসে কাগজ পত্র পড়ছিল সেখানে বি, এম, পি, অন্যায়ভাবে ঢ়ুকে তাদের উপর মারপিট করল। এটা যে কি ধরণের বাহাদুরী হল, সেটাই আমি বুঝে উঠতে পারছি না। এটাই শুধু নয় সেখানে যাকে যেখানে পাওয়া গেছে, তাকেই গ্রেপ্তার করা হয়েছে। এইসব ঘটনাগুলি যদি আমরা সব মিলিয়ে দেখি, তাহলে দেখব যে এটা অনেকটা সরকারের অর্থাৎ রুলিং পার্টির আগের থেকেই একটা ষড়যন্ত্র করার ব্যবস্থা ছিল যাতে করে এই ধরণের ঘটনা ঘটলে পরে একটা রিভেঞ্জ নেওয়া যায়। সেজন্য আমার ধারণা যে সরকার থেকেই এই সব ঘটনাগুলি করানো হয়েছে। এই রকম ধারণা হওয়ার পিছনে বেশ কতগুলি যুক্তি আছে, সেটা হল যেখানে সরকারের এই এম্পোরিয়ামটি আছে, সেটা তো আর কিছু দূরে নয়, থানা থেকে মাত্র কয়েক গজের ব্যবধান। সেটা রক্ষা করার জন্য কেন সেখানে পুলিশ দেওয়া হয়নি. এতে মনে হচ্ছে যে সরকারের এই ব্যপারে যেন কোন রকম দায় দায়িত্ব নেই। অথচ পথে ঘাটে যেখানে যেসব নিরীহ লোকজন পাওয়া গেছে তাদের উপর তো এই সরকারের পুলিশের লাটি পেটা বেশ ভাল রকমেই চলছিল। সেই জন্যই আমি বলছিলাম যে এই সব ঘটনা-গুলির পিছনে একটা গোপন হস্তের এবং গোপন ষড়যন্ত্র ছিল। এই যে অবস্থা এটা শুধু এখানেই শেষ নয়, কেন এই ঘটনাগুলি ঘটল, আজকে শুধু একটা মাত্র ঘটনা নয়। আজকে যদি আমরা মনুর ঘটনা দেখি, তাহলে দেখব মনু বাজারে বন্ধ সফল হয়েছে, সেখানকার সমস্ত স্কুলের ছাত্ররা সেজন্য জনসাধারণকে অভিনন্দন জানিয়েছে—

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনি মোশানের উপর বলুন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**— ইট ইজ রিলিভেন্ট, স্যার। কেননা কল্যাণপুরের ঘটনার পরিপ্রেক্ষিতে এই সব ঘটনাগুলির উৎপত্তি হয়েছে আর তা না হলে পরে এই সব ঘটনা ঘটতো না। মাননীয় স্পীকার স্যার, এই সব ঘটনা হঠাৎ করে হয়নি, এগুলি একটা ষড়যন্ত্র-মূলক এবং এগুলি আগে থেকেই ঠিকঠাক করা হয়েছিল। সেখানে কিছু লোক একজন দোকানদারকে বলল যে তুমি দোকান খোলা রাখ, আমরা তো আছি। যা কিছু হয় আমরা দেখব. এই ভাবে একটা গোলমাল বাঁধাবার জন্য এটা করা হয়েছে। অবশ্য প্রথম দিকে ছাত্ররা সেটা এভয়েড করার চেষ্টা করল কিন্তু যখন বারবার তাদের উদ্দেশ্য করে উস্কানি-মূলক কথাবার্ত্তা বলতে শুরু করল, তখন স্বাভাবতঃই এই বিষয়ে যে ষড়যন্ত্র ছিল তা বিশ্বাস করার যথেষ্ট কারণ আছে। সেই ছাত্রদের মধ্যে প্রথমে দুইজন

গিয়ে সেই দোকানদারকে অনুরোধ করল যে আজকে তো সবাই দোকানপাট বন্ধ রেখেছে, আপনিও বন্ধ রাখুন। যেই তাদের অনুরোধে সে দোকান বন্ধ করতে গেল আর এমনি সময়ে পুলিশ গিয়ে ঐ ছাত্রদের উপর লাটি নিয়ে ঝাঁপাইয়া পড়ল, ফলে একজন ছাত্রের মাথায় আঘাত হল আর অন্যরা স্বভাবতই পালিয়ে গেল। তখন অন্য ছাত্র যারা ছিল তারা সেখানে গিয়ে হানা দিল। এই পরিপ্রেক্ষিতে সেখানে এই ধরণের ঘটনা ঘটল, কিন্তু এই সব ঘটনা সামান্য ব্যাপার মাত্র।

এই ঘটনাকে কেন্দ্র করে পরবর্তী সময়ে কি হল, সেখানকার মার্চেন্ট এসোসিয়েশান রাত্রের মধ্যে মিছিল করে ছাত্রদের ঘরে ঘরে খুঁজতে আরম্ভ করে, কত নিষেধ করা হল কিন্তু কিছুতেই শুনল না এবং প্রত্যেক কর্ম্মচারীর ঘরে ঘরে তাদেরকে গিয়ে ধমকে এলেন এবং ছাত্রদের যদি পাওয়া যেত তাহলে তাদের ধর পাকড় নিশ্চয়ই হত, কিন্তু অবস্থা বুঝে তারা সরে পড়লেন। এইভাবে সেখানে একটা গুণ্ডামি সুরু করল। তার পরবর্তী সময়ে যখন মিটিং করা হল, সেখানে তারা দা, বল্লম নিয়ে একটা সাংঘাতিক অবস্থা। কারণ ছাত্ররা যেহেতু চোরাকারবারী বন্ধ কর শ্লোগান দিয়েছে, সেখানে তাদের গাত্রদাহ। এর পরদিন এস, ডি, ও'কে খবর দেওয়া হল এইরকম অবস্থা। ছাত্ররা আবার মিছিল বাহির করল এবং শ্লোগান দিল চোরাকারবারী বন্ধ কর, তখন এস, ডি, ও'কে একজন চোরাকারবারী বলল, দেখুন এরা চোরাকারবারী ধ্বংস হউক শ্লোগান দিচ্ছে অর্থাৎ তাদের গাত্রদাহ কোথায়। সমস্ত মার্চেন্টই সন্ধ্যাবেলায় সেখানে যান এবং ছাত্ররা সন্ধ্যা বেলায় সেখানে অনুসন্ধান করে এবং এটাকে ভিত্তি করে সাক্রম একটা ডি, আই, আর কেস আছে, ক্যাটল স্মাগলিং'এর অভিযোগে, সেটা এখনও পেণ্ডিং আছে। কাজেই মুল গুরুত্ব কোথায়, সন্ধ্যা হলে এলাচি, লবংগ ইত্যাদির স্মাগলিং চলে। কাজেই তারা যখন চোরাকারবারী ধ্বংশ হউক বলেছে, এস, ডি, ও তখন বলছেন যে অন্যায় বলেনি তো, এটাতো কোন অন্যায় শ্লোগান না, তারা গণতান্ত্রিক উপায়ে শ্লোগান দিচ্ছে অতএব তাদের এ্যারেষ্ট করা চলে না। এর মধ্যে সরকারী কর্মচারীরা ইনল্‌ভড ছিলেন না। কিন্তু শত্রুতামূলকভাবে বদলি এবং কেস ইত্যাদি তাদের নামে দায়ের করা হল। কাজেই এই গোলমাল কন্টিনিউ করতে থাকল পরবর্তী সময়ে এবং সেই সমস্ত কেস উইদ ড্র করা হয়েছে। আমি ব্যক্তিগতভাবে বলেছিলাম যে এই সমস্ত যদি কন্টিনিউ করতে থাকে তাহলে এটা একটা বিরাট আকার ধারণ করতে পারে। কিন্তু সেই দিকে প্রশাসন, এ্যাডমিনিষ্ট্রেশন অর্থাৎ রুলিং পার্টির মিনিষ্টাররা, যেটা সহজে শেষ করে দেওয়া যায় সেটা করবেন না। সেটাকে ভিত্তি করেই আজকে কল্যাণপুরের ঘটনা অর্থাৎ সাধারণ একটা তদন্ত করার ব্যাপার, যদি সেটা করা হত তাহলে এই ঘটনা আজকে ঘটত না। এইভাবে ত্রিপুরা রাজ্যে সাধারণ একটা ঘটনাকে কেন্দ্র করে জনসাধারণের শান্তি ও নিরাপত্তাকে বিঘ্নিত করা হয়। আজকে এই কল্যাণপুরের ঘটনার দ্বারা এটাই প্রমাণিত হয় যে বর্তমান সরকারের পিছনে জনসাধারণের সমর্থন নাই। কংগ্রেসের একটা বিরাট অংশএর আজকে সিংহ সরকারের উপর কোন আস্থা নাই। এটাই আজকে প্রমাণিত হচ্ছে। কাজেই আমি বলব এই সরকার এক মুহূর্তের জন্যও গদি আকরে থাকার কোন যৌক্তিকতা নাই। অতি সত্বর গদি ত্যাগ করা উচিত বলে আমি মনে করি। একথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি

**মিঃ স্পীকার** :—শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মিঃ স্পীকার স্যার, কল্যাণপুরের একটা সাধারণ ঘটনা নিয়ে সারা ত্রিপুরা যেভাবে আগুন জ্বলে উঠেছিল এবং সেটাকে ··

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার ওনলি ফিফ্‌টিন মিনিটস।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—কারফিউ মারফত যেভাবে বাতাস দেওয়া হল, সেটা সত্যি দুঃখজনক ব্যাপার এবং মর্ম্মান্তিক। আজ/ জনসাধারণ যদিও তারা কংগ্রেসকে ভালবাসে তথাপি সরকারের হঠকারী নীতির ফলে কংগ্রেস আজকে জনজীবন থেকে বিচ্ছিন্ন হতে চলেছে। যে যমস্ত ডিম্যাণ্ডগুলি আজকে সরকার মেনে নিয়েছেন, এতে প্রমাণিত হয়, আরম্ভ থেকে শেষ পর্যান্ত যে নীতি সরকার অবলম্বন করেছেন সেটা হচ্ছে এই সরকারের হঠকারীতাপূর্ণ। সত্যি আজকে দুঃখের সংগে বলতে হবে আমরা যে পার্লামেন্ট পার্টি আছি, তাদের সংগে যদি আলোচনা করা হত, তাহলে বোধ হয় এই যে কল্যাণপুর স্কুলের ঘটনা, এতবড ঘটনা আজকে ঘটত না। এমনকি ব্যক্তিগতভাবে আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে বলেছিলাম এবং অনুরোধ করেছিলাম ২৩ তারিখে এ্যাসেম্বলীর মেম্বারদের নিয়ে একটা কমিটি করে ঘটনাটি এনকোয়েরী করুন তাতে অনেকের যে বিক্ষোভ, সেটা প্রশমিত হবে। কিন্তু জানিনা কি কারণে সেটা করা হয়নি। প্রথমে দেখা যায় যে কল্যানপুরের একজন হেডমাষ্টারের বিরুদ্ধে একটা কম্পপ্লেইন আমি মেরিটস এণ্ড ডিমেরিটস সম্পর্কে বলছিনা। ছেলেদের দাবী, শিক্ষকদের দাবী কেন তদন্ত করা হয় নি। তারপর এই ছেলেদের ডিসকন্‌টেন্ট গ্রো করতে থাকে এবং খোয়াই আক্রমণের পর ত্রিপুরা বন্ধ। ২৬শে তারিখে ত্রিপুরা বন্ধ হল এবং সেটা শান্তিপূর্ণ ভাবেই হয়েছিল। কিন্তু সেই বন্ধে হঠাৎ রাত্রি ৯-১৫ মিনিটে কারফিউ দেওয়া হল। কিন্তু আমার জিজ্ঞাসা ত্রিপুরা বন্ধ অনেকবার হযেছে কোনবার এইরকম অবস্থা তো হয় নি। ২৬শে তারিখে সেল্‌স এম্পোরিয়াম পুড়ে দেওয়া হয়, আমার প্রশ্ন হচ্ছে যে প্রতিবারে যখনই গোলমাল হয় তখনই সেল্‌স এম্পোরিয়াম পুড়ে যায়, কিন্তু এইবার কেন পুলিশ প্রটেকশান সেখানে দেওয়া হলনা। যদি দেওয়া না হয়ে থাকে তারই বা কারণ কি? ডিরেক্টার অব ইণ্ডাস্ট্রিজ কেন পুলিশ প্রটেক্‌শান চাইলেননা সেটা একটা প্রশ্ন হয়ে দাঁড়িয়েছে। তাতে অনেকের মনে সন্দেহ হয়, কারণ মানুষের সন্দেহকে আটকানো যায় না, অনেকের মনে সন্দেহ জেগেছে এ্যাকাউন্টের কারচুপি সেটার পিছনে প্লে করছে কিনা? সেই প্রশ্ন আসা স্বাভাবিক কারণ মানুষের সন্দেহকে চেপে রাখা যায় না। সেখানে আজকে দুইটি ফ্যাক্টারস—একটা হচ্ছে বারবার গোলমাল হয়, কিন্তু সেখানে পুলিশ দেওয়া হয়নি, দ্বিতীয়তঃ হচ্ছে সরকারী জিনিষপত্র নষ্ট হয়ে যায় কিন্তু সরকারের যে শিল্প বিভাগ তার থেকে পুলিশের কোন সাহায্য চাওয়া হয়নি। এই দুই কারণে মানুষের মনে এই সন্দেহ উদয় হয়েছে। গ্রামের দুঃস্থ কৃষক যে জিনিষ পত্রউৎপাদন করে সেইগুলি সে রাখে সেল্‌স এম্পোরিয়ামে। সেগুলি বিক্রি করে তাদের টাকা দেওয়া হয়। কতবার এই সেল্‌স এম্পোরিয়ামের যে সব জিনিষপত্র নষ্ট হয়েছিল সে টাকাও এখন পর্যন্ত দেওয়া

হয়নি। তারা পায় নি। আবার তাদের জিনিষপত্র ধ্বংস হয়েছে। কিন্তু তাদের টাকা দেওয়া হয় নি। তাদের মনে হয় এই সম্পর্কে কোন কিছু আছে এবং সে সম্পর্কে বিশেষ তদন্ত হওয়া উচিত। তারপর মাননীয় স্পীকার মহোদয়, কারফিউ তো হয়েছে। আদেশ জারী হয়েছে যে লোকজন রাস্তায় থাকলে ধরে নিয়ে যাবে। কিন্তু নিউ ষ্টার হোটেলে ঢুকে সেখানকার বোর্ডারদের মারপিট করার কি কারণ থাকতে পারে। এতে কি জনমন বিক্ষুব্ধ হয় না? আমি জানি নিউ স্টার হোটেলে কমলপুরের ব্লক কংগ্রেসের প্রেসিডেণ্টকে মার ধোর করে জেল হাজতে রাখা হয়েছিল এবং এটা কি সকলে বিশ্বাস করবে যে তিনি রাস্তায় গিয়ে কারফিউ ব্রেক করেছেন? এই সম্পর্কে চিন্তা করা উচিত। আর ২৭।৯।৬৯ এ সকলে কাজে যাচ্ছেন অফিসে। তখন ঘোষণা করা হল যে ঠিক এগারটায় কারফিউ। লোক তখন দৌড়াঁতে লাগল যার যার বাড়ীর দিকে এবং আরও একটা বিশৃঙ্খলার সৃষ্টি হল কারফিউর নামে। যেখানে শৃঙ্খলা বজায় আছে এবং যেখানে লোকজন অফিসে যাচ্ছে শান্তিপূর্ণভাবে সেখানে যদি কারফিউ দিয়ে বিশৃঙ্খলার সৃষ্টি করা হলে সরকারের উপর জনসাধারণের কি মনোভাব সৃষ্টি হতে পারে? তারপর আবার ২৮।৯।৬৯ এ কোন ঘটনা নাই হঠাৎ আবার ৬ টার সময়ে কারফিউ হয়ে গেল। যারা বুদ্ধিজীবি তারা এই কারফিউর নাম দিয়েছে পলিটিকাল কারফিউ। কারণ যেখানে শান্তি শৃঙ্খলা বজায় আছে সেখানে কেন হঠাৎ কারফিউ দেওয়া হয়েছে? সেখানে কি কোন রাজনৈতিক উদ্দেশ্য আছে? আমরা যারা আছি তারা এ কথা বলি না। তবে বুদ্ধিজীবিরা বলে যে এটা পলিটিক্যাল কারফিউ। মাননীয় স্পীকার স্যার, এই সরকারের নীতি সম্বন্ধে আজকে জনসাধারণের মনে একটা প্রশ্ন দেখা দিয়েছে। এই সরকারের নীতি কি? আমরা কংগ্রেস, আমরা সরকার করেছি এবং আমরা আমাদের নমিনেটেড বন্ধু সহ ৩০ জন এম, এল. এ, আছি। আমরা সমস্ত ঘটনার সম্পূর্ণ দায়িত্ব নিতে পারি এবং এর উপরই সরকারের নীতি নির্ধারিত হয়। নীতি ডে-টু-ডে ইমপ্লিমেন্টের ব্যাপারে অবশ্য ক্যাবিনেট দায়ী। তবে রুলিং পার্টি পার্লামেন্টারী পার্টির সঙ্গে আলোচনা করেই নীতি নির্দ্ধারণ করেন। আজকে পথে ঘাটে যখন বের হই তখন আসামীর কাঠগড়ায় আমাদের দাঁড়াতে হয়। কারণ কল্যাণপুরের ঘটনা থেকে সুরু করে এখন পর্য্যন্ত যেসব ঘটনা ঘটেছে তার দায়িত্ব প্রত্যেকটি এম, এল, এর। কিন্তু দুঃখের বিষয় এই ব্যাপারে আজ পর্য্যন্ত কিছুই আমরা জানিনা এবং জানিনা বলেই দুঃখের সঙ্গে বলতে হয় যে এই গভর্ণমেন্টের নীতিকে আমাদের সমর্থন করতে হয় এবং অনেক নীতিকে আমরা সমর্থন করি যেটাকে আমরা জানিনা। কিন্তু কল্যাণপুর এমন একটা প্রশ্ন এনে দিয়েছে আমাদের সামনে যে এটাকে যদি আমরা আন-কণ্ডিশন্যালী অর্থাৎ নিঃস্বর্ত্তভাবে সমর্থন করি তাহলে বোধ হয় রাস্তাঘাটে আমাদের অস্তিত্ব থাকবে না। কল্যাণপুরের ঘটনাকে সমর্থন করে যদি আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রী ভাষণ দিতে যান তাহলে সেটা সাদর সম্ভাষণ পাবে কিনা আমরা জানি না। কারণ সরকারের সেই স্বীকৃতি দিতেই হবে যে কল্যাণপুরের ঘটনার প্রথমেই আমরা ভুল করেছি। আজকে আমাদের এই কনফেশন দিতেই হবে যে কল্যাণপুরের ব্যাপারের প্রারম্ভেই আমরা ভুল করেছি। কারণ একটা

কথা আছে যে শেষ পর্য্যন্ত তো নাচলি তবে লোক হাসালি ? সব স্বীকার করে নিয়েছি, ট্র্যান্সফার থেকে আরম্ভ করে সব স্বীকার করে নিয়েছি। কিন্তু প্রথম অবস্থায় ট্রেন্সফার কেন আমারা মেনে নেইনি ? আমি আবেদন রাখব মুখ্য মন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর কাছে যে অবিলম্বে জনসাধারণের কাছে কংগ্রেসকে পার্টি হিসাবে তার ইমেজ ফিরিয়ে আনবার জন্য এবং সত্য অবস্থাটা উদ্ঘাটন করার জন্য অপোজিশন মেম্বার সহ একটি কমিটি করা হোক এবং প্রথম থেকে শেষ পর্য্যন্ত সমগ্র বিষয় তদন্ত করে এই হাউসে রাখা হোক, যাতে জনসাধারণ বুঝতে পারে যে কংগ্রেস যদি দোষ করে তাহলে তা' স্বীকার করার ক্ষমতা তার আছে। এই বলেই আমি শেষ করছি।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে অঘোর বাবু যে মোশনটা এনেছেন সেটা সম্পর্কে উনি যা বলেছেন এছাড়াও কল্যাণপুরে কেন এই ঘটনা হয়েছিল এবং এটাকে কেন্দ্র করে সরকার ত্রিপুরা রাজ্যে এই অবস্থা সৃষ্টি করেছিলেন তা যদি আমরা চিন্তা করতে যাই তাহলে ব্যাপারটা খুবই সাধারণ মনে হবে। এই সম্পর্কে অনেকেরই জানা আছে। এটাকে কেন্দ্র করে সারা ত্রিপুরা রাজ্যে কেন এই ধরণের গণ্ডগোল হল, তা যদি আমরা চিন্তা করতে যাই, তাহলে দেখব যে ব্যাপারটা খুবই সাধারণ এবং সেটা প্রত্যেকেরই জানা আছে। আমি এবং এই হাউসের অন্যান্য যে সব সদস্য মহাশয়রা অল ইণ্ডিয়া টুরে গিয়েছিলাম এবং ১০/১১ তারিখে আমরা আগরতলাতে ফিরে আসি, এসে যখন সেখানে গিয়েছিলাম তখন সেখানকার বহুশিক্ষক ও ছাত্ররা আমার সঙ্গে দেখা করতে এসেছিল এবং তাদের যে সমস্ত অভিযোগ ছিল সেগুলি আমাকে জানিয়ে গেল। কিন্তু ব্যাপারটা অনেকদিন পূর্ব্বে থেকে চলে আসছে আর এই যে হেড মাষ্টার, তাঁর বিরুদ্ধে যে সব অভিযোগ ছিল, সেগুলির প্রতিকারের জন্য তারা পত্র-পত্রিকার মাধ্যমে এবং ডেপুটেশনের মাধ্যমে উর্দ্ধতন কর্ত্তৃপক্ষের কাছে জানিয়েছিল, প্রকৃত পক্ষে সেগুলির কোন প্রতিকারই তারা পায়নি। এখানে মাননীয় সদস্য অঘোর বাবু যে সব তথ্য দিয়েছেন, সেগুলি ছাড়া আরও অনেক তথ্য আছে সেগুলি সবারই জানা আছে। তার মধ্যে আমি এখানে বিশেষ করে দুই একটির কথা উল্লেখ করতে পারি—যেমন ঐ স্কুলে ছাত্র ভর্ত্তির ব্যাপারে এই প্রধান শিক্ষক মহাশয় টাকা নিয়ে ভর্ত্তি করে থাকেন, এখন সেটা যদি একটা তদন্ত কমিটি করে তার মাধ্যমে তদন্ত করা হয় তাহলে আপনারা সেটা বুঝতে পারবেন। সেই স্কুলের বোর্ডিং-এ এমন একজন ছাত্র আছে, যার কাছ থেকে ৫০ টাকা নিয়ে এই প্রধান শিক্ষক মহাশয় তাকে ভর্ত্তি করিয়েছেন। তারপরে আছে, সেখানে স্কুল বিল্ডিং-এর কাজের জন্য এবং অন্যান্য যে সব আসবাবপত্রের দরকার সেগুলি তৈরী করবার জন্য সেখানে ৩০০ ফুটের মত কাঠ ছিল, সেগুলিও নাকি তিনি বিক্রী করে দিয়েছেন। আর এই সব বিষয়ের প্রতিকারের জন্য সেখানকার ছাত্র ও শিক্ষকেরা দাবী জানিয়েছিল। এই সব কথা শুনার পর আমি নিজেও মাননীয় শিক্ষা মন্ত্রীর সঙ্গে দেখা করি এবং তাদের দাবী দাওয়ার কথা জানাই কিন্তু তিনি বললেন যদি সেই স্কুলের ছাত্র ও অভিভাবকেরা এই প্রধান শিক্ষককে সেখানে রাখতে চান

তাহলে পরে আমি সেই স্কুল খুলে দিতে পারি, এর আগে স্কুল খোলা আমার পক্ষে সম্ভবপর হয়ে উঠবে না। আমি উনাকে বলেছিলাম, তারা যে সব অভিযোগ পেশ করেছে আগে সেগুলি তদন্ত করা হউক এবং তার প্রতিকার করা হউক। কিন্তু সরকার সেদিকে কোন নজরই দিলেন না, তারা সেখানে স্কুলের মধ্যে পুলিশ নিয়ে একটা পুলিশী রাজত্ব কায়েম করেছে। আমি উনাকে বলে ছিলাম যে শিক্ষা প্রতিষ্ঠানের মত একটা পবিত্র জায়গাতে কেন পুলিশ রাখা হল, তার উত্তরে তিনি বললেন যে সেখানে হায়ার সেকেণ্ডারী স্কুল আছে এবং তার যে সব প্রপার্টি আছে, সেগুলি রক্ষা করার জন্যই সেখানে পুলিশ মোতায়েন করা। কিন্তু আমি বলেছিলাম যে এই ত্রিপুরা রাজ্যের মধ্যে তো আরও হায়ার সেকেণ্ডারী স্কুল বা কলেজ আছে, সেগুলিতেও কি তাদের প্রপার্টি রক্ষা করার জন্য পুলিশ মোতায়েন করা হয়েছে? দু:খের বিষয় এই ধরণের কোন ঘটনার কথা অন্ততঃ আমার জানা নেই। সেখানে ৩রা তারিখে এই ছাত্রদের দাবী দাওয়ার ভিত্তিতে একটা ধর্ম্মঘট পালন করা হয় এবং সেই ধর্ম্মঘট করার পরও তিন দিন পর্য্যন্ত স্কুলটি চালু থাকে। তারপরে সেখানে ৬ই তারিখে ধনঞ্জয় সিংহ এবং আরও কিছু কংগ্রেসীকে নিয়ে, তারা স্কুল ঘরে এই সব ঘটনার ব্যাপারে বিচার করতে যায়, এই কথাটিও আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে জানিয়েছি। তাতে তিনি আমাকে জানালেন যে সে সেই স্কুলের ম্যানেজিং কমিটির একজন সদস্য, কাজেই তিনি সেই স্কুলের ব্যাপারেই সেখানে গিয়েছিলেন। কিন্তু আমি বলি যে ধনঞ্জয় সিংহ না হয় সেই স্কুলের ম্যানেজিং কমিটির একজন সদস্য কিন্তু অন্য যে আরও অনেকে গিয়েছিল, তারাও কি ম্যানেজিং কমিটির সদস্য? আমি যতটুকু জানি যে তারা সেই স্কুলের অভিভাবক হওয়াত দূরের কথা, এমন কি স্কুলের সহযোগী বা কোন সাধারণ সদস্যও নয়। কাজেই এই সব দিক দিয়ে চিন্তা করে আমরা ধারণা করতে পারি ঐ যে ৩০ জন অতিরিক্ত গিয়েছিল, তারা কংগ্রেসী গুণ্ডা ছাড়া আর কিছুই নয় এবং তাদের সেখানে যাওয়ার উদ্দেশ্য ছিল একটা বিশৃঙ্খলা সৃষ্টি করা। এর পর থেকে সেখানে পুলিশ যেতে শুরু করল এবং সেই পুলিশ স্কুলের ভিতরে ঢুকে, বোর্ডিংএ ঢুকে তাদের যে বই পত্র ছিল সেগুলি জোর করে ছিনিয়ে নিয়ে গেল এবং তা নষ্ট করে দিল। তাই বলছিলাম যে সেখানকার স্কুলের ছাত্র, অভিভাবক এবং শিক্ষকদের যে অভিযোগ ছিল এই প্রধান শিক্ষক মহাশয়ের বিরুদ্ধে, তার প্রতিকারের জন্য কোন প্রকার একটা তদন্ত কমিটি না করে বা অন্য কোন ভাবে তার কোন বিচার বিবেচনা না করে সেখানে কেন পুলিশ মোতায়েন করা হল, এটা অত্যন্ত দুঃখের বিষয়। আর এর মধ্যে যে একটা উস্কানিমূলক কিছু ছিল না, এমন কথা তো ভাবাই যায় না। আলাপ আলোচনার সময়ে শিক্ষা মন্ত্রী বলেছেন যে এই ব্যাপারে উনার কাছে নাকি কিছু কিছু চাক্ষুষ প্রমাণ আছে। আমি বলি সেই রকম চাক্ষুষ প্রমাণ তো আমাদের কাছেও কিছু কিছু আছে— আর সেটা সেই প্রধান শিক্ষক মহাশয়ের স্ত্রী হাসি গুপ্তার বিবৃতির মাধ্যমেও জনসাধারণ খুব ভাল ভাবে জানতে পেরেছে। সেই বিবৃতিতে কি লেখা ছিল? সেটাতে লেখা আছে যে উনি (হাসি গুপ্তা) তার ঘরের ভিতর থেকে দেখছেন যে এক দল লোক তার স্বামীকে এবং সেই ধনঞ্জয় সিংহকে ধরবার জন্য দৌড়ে আসছে।

**Mr. Speaker** :—The House stands adjourn till 2 P. M. to-day.

The Member speaking will have the floor.

**Mr. Deputy Speaker** :— Now I would call on Hon'ble Member Shri Bidya Chandra Deb Barma to continue his speech. Only five minutes.

**Shri Bidya Chandra Deb Barma** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি হাসি গুপ্তার বিবৃতি সম্পর্কে বলছিলাম। উনার বিবৃতিতে এমন কিছুই নাই—যারা লাঠি ছোটা নিয়ে এসেছিল উনি বলেছিলেন তারা উনার কোন ক্ষতি করেন নাই এমন কি উনার কোন সম্পত্তির উপর তারা হাত দেন নাই। উনি প্রথম বলেছিলেন যে একদল লোক শ্লোগান দিচ্ছিল তারপর আত্মরক্ষার জন্য ধনঞ্জয় সিংহ তারা তার ঘরে ঢুকেছিল। তারপর যখন পুলিশ আসে তখন যারা লাঠিছোটা নিয়ে এসেছিল তারা সরে যায়। যারা লাঠিছোটা নিয়ে এসেছিল উনি নাকি তাদের নিকট জল চেয়েছিলেন খাওয়ার জন্য, তারা নাকি জল দেয় নাই। উনি রয়েছেন উনার ঘরের মধ্যে যারা বাহিরে রয়েছে তারা তাঁকে কি করে জল দেবে। কাজেই এটা অবাস্তব কথা এই সব বিবৃতি উনি দিয়েছেন ৬ই আগষ্টের কুড়িদিন পরে। এতদিন পর্যন্ত উনার কোন বক্তব্য ছিল না। হেড্ মাষ্টারেরও কোন বক্তব্য ছিল না। হেড্ মাষ্টারও এতদিন নীরব ছিলেন। আর স্কুলে কেন তালা দেওয়া হয়? তারা কেন শ্লোগান দেয়? স্কুল যখন চলছিল তখন বেলা ১২টার সময় ঐ ধনঞ্জয় সিংহ প্রভৃতি কতগুলি কংগ্রেসী গুণ্ডা সেখানে গিয়ে

**Mr. Deputy Speaker** :—Hon'ble Member 'Gunda' is unparliamentary.

(Interruption)

**Shri Bidya Ch. Deb Barma** :—নিশ্চয় ছিল, কংগ্রেসী গুণ্ডা ছিল। গরু চোর ছিল। ধনঞ্জয় সিংহের নামে গরু চুরির case এখনও থানায় রেকর্ড করা আছে।

(Interruption)

**Mr. Deputy Speaker** :— 'Gunda' word is unparliamentary, 'Gunda' word is expunged from the Proceedings.

**Shri Bidya Ch. Deb Barma** :—শুনুন এখন আমি বলছি। আপনাদের এই যে as ordered by the chair on 25/9/69 তেইশ বৎসর যাবৎ চলছে এবং এই তেইশ বৎসরে আপনাদের হাত কি পরিমাণ লাল হয়েছে তা নিজেদের হাত নিজেরা পরীক্ষা করলে বুঝতে পারবেন।

(Interruption)

**Mr. Deputy Speaker** :—এটা expunged করা হবে from the record.

**Shri Bidya Ch. Deb Barma** :—পুলিশ সেইদিন সেখানে ছাত্র, শিক্ষক, অভিভাবক এমন কি ব্যবসায়ীদেরেও ছাড়েনি। এরপর নিরবচ্ছিন্ন ভাবে এর প্রতিবাদ চলতে থাকে। পুলিশ কিছুদিন নীরব থাকে—তারপর আবার ধরপাকড় আরম্ভ করে। এই গ্রেপ্তারের প্রতিবাদে প্রায় পাঁচ হাজার জনসাধারণ খোয়াইতে জমায়েত হয়ে S. D. O. র নিকট যায়।

মেইন রোড্ থেকে স্কুলের দিকে যে রাস্তা আছে সেই রাস্তা বরাবর জমায়েত হয়ে তারা যখন পুলের কাছে যায় তখন কংগ্রেসী কতগুলি গুণ্ডা পুলিশের উপর ইট পাটকেল ছোড়ে। সেইদিন সেখানে কোন ১৪৪ ধারা ছিল না। কাজেই ১৪৪ ধারা ভঙ্গের কোন প্রশ্নই উঠে না।

**Mr. Dy. Speaker** :—Hon'ble Member time is over.

**Shri Bidya Ch. Deb Barma** :—Time over ! আর একটু সময় দিন। তা না হলে কি করে সব বলা যায়। ব্যাপারটা খুব important সময় না পেলে আমার পক্ষে সব বলা সম্ভব হবে না।

**Mr. Dy. Speaker** :—আপনি যথেষ্ট সময় পেয়েছেন।

(Interruption)

**Mr. Dy. Speaker** :—Now I call on Hon'ble Member Shri Suresh Chandra Choudhury.

**শ্রীসুরেশচন্দ্র চৌধুরী** ঃ—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কল্যাণপুরের ঘটনা সম্পর্কে সরকারী ও বেসরকারী বিজ্ঞপ্তির মধ্য দিয়ে আমরা যতটুক জানতে পেরেছি তাতে কল্যাণপুরের ঘটনাকে যদি কেউ একটা বিচ্ছিন্ন ঘটনা বলে মনে করে তা হ'লে ভুল করবে। এই কল্যাণপুরের ঘটনা যদিও অতীব দুঃখজনক অতএব এর সত্য উদ্ঘাটন করার প্রয়োজনীয়তা আছে এবং আমি মনে করি এই কল্যাণপুরের ঘটনার পিছনে একটা রাজনৈতিক চক্র কাজ করেছে এবং একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এটা ঘটেছে। শুধু কল্যাণপুরে নয় সারা ত্রিপুরার বিভিন্ন স্থানে বিভিন্ন স্কুলকে কেন্দ্র করে বিভিন্ন রকমের উৎপাত সৃষ্টি করার প্রচেষ্টা পুর্ব্বের থেকে চলছে। বিলোনীয়ায় ও দুই তিনটি সিনিয়ার বেসিক স্কুলে এই জাতীয় চক্রান্ত হয়েছিল। এবং হরতাল প্রভৃতি উৎপাতের মধ্য দিয়ে একটা জটসৃষ্টি করার চেষ্টা হয়েছিল। যাতে পুলিশী action হয় তার জন্যই এইরূপ উৎপাতের সৃষ্টি হয়েছিল। সে জন্যই আমি বলছি যে কল্যাণপুরের ঘটনা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়, এই ঘটনাটা সম্পূর্ণভাবে পূর্ব পরিকল্পিত। সেই পরিকল্পিত ঘটনাই পরবর্ত্তীকালে একটা বিরাট রূপ নিয়েছে। একটা ঘটনা যদি ঘটে তখন ব্যক্তি বিশেষ হয়ত মামলা করে। সেই ব্যাপারে পলিশ হয়ত এগিয়ে আসতে পারে। সেইরূপ ঘটনাকে কেন্দ্র করেই খোয়াই ও কল্যাণপুরে গণ্ডগোলের সৃষ্টি হয়েছিল। সেটা অস্বীকার করার কথা নয়। বিরোধী পক্ষের মাননীয় সদস্য বলেছেন যে কংগ্রেসী গুণ্ডা লেলিয়ে দিয়ে এই সমস্ত sabotage করা হয়েছে। কাজেই আমি এই ব্যাপারে অনুরোধ করব সরকারী পর্য্যায়ে সমস্ত ঘটনার একটা তদন্ত করা হউক। তদন্ত করে প্রকৃত তথ্য উদ্ঘাটন করা দরকার। পুলিশ দায়ী না শিক্ষকরা দায়ী না প্রধান শিক্ষক দায়ী না কোন রাজনৈতিক চক্রান্ত এর পিছনে ছিল তার প্রকৃত তথ্য উদ্ঘাটন করা দরকার বলে মনে করি। এর পরিপ্রেক্ষিতে আর একটা কথা না বলে পারছি না। এই কল্যাণপুরের ঘটনাকে কেন্দ্র করে বিলোনীয়াতে ১০ তারিখ একটা ঘটনা ঘটেছিল, সেই জন্যই এটাকে একটা বিচ্ছিন্ন ঘটনা বলে আমি মনে করছি না। এটাকে পূর্ব পরিকল্পিত ঘটনা বলেই মনে করছি। এবং আমার

অনুমানই সত্য হবে বলে মনে করি। ৯ তারিখ হঠাৎ mike দিয়ে ঘোষণা হল ১০ তারিখ হরতাল হবে। ১০ তারিখের হরতাল কাহারা ডাক দিল—সেই ছাত্র ফেডারেশন। ডান এবং বাম দুই কমিউনিষ্ট পার্টির অন্তর্ভুক্ত দুই ছাত্র ফেডারেশন সেই হরতালের ডাক দিল। বিলোনীয়াতে তিনটি হাই স্কুল আছে। একটি বেসরকারী এবং দুইটি সরকারী। একটি বালিকাদের অন্যটি বালকদের। সেই তিনটি হাই স্কুলের যে পরিষদীয় কমিটি আছে তারা বলল যে এই হরতালের সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই। এই হরতাল সম্পূর্ণ অগণতান্ত্রিক উপায়ে ডাক দেওয়া হয়েছে। আমরা হরতালের কারণ আছে বলে মনে করি না। অতএব আমরা হরতাল করব না। এই ভাবে তিনটি স্কুলের ছাত্র ছাত্রীরা হরতালের বিরুদ্ধে তাদের মতামত ঘোষণা করল এবং যথারীতি পরের দিন স্কুলে উপস্থিত হতে আরম্ভ করল। বিলোনীয়া B. K. I.তে প্রায় সমস্ত ছাত্রই উপস্থিত হয়েছিল কিন্তু শিক্ষকদের মধ্যে মাত্র প্রধান শিক্ষক ও একজন স্থানীয় বৃদ্ধ শিক্ষক উপস্থিত হয়েছিলেন। এ ছাড়া আর কোন শিক্ষকই উপস্থিত হয়নি। আমি দেখেছি একটা ক্লাশে ৪০ জন ছাত্রের মধ্যে ৩৮ জন উপস্থিত ছিল। XI Classএ বোধ হয় ৫০ জন ছাত্রের মধ্যে ৪৫ জন উপস্থিত হয়েছিল। উপস্থিতি প্রায় স্বাভাবিক বলেই মনে হয়েছিল। এমন অবস্থায় ১৮ জন শিক্ষক রাস্তায় একটি গাছের নীচে দাঁড়িয়ে ছিলেন। ছাত্ররা তাদের অনুরোধ করল স্যার আপনারা আসেন আমরা ক্লাশ করব। অথচ এমন কোন প্রতিরোধও ছিল না তাদের স্কুলে আসার পথে। তবু শিক্ষক মহাশয়রা স্কুলে আসলেন না। কতিপয় ছাত্র এবং ছাত্র নয় এমন কিছু লোক এই ছাত্রদের উপর হামলা করতে সুরু করেছিল। গার্লস স্কুলের গেইট বন্ধ ছিল। ছাত্রীরা Gateএ আসলে পর কতিপয় ছাত্র এসে তাদের বাধা দেয় এবং তারা দেওয়াল টপকে পালাতে চেষ্টা করে। কাহারো বই পড়ে গিয়েছিল কাহারো বা সেণ্ডেল খুলে গিয়েছিল এমন অবস্থার সৃষ্টি হয়েছিল। যারা বাস্তব ঘটনা সেখানে দেখেছে তারা সেটার প্রতিকারের জন্য Guardianদের একটি meetingডেকেছিল এবং সেখানে একটি প্রস্তাব করে তা Education Deptt.এর কাছে পাঠিয়েছিল···

( Interruption )

তার পরে ছাত্রদের নাম ডাকার পর প্রধান শিক্ষককে বললেন যে দুজন শিক্ষকের পক্ষে class চালান সম্ভব নয় আপনারা ক্ষান্ত হন. এবং ছাত্রদের বললেন যে তোমরা এক জায়গায় জড়ো হও এবং পরে আস্তে আস্তে বাইরে চলে যাও ছাত্রেরা বাইরে চলে যাওয়ার পর তাদের উপর ইট পাটকেল ছুড়তে আরম্ভ করে এবং রডের ঘায়ে দু'চারজন ছাত্রের মাথা কেটে যায় এখনো ছেলেগুলো আছে এবং এই ব্যাপারে Case হচ্ছে, যখন উত্তেজিত হয়ে প্রায় ৪০০ জন ছাত্র বাইরে যাওয়ার চেষ্টা করছিল পুলিশ এবং S D. O তাদের বাঁধা দেয় এবং বাইরে যেতে নিষেধ করে. চারিদিকে তখন তাদের উপর ইঁটপাটকেল পড়ছে এবং লাঠি পেটা পড়ছে এরকম অবস্থায় ৭।৮টা ছেলে আহত হয়েছে, এ হলো B. K. I.এর ঘটনা এবং Girls স্কুলের ছাত্রীরা যখন আসতে থাকে তখন একটা জায়গার মধ্যে ৪।৫টি ছাত্রীকে আটকায় এই খবর পেয়ে কলেজের একটা ছেলে ছাত্রীদের নিয়ে অনন্ত মজুমদারের বাড়ীতে ঢুকায়,

সেখানে ঢুকার পর কয়েকটী ছাত্র এবং আরো কয়েকজন লোক গিয়ে ঐ ছাত্রটীকে ধরে, তখন অনন্ত মজুমদারের এক ভাতিজা এসে ঐ ছাত্রটীকে রক্ষা করার চেষ্টা করে, কিন্তু তাতে তার উপর লোহার রডের কয়েকটী আঘাতে তার মাথা ফেটে গেছে। তখন সে দেখল যে তার পক্ষে এরকম করা বৃথা তখন সে সেখান থেকে পালিয়ে যাওয়ার চেষ্টা করে এবং অতিকষ্টে Girls Schoolএর ভিতর আসে, এবং নিজেকে কিছুটা আশস্ত মনে করে। তারপর সে চিৎকার করে উঠলে ১০।১৫ জন লোক সেখানে আসে তখন ঐ লোকগুলো পালিয়ে যায়। এই হলো Girls স্কুলের ঘটনা, এই বিষয়ে যদি আপনাদের সন্দেহ থাকে তাহলে আমি বলবো যে এটার প্রকাশ্য তদন্ত হোক যে কিভাবে ছাত্রদের উপর নির্য্যাতন করা হচ্ছে। এ বিষয়ে পুলিশকে জানানো হয়েছে, এজাহার দেওয়া হয়েছে এবং B. K I.এর ছাত্ররা Education Depttকে জানিয়েছে, প্রত্যেক ক্লাশের ছাত্রেরা দস্তখত দিয়ে re-presentation করে বলেছে যে আমরা এর প্রতিকার চাই। এসব ছাত্রদের School থেকে বহিষ্কার করা হোক্।

যেহেতু এ সব ছাত্রেরা কমুনিষ্ট পার্টি'র লোকদের সাথে মিশে আমাদের উপর হামলা করেছে ইঁট পাটকেল ছুড়েছে, মাথা ফাটিয়েছ। সুতরাং এসবেব প্রতিকার চাই। তাই আমি বলছি কল্যানপুরের ঘটনা একটি বিচ্ছিন্ন ঘটনা নয়, সারা ত্রিপুরায় তারা একটি উৎপাত সৃষ্টি করে, একটি হামলা চালিয়ে strike, হরতাল অফিস বন্ধ করে জনসাধারণকে একটি আন্দোলনের পথে নিয়ে যাওয়ার জন্য, এসব বিষয়ের প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষন করছি। এসবের প্রতিকার হওযা দরকার। কল্যানপুরে যে ঘটনা হয়েছে তা অতীব দুঃখজনক, এই ঘটণাকে কেন্দ্র করে সমস্ত ত্রিপুরায় একটা আলোড়ন সৃষ্টি হয়েছে, সুতরাং ইহার তদন্ত হওয়া দরকার, যাতে প্রকৃত তথ্য বের করা যায়, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Dy. Speaker :**—Now I call on Hon'ble Chief Minister.

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**— Mr. Dy Speaker Sir, এ বিষয়ে আমার একটু বক্তব্য আছে।

**Dy. Speaker :**—আপনারা কোন List দেন নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**— আমরা মাত্র ৩ জন List যদি চাওয়া হত তাহলে List দিতাম

**Dy. Speaker :**— চাওয়ার ত প্রশ্ন নয় Rules অনুযায়ী দিতে হয়।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**— List ত চাওয়া হয় নাই।

**Dy. Speaker :**— **Debate** এ Participate করতে হলে, নাম দিতে হয়, Please Sit down—Noise Participate করতে দিতে ত আমি deny করি নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—এখানে dietatorsh চালাবেন না। Shouting, Noise.

**Dy. Speaker :**—আপনি বসুন, আপনি বসুন, Noise—Shouting.

**Shri Krishna Das Bhattacherjee :**— আমি মাননীয় সদস্য শ্রীঅঘোর দেববর্ম্মার বিরুদ্ধে Privilege motion আনছি।

Noise—Shouting

**Dy. Speaker**— এখনো discussion শেষ হয় নাই শেষ হচ্ছে না।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—মাননীয় উপাধক্ষ্য মহোদয়, কল্যানপুরের ঘটনার পরিপ্রেক্ষিতে যে motion House এর সামনে উপস্থিত করতে গিয়ে যে বক্তব্য পেশ করেছেন, সেই বক্তব্যের মধ্যে দিয়েই তারা তাদের মনোভাব ব্যক্ত করেছেন। প্রথমে বলেছেন ধনঞ্জয় সিং আমার একজন পেয়ারের লোক। যিনি এই কথা বলেছেন তিনিও আমার পেয়ারের লোক। কারণ আমি প্রত্যেকেই ভালবাসি। সেই ভালবাসা যদি অন্যায় হয় তবে সে অপরাধে আমি অপরাধী। আর একজন বলেছেন যে হেড মাষ্টারের স্ত্রী হাসিগুপ্তা জল খেতে চেয়ে জল পাননি, তার কারণ উনি ত ঘরেই ছিলেন ঘরেত জলের অভাব হওয়ার কারণ নাই। আমার মনে হয় এটা ট্রাইবেল বন্ধুদের বাড়ী নয় যে একই ঘরে খাওযা ও শোয়ার ব্যবস্থা আছে। কিন্তু এদের ব্যবস্থা আলাদা। আমাব মনে হয় এই সম্পর্কে তারা সম্পূর্ণ অবহিত নয়। শোয়ার ঘরে কেউ কলস কলস জল রেখে দেন না। উনার শোবার ঘরে জল ছিল না। কাজেই উনারা সত্যকে উপেক্ষা করেছেন এবং অসত্য তথ্য পরিবেশন করেছেন আমি এর তীব নিন্দা করি। আর একটি কথা বলেছেন যে পুলিশ ফাড়ি মাত্র ২০০ গজ দূরে উনি কেন খবর দিলেন না ? চতুর্দ্দিকে যদি বেড় দিয়ে লোক ঘিরে থাকে তাহলে উনি যাবেন কি করে। উনাকে ত যেতেই দিচ্ছে না। এবং দেখা যাচ্ছে পুলিশ তাকে উদ্ধার করেছে। এবং তার স্বামীর সন্ধান দিযেছে এবং সেই সংবাদ পেযে তিনি আশ্বস্ত হযেছেন এই কথা এখানেই বলা হযেছে। একটি অন্যায কংলে সেই অন্যায়কে ১০টা অন্যায দিয়ে ঢাকার প্রচেষ্টা করলে যা হয এখানেও তাই হযেছে। তাই দেখি অনেক অসত্য তথ্য এই হাউসের সামনে উপস্থিত করা হয়েছে। তার ৬ই ফেব্রুযারী কমিটি সম্পর্কে বলা হযেছে। 6th February Committee কি এবং তারা কি করেছেন তা আমি হাউসের সামনে রাখছি। ৩০।৩৫ দল মিলে একটা কমিটি করে সেটা হল 6th February Committee এবং সেই কমিটি আমাদিগকে একটা চরম পত্র দেন। তাতে ছিল লেভি বন্ধ কর, খাজনা বন্ধ কর। এবং সেই দিক দিয়ে তারা আন্দোলন করেছেন। যখন সেই আন্দোলন ব্যর্থ হল তখন আবার সেই 6th February Committeeর বলে তারা আবার অগ্রসর হলেন। এবং সেইভাবে অগ্রসর হযে তারা কল্যানপুরকে তাদের ঘাটি ঠিক করেন। এবং সেই অনুসারে তারা কাজ করেছেন। যদি একজন মাষ্টার অন্যায় করে তাহলে কোন লোকের ক্ষমতা নাই তাকে আক্রমণ করার বা মারার। তাঁর স্ত্রীকে অবরুদ্ধ করা কারো কোন অধিকার নেই। কিন্তু তা তারা করেছেন। কেন করেছেন to take law in to their own hands. এটা যেন নৈরাজ্য পড়েছে। উনারা উনাদের ইচ্ছামত যাকে খুশি শাস্তি দিবেন টেররাইজ করবেন। অবশ্য এটা তাদের নূতন নয় এই প্রসেস তাদের অতি পুরাতন পথ। সেই ১৯৫০ থেকে তারা এই টেরোরিজম এর পথ অনুসরন করে চলছেন। এবং সেই পথ অনুসরণ করে তাকে ভিত্তি করে সেই জায়গায় তারা আন্দোলন করেছেন। তারা ভীত কারণ last election এ তারা সেই জায়গায় দুই-দুইটি সিট হারিয়েছেন। অতএব সেই জায়গাতে তার টেরোরিজম সৃষ্টি করে জনমতকে দাবীয়ে রাখার চেষ্টা করেছিল। সেটা তারা অতীতেও করেছেন। যেখানে মতামত প্রকাশ করার অধিকার জনসাধারনের আছে, দল গঠন করার সম্পূর্ণ অধিকার আছে, পত্র-পত্রিকায় স্বাধীনতা ঘোষণা করার সম্পূর্ণ অধিকার

আছে সেই গণতন্ত্রের দেশে গণতন্ত্রের উপর টেরোরিজমের সাহায্যে constitutionকে আঘাত করার যারা প্রচেষ্টা করবে তারা গণতন্ত্রকামী মানুষ নন। অতএব সেই জায়গাতে যে আক্রমণ হল তার বিরুদ্ধে যদি কেউ কোন নালিশ করে তা কি অন্যায়? তারা কি বলতে চান তাদের অন্যায়ের বিরুদ্ধে কোন লোক নালিশ করতে পারবে না। তাই আমি বলব যখনই যেখানে নালিশ হবে সেখানে law and order রক্ষা করার জন্য সরকারকে যেতেই হবে। সেই নালিশ গ্রহণ করতে হবে এবং সেই অনুসারে কাজ করতে হবে। তাই পুলিশ সেখানে আইন অনুসারে কাজ করেছে। তারপর সেখানে নাশকতামূলক কাজ করা হয়েছে। নাশকতা-মুলক কি কি কাজ হয়েছে তা আপনারা নিশ্চয়ই আমার বিবৃতিতে দেখেছেন। আমার বিবৃতিতে তা আছে। তারপর সেই জায়গার ঘটনাকে কেন্দ্র করে তারা ঠিক করল 26th এ হরতাল করবে। হরতাল করার সম্পূর্ণ অধিকার মানুষের আছে। এবং তা হবে গণতান্ত্রিক পদ্ধতিতে। কিন্তু হরতাল করতে গিয়ে ঘরদোর পোড়ব, সেলস এম্পুরিয়াম পুড়ব, থানা এটাক্ করব এবং এম্বলেন্স পুড়িয়ে দেব, এ হতে পারেনা। এই সব করার কোন অধিকার নাই। 144 ধারা আমরা rightly জারি করেছিলাম। আমি জানি যে তারা নাশকতামূলক কার্য্যে উস্কানি দিবে জনসাধারণ কে। সেই অনুসারে পূর্ব্বেই আমরা ১৪৪ ধারা জারি করেছিলাম। তাদের কথা হল ১৪৪ ধারা। ভাঙ্গতে গেলে কি কি করতে হবে তা তারা দেখিয়েছেন জনসাধারণকে তারা থানা আক্রমণ করেছে সেই জায়গাতে বেরিকেট রচনা করেছেন এবং সেইভাবে যেন যুদ্ধ ক্ষেত্র প্রস্তুত করেছেন। তাই সরকার ১৪৪ ধারার জায়গায় কারফিউ জারি করেছেন। কারফিউ জারি করে আমরা সেখানে শান্তিরক্ষা করতে সমর্থ হয়েছি। এবং তাদের নাশকতামূলক যে উদ্দেশ্য ছিল কল্যাণপুরের ঘটনাই তাদের কাছে বড নয় to terrorise the people জনসাধারণকে আক্রমণ করার জন্য তাদেব মনোবলকে ভেঙ্গে দেওয়ার জন্য তারা তা করেছেন। এবং সেই ভাবে তারা উস্কানি দিয়েছে। এই সমাজ বিরোধী কার্য্যকলাপের উস্কানির ফলে এই সব কাজ সংগঠিত হয়েছে। সেই জায়গাতে পুলিশ law and order রক্ষা করার চেষ্টা করেছেন। এবং সেটাও আবার ঝুলনের দিন ছিল। হাজার হাজার মেয়েছেলে ঝুলন উপলক্ষে আসবে—১৯৬৬ সালে ঠিক সেই ঝুলন উপলক্ষে সেই আন্দোলন শুরু করেছিলেন। এবং পরেও ঠিক সেই পথ অবলম্বন করেন! তারা যে আন্দোলন করেছিলেন ত্রিপুরার জনসাধারণ সেই আন্দোলন ব্যর্থ করে দিয়ে ছিলেন তৃতীয় এবং ৪র্থ নির্ব্বাচনে তা দেখিয়েছেন। ভিতী দ্বারা সন্ত্রাসের দ্বারা মানুষের মনোবলকে ধ্বংস করা চলে না চলতে পারেনা। বা কোন সভ্য দেশে তা চলে না। কোন গণতান্ত্রিক দেশে কোন মানুষের সে অধিকার নেই। অতএব সেই দিক দিয়ে জনসাধারণ তাহাদিগকে সেই শিক্ষা দিয়েছে ১৯৬৭ সালে। তাই আমি আবার বলব, আবেদন করব আমরা যাহাতে শান্তিপূর্ণভাবে আমাদের আন্দোলনকে পরিচালনা করি। হরতাল করবার স্বাধীনতা আমাদের আছে। বন্ধ করবার স্বাধীনতা প্রত্যেক মানুষের আছে। কিন্তু বন্ধ করতে গিয়ে হরতাল করতে গিয়ে ঘর দোর পুড়িয়ে দেব, থানা আক্রমণ করব, বেরিকেট রচনা করব; তারপরও আপনারা বলতে চান হরতাল শান্তিপূর্ণ ভাবে হয়েছে। তারা সমাজ বিরোধি নয় এবং সেই সমস্ত কার্য্যকলাপের মধ্যে দিয়ে তারা তাদের মনোভাবকে প্রদর্শন করেছেন

জনসাধারণের মনোবলকে আঘাত করার জন্য তারা সচেষ্ট হয়ে ছিলেন। অতএব সেই দিক দিয়ে তাহাদিগকে চিন্তা করতে বলব, ভাবতে বলব আমরা এক গণতান্ত্রিক রাজ্যে বাস করছি, অতএব আমরা প্রত্যেকের গণতান্ত্রিক মনোভাবের উপরে, সদিচ্ছার উপরে গণতান্ত্রিক অধিকার আমরা সুপ্রতিষ্ঠিত করতে চাই; নাশকতা কাজের দ্বারা আমরা যেন অগ্রসর না হই। সেই দিক দিয়ে আমি হাউসের প্রত্যোকের নিকট আবেদন করব। আমরা যদি সেই ভাবে চিন্তা করি তবে আমার মনে হয় সেটার সুরাহা আমরা করতে পারব। এই বলেই আমি আমার ব্যক্তব্য শেষ করছি।

**Dy. Speaker** :—I call on the Hon'ble Member Shri Abiram Deb Barma. Only 15 munites.

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় উপাধক্ষ্য, মহাশয়, আজকে এই Houseএ মাননীয় সদস্য অঘোর বাবু কল্যাণপুরের ঘটনা সম্পর্কে যে Motion এনেছেন এবং উহার উপরে যে বাক্তব্য এনেছেন সেটা সত্তিকারভাবে আনা হয়েছে। আমি উহাকে সমর্থন করতে গিয়ে আমি প্রথমেই বলব যে গত ৬ই আগষ্টে কল্যাণপুরের ঘটনাকে কেন্দ্র করে সমগ্র ত্রিপুরাতে যে আলোড়নের সৃষ্টি হয়ে ছিল সেটা কেন? সেই আন্দোলনের মূল ঘটনা কি? আমরা যদি দেখি কল্যাণপুরের হাইয়ার সেকেণ্ডারী স্কুলের হেডমাষ্টারের অপকর্ত্তির তদন্ত সম্পর্কে কল্যাণপুরের স্কুলের ছাত্র ছাত্রীদের অভিভাবকগণ তিনচার মাস পূর্ব্বেই সরকারের নিকট অভিযোগ করেছিলেন। কিন্তু সরকারের পক্ষ থেকে সেই ঘটনার তদন্ত করবার কোন নাম গন্ধটি পর্য্যন্ত নেন নাই। এমনকি আমি নিজেও লিখিতভাবে সরকারকে এই ঘটনা সম্পর্কে তদন্ত করার জন্য অভিযোগ করেছিলাম কিন্তু সরকার সেদিকে কান দেন নাই। ৬ই আগষ্টে যখন সেখানে সামান্য একটা ঘটনা ঘটল তখন সরকারের টনক নড়েছে, পুলিশ বাহিনী বসাবার জন্য তখন খেয়াল হইল পুলিশ বাহিনী নিয়ে দুর্নীতি বিরোধী জনসাধারণকে দমন করার জন্য। সেই দিন কিন্তু তাহাদের খেয়াল হয়েছে যখন জনসাধারণ এবং অভিভাবকগণ তদন্তের জন্য সরকারের নিকট অভিযোগ করে ছিল, তদন্তের কথা বলেছিল তখন কিন্তু সরকার তাহাতে কান দেন নাই। আমি নিজে সরকারের নিকট তদন্তের জন্য লিখেছিলাম। সেদিন ৬ই আগষ্ট কি ঘটেছিল সেটাও আমাদের দেখতে হবে। শুধু গণতন্ত্রের কথা বলে, সমাজতন্ত্রের কথা বলে মানুষের গণতান্ত্রিক অধিকারকে স্তব্ধ করে দেওয়ার যে প্রচেষ্টা এই অন্যায় ত্রিপুরার জনসাধারণ আর সহ্য করে নেবেনা, নিতে পারে না। মাননীয় সদস্যরা নিজেই দেখেছেন সেই ২৬শে আগষ্ট তারিখে ত্রিপুরা রাজ্যের জনসাধারণ সমস্ত প্রশাসন কি ভাবে স্তব্ধ করে দিয়েছিল। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের বিরোধী দলের সদস্যদের যে ভাবে ভাবতে বলেন, চিন্তা করতে বলেন তিনি নিজেই চিন্তা করে দেখুন উনার মন্ত্রীত্ব থাকবে কিনা, উনার মন্ত্রীত্ব এখন টলমল করছে পদ্মপত্রস্থিত জলবিন্দুর মত। কাজেই তিনি নিজেই ঐ সকল উপদেশের অংশীদার হওয়ার জন্য চিন্তা করতে বলব। সেদিনের কল্যাণপুরের ঘটনা বাদ দিয়েও যদি ১৯৬৬ সালের ২৮-২৯শে আগষ্টের কথা আমরা চিন্তা করে দেখি তাহলে কি দেখব? সামান্য একটা সিনেমার টিকেটের

ব্রেকারকে কেন্দ্র করে তিনটি তরুণকে ধ্বংস করে দিয়েছে জল্লাদ ২২ বৎসরের কংগ্রেস রাজত্ব। এটাও কি চোখে আঙ্গুল দিয়ে দিখিয়ে দিতে হবে? এটাও আজকে ত্রিপুরার মানুষ বুঝেনা? হাঁ বুঝেছে। আজকে তাঁরা তদন্তের মধ্যে নাই, তারা পুলিস দিয়ে লোককে ঠাণ্ডা করছে, আজকেও আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যের কৃষকেরা খাদ্যের অভাবে অভাবগ্রস্থ, ঋণের বুঝায় জর্জ্জরিত। খাজনা মকুবের জন্য যখন তারা আন্দোলনের দ্বারা বিধান সভা অভিযান করার জন্য আহবান জানিয়েছে যুক্তফ্রন্টের মাধ্যমে তখন সরকার পক্ষ রাস্তার মধ্যে যেন একটা পুলিশ কেন্টনমেন্ট করে রেখেছে। মানুষের গণতান্ত্রিক অধিকারকে খর্ব্ব করবার জন্য সরকারের এইরূপ প্রচেষ্টা। এই তো ২২ বৎসরের কংগ্রেস সরকারের চেহারা। আমরা পশ্চিমবঙ্গে দেখেছি কর্মচারীই হউক, সাধারণ কৃষকই হউক যে কেহই বিধানসভা অভিমুখে শোভাযাত্রা সহকারে আসে তখন মন্ত্রীরা গিয়ে তাদের বক্তব্য শুনেন এবং প্রতীকারের ব্যবস্থা করেন, কিন্তু আমাদের এখানে নিজেরা রক্ষা পাওয়ার জন্য ৪৪ ধারা দিয়ে বিরাট পুলিশ বাহিনী মোতায়েন করে রাখেন যাতে জনতা তাদের বক্তব্য মন্ত্রীদের নিকট উপস্থিত করতে না পারেন। আমরা এই আগষ্ট কল্যাণপুরের ঘটনায় কি দেখি ধনঞ্জয় সিংহ একজন স্বনামধন্য ব্যক্তি কংগ্রেসের কাছে। স্বনামধন্য ব্যক্তি কল্যাণপুরে কি ঘটনা করেছে? আমরা বহুবার এই বিধানসভাতে অভিযোগ করেছিলাম তিনি জুমিয়া এবং ভূমিহীনদের টাকা খেয়েছেন।

কল্যাণপুরের ঘটনাতে আমরা দেখছি ধনঞ্জয় সিংহ একজন সনামধন্য ব্যক্তি। এই স্বনাম ধন্য ব্যাক্তি কল্যাণপুরে কি ঘটনা করেছে, আমরা বহুবার এই বিধান সভায় অভিযোগ করেছিলাম এই ব্যাক্তি ভূমিহীনদের বহু টাকা খেয়েছেন, অন্যের ধন সম্পত্তি হস্তগত করেছেন। এই কল্যাণপুরের স্কুলের ঘটনাতেও দেখেছি এই মহামান্য ব্যাক্তি মহানায়কের ভূমিকা গ্রহণ করেছেন। তাহাকে রক্ষা করার জন্যই আজ ত্রিপুরাতে এই অবস্থা। কাজেই আজকে আমরা কি বলব এই সরকারকে এই বলব যে সাধারণ মানুষ ন্যায় সঙ্গত দাবী নিয়ে অভিযোগ নিয়ে উপস্থিত হয় তখন তাহাদিগকে স্তব্ধ করার জন্য তাহাদিগকে প্রতিরোধ করার জন্য পুলিশ বাহিনী লেলিয়ে দেওয়া ছাড়া আর অন্য কিছু করতে দেখিনি। সেদিন যদি অভিভাবকদের অভিযোগ মত তদন্ত করে দেখতেন তাহা হলে কল্যাণপুরের ঘটনা এইরূপ ধারণ করতে পারত না। যেখানে মানুষের বিরুদ্ধে অন্যায় করছে, যেখানে অভিভাবকদের উপর আক্রমণের পর আক্রমণ হচ্ছে, শিক্ষকদের উপর আক্রমণ হচ্ছে, তাই আজ ত্রিপুরা রাজ্যের সমস্ত কর্মচারী এবং সমস্ত মানুষ তাদের পেছনে দাঁড়িয়েছে আর মাননীয় মুখ্যমন্ত্রীর বেতার ভাষণে তারা সমাজদ্রোহী বলে আখ্যায়িত হয়েছে। উনি এটাই শিখেছেন এছাড়া আর কিছুই শিখেন নি, প্রকৃত মানুষ যাহারা তাহাদিগকে রক্ষা করতে শিখেন নি আর শিখেছেন ধনঞ্জয় সিংহের মত যাহারা সমাজদ্রোহী তাদের রক্ষা করতে। ঐ যে দুর্নীতি পরায়ণ হেডমাষ্টার ছিলেন তাহার দুর্নীতিটা কি জানেন। উহা ছিল এই ধনঞ্জয় সিংহের কন্যার প্রমোশন নিয়ে। যিনি কোন প্রকারেই প্রমোশন পাওয়ার যোগ্য নহেন। তবু তাহাকে জোর করে প্রমোশনের ঘটনা এবং আরো অনেকগুলি ঘটনা নিয়ে সেখানে বিক্ষোভ হয়েছিল।

তাই এই হেডমাষ্টারের বিরুদ্ধে যে অভিযোগ আনা হয়েছিল তাহা যদি তদন্ত করে হেডমাষ্টারের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হত তাহা হলে কল্যাণপুরের ঘটনা এতদূর অগ্রসর হতো না। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে, অন্যান্য মন্ত্রীগণকে বলব তারা ইহাতে যে অন্যায় করেছেন এ ভাবে যদি অন্যায়কে সমর্থন করে চলেন তাহা হলে আগামী দিনে তাহাদের মন্ত্রীত্ব আর থাকবে না। কারণ আজকে আমরা মণিপুরেও দেখতে পাই ৮ মাসের মধ্যে তাদের কংগ্রেস মন্ত্রীসভা ভেঙ্গে গিয়েছে। কাজেই ত্রিপুরাতে সিংহ মন্ত্রীসভাও যদি এভাবে চলতে থাকে তবে তাদের অস্তিত্ব থাকবে বলে আমি মনে করি না। কারণ যেখানে জনসাধারণকে নির্যাতন এবং অন্যায়কে প্রশ্রয় দেওয়া হচ্ছে সেখানে তাহা টিকতে পারে না।

আপনারা গত ২২ বৎসরে যে সব কির্ত্তিকলাপ করেছেন, মানুষের মাঝে যে ক্ষত তৈরী করে দিয়েছেন তাহা আর কোন দিন শুকাবে না, কোন দিন শুকাতে পারে না। আজকে আপনারা সবাই দেখতে পাচ্ছেন কর্মচারীরাও তাদের বাঁচার দাবী নিয়ে পথে নেমে পড়েছে। ছাত্ররা নেমেছে তাদের বাঁচার দাবী নিয়ে, কৃষকরা নেমেছে তাদের দাবী নিয়ে। আজকে সকলে পরিপূরকভাবে তাদের দাবী নিয়ে নেমেছে। কাজেই আমি অনুরোধ করব এই সকল ঘটনার তদন্ত করা হউক। যদিও জানি উহা তদন্ত হবে না। কারণ গত দুই বৎসর আগে ২৮।২৯ তারিখে যে ঘটনা ঘটেছিল তাহার Report মুখ্যমন্ত্রী আজও জনসাধারণের নিকট প্রকাশ করতে সাহস করেন না। কাজেই কল্যাণপুরের এই ঘটনাও যদি তদন্ত হয় তবে কংগ্রেসের বাবুদের এবং স্বনামধন্য ব্যক্তিদের কির্ত্তিকাহিনী প্রকাশ হয়ে যাবে। তাই তাহারা তদন্তের মধ্যে যেতে চান না। পরিপ্রেক্ষিতে পুলিশ লেলিয়ে দিয়েছেন ঘটনাকে ঠাণ্ডা করার জন্য কিন্তু আজ মানুষও আর পুলিশকে ভয় করে না। দেখেছেন ত আপনারা ২৮শে আগষ্টের ঘটনা, আপনারা দেখেছেন কিরূপ দুর্ব্বার গতিতে তারা অগ্রসর হয়ে এসেছে, মানুষ আজকে কিভাবে অন্যায়ের বিরুদ্ধে দাঁড়াতে শিখেছে. কাজেই এ ব্যাপারে আমি বেশী কিছু বলতে চাই না। আমি শুধু বলব মাননীয় মুখ্যমন্ত্রী যেন ঠিক ভাবে এই ব্যাপারে চিন্তা করেন। এই ভাবে আর পুলিশের রাজত্ব চলবে না। তবু অবশ্য মুখ্যমন্ত্রী কল্যাণপুরের ঘটনার জন্য সময় চেয়েছেন। আমি আরও বলব কিছু দিন পূর্ব্বে যে কয়জন এম, এল, এর উপর আক্রমণ, স্পষ্ট দিবালোকে আক্রমণ করা হয়েছিল সেদিন কি পুলিশ ছিল না, তারা দেখে নাই সেই দিন এটা কি গুণ্ডাবাজী করা হল না। বিধান সভার সদস্যদের আক্রমণের সময় পুলিশ বাহিনী কোথায় ছিলেন। কিন্তু ছাত্র ছাত্রীদের উপর পুলিশের লাঠি চার্জ্জ করে কিছুদিন আগে বীরত্ব প্রকাশ করেছিলেন, কিন্তু এখানে মাননীয় সদস্যের উপর যখন আক্রমণ করা হল তখন তাদের বীরত্বটা কোথায় ছিল? আর এই আক্রমণ কে করাইয়াছিল এটাও আজকে একটা জিজ্ঞাস্য বিষয় হয়ে দাঁড়িয়েছে জনসাধারণের কাছে। তবুও কি মুখ্যমন্ত্রী বলতে চান উনারা গণতান্ত্রিক। এই গণতন্ত্রের অর্থ হচ্ছে গুণ্ডাতন্ত্র কাজেই আমি বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী সমাজদ্রোহী। তিনিই জনসাধারণকে উস্কাইয়া দিচ্ছেন। তিনি জনসাধারণকে হিংসার দিকে লেলিয়ে দিচ্ছেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** :—Now I call on Shri Nishi Kanta Sarkar.

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেদিন যে ঘটনা ঘটে গেছে সেটা অত্যন্ত দুঃখজনক ব্যাপার। এটা যে সমর্থন করছি না এটাও ঠিক নয়, সরকার যে এই ঘটনার কোন রকম তদন্ত করেন নাই তা ঠিক নয়। কিছু কিছু তথ্য আমিও জানি। মাননীয় সদস্য সুরেশ বাবু দিয়েছেন। আমি এখানে একথাই বলছি যে আজকে যে কথা বলেছেন কল্যাণপুর স্কুলের হেড মাষ্টার ধনঞ্জয় বাবু সম্পর্কে সেই কথা বলতে গেলে উনারা যে কোন রাজত্বে বাস করছেন তার ২।১টা নজীর আমি এখানে দিতে পারি। আজকাল দেখা গেছে প্রায় স্কুলেই শিক্ষকদের বিরুদ্ধে ছাত্রদের অভিযোগ থাকে। হয়ত একদল ছাত্র বা একদল Guardian একজন শিক্ষকের বিরুদ্ধে অভিযোগ করে, তারপর তার transfer বা বিচার দাবী করে, আর একদল ছাত্র এসে বলে যে এটা ঠিক নয়। তারা উদ্দেশ্যমূলকভাবে এ কাজ করেছে। আমি এখানে এই কথাই বলতে চাই যে আজকে এই Schoolএ managing committee আছে। এই Committee ছাত্রদের নিয়ে একটি Committee করে। স্কুলের পরিচালনা সম্বন্ধে সেখানে বৎসরে ২।৩ বার meetingও হয়। আজকে যেখানে তারা বলছে যে কল্যাণপুরের শিক্ষকদের বিরুদ্ধে ৩০০৲ টাকার কাঠ চুরির অভিযোগ ছিল। আমি বলব শিক্ষকদের কাছে কি করে কাঠ থাকে। থাকলে contractorএর মাধ্যমে থাকতে হবে। Schoolএর Property হিসাবে থাকতে হবে। সেটা কি করে শিক্ষকের মাধ্যমে থাকতে পারে। সেটা শিক্ষকের মাল তো নয়। আবার এদিকে বলেছেন যে ৩০ জন কংগ্রেসী গুণ্ডা নিয়ে ঐ কমিটির মিটিংয়ের দিনে স্কুলে হামলা করা হয়েছে। আমি বলব যেদিন এই ঘটনা হয় তার পরের দিন কমিউনিষ্ট গুণ্ডা গিয়ে মারপিট করেছিল কি না? এই আন্দোলনের মূলে তাদের উস্কানী ছিল কি না? এই কথাই আমি এখানে রাখতে চাইছি। তাছাড়া দেখা যায় তারা যা বলছেন কল্যাণপুরের ধনঞ্জয় সিংয়ের মেয়ের সম্পর্কে দোষারোপ করছে যে Progress Report দেয় নাই। আমার জানা আছে যে অনেক ছেলে মেয়ে Guardianদের Progress Report দেয় না। তাছাড়া এখানে আমি প্রমোশানের ব্যাপারেও বলব যে সেখানে মাষ্টারদের নিয়ে একটা committee থাকে। প্রমোশান দেওয়া না দেওয়া ঐ মাষ্টারদের কমিটি ঠিক করে নেয়। এখানে নজীর রেখেছে ৮০০ শত নম্বরের মধ্যে ৮৬ নম্বর পেয়েছে। এটাও কি স্বীকার করতে হবে? যেখানে স্কুলে শিক্ষকদের Committee হয়। শিক্ষকরা তার বিচার আচার করে কাকে প্রমোশন দেবে না দেবে। সেই ভাবেই তারা প্রমোশন দেয়, এটাও তো আমি জানি। কিন্তু সদস্যরা বলেছেন যে ৮০০ শত নম্বরের মধ্যে ৮৬ নম্বর পেয়েছে। উনি কি Progress Report দাখিল করতে পারবেন? পারবে না। ঐ যে কমিউনিষ্ট গুণ্ডা আছে তারা সেখানে গিয়ে যে সমস্ত ছাত্ররা প্রমোশান পায়নি তাদের মধ্যে একটা তথ্য ঢুকিয়ে দিয়ে তাদের মনে যন্ত্রণার সৃষ্টি করে দেয়। আরেক জায়গায় বলেছেন যে ধনরত্ন লুটেছে, পুল ভেঙেছে, পুড়েছে কংগ্রেসী গুণ্ডারা। একথা এখানে বলাই সম্ভব। মাঠে ময়দানে গিয়ে বললে পরে বুঝা যাবে যে ধ্বংস কারা করেছে। আজকে স্কুল পুড়াচ্ছে, বন পুড়াচ্ছে, ব্রীজ উঠিয়ে দিচ্ছে, থানা আক্রমণ করছে, S

D. Oর বাড়ী পুড়াচ্ছে—কারা করাচ্ছে ? আমি বলব কমিউনিষ্ট গুণ্ডারা করাচ্ছে। তারা জানে যে আজকে কমিউনিষ্ট আখ্যা দিলে জনসাধারণ তাদের পিছনে একটুও আসবে না। তাই তারা সরল, কিশোর, সরল মানুষের ভিতরে বিভিন্নভাবে যন্ত্রনা ঢুকিয়ে দেয়। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি জানি কমলপুরের ঘটনা নিয়ে যে তাণ্ডব নৃত্য ত্রিপুরাতে তারা করতে চেয়েছিল সে সম্পর্কে মাননীয় একজন সদস্য বিলোনিয়ার ব্যাপারে বলছেন। আমি জানি উদয়পুরেও তারা এরূপ ঘটনা করতে চেয়েছিল। কিন্তু তাদের স্বরূপ প্রকাশ হয়ে গেছে, তারা সেখানে কৃতকার্য্য হতে পারেনি। তাছাড়া এখানে বলেছে যে গণতন্ত্রে লেখা আছে রিক্সা বন্ধ কর, দুনিয়া বন্ধ কর, ঘোড়া বন্ধ কর, হাতী বন্ধ কর ইত্যাদি। কিন্তু গণতন্ত্রে কি এও লেখা আছে যে জোর করে আমার ঘর, আমার সম্পত্তি লুট করবে ? এটা কি গুণ্ডার রাজত্ব ? ঐ গুণ্ডার রাজত্ব হলে তখন এসব হবে। এখন এটা কংগ্রেস রাজত্ব। তাই আমি এখানে একটা reference টানছি যে তারা বলছিল যে দোকান বন্ধ কর। উনি বন্ধ করেন নাই। তার তথ্য আমি দিতে পারি, মাননীয় অধ্যক্ষ মহোদয় এই হাউসের সামনে। সেখানে কিছু কর্মচারী, কিছু কমিউনিষ্ট নাম ধারী লোক গিয়ে দোকান বন্ধ করতে চাইছিল ব্যাপারটি হয়েছে কি—একদল লোক লাঠি নিয়ে গিয়ে দোকান বন্ধ কর বন্ধ কর বলে হৈ চৈ সৃষ্টি করছিল। ভোরবেলা এক বুড়ো ভদ্রলোক পান খেতে দোকানে গিয়েছিল, দোকানদার পান দেয়। ঐ ভদ্রলোক তখন বলল যে আমি পয়সা দিয়ে পান কিনতে আসিনি। আমি একটা পান চেয়ে নিতে এসেছি। এই কথা নিয়ে দোকানের ভিতরে হামলা করে লুটতরাজ করে [illegible] কাপাট নষ্ট করেছে। এই ঘটনার মূলে তখন কিছু কর্মচারী এবং তাদের সমর্থক যারা আছে তারা লাঠিসোটা নিয়ে অন্য দোকানে হামলা করে [illegible] তাদের [illegible] রক্ষা করার জন্য, অধিকার রক্ষার জন্য লাঠি [illegible]। তাই আজকে এ referenceটা এখানে টানা হয়েছে। উনি একথা বলেছেন [illegible] গণতন্ত্রে অ[illegible] বন্ধ করার জন্য বন্ধ কর। আমার কি তাহাতে কোন গণতন্ত্র [illegible] উদ্দেশ্যমূলকভাবে বলাাণপুরের ঘটনাকে কেন্দ্র করে সন্ত্রাস সৃষ্টি করে [illegible] আমি বলছি যে তারা বলছে এখানে পুলিশ রাজত্ব। কি [illegible] যুক্তফ্রন্ট সরকার গঠন করা হয়েছে সেখানে [illegible] সেখানে [illegible] আছে। সেখানে কেমন গণতন্ত্র রক্ষা হচ্ছে। সেখানে কি [illegible] পুলিশ [illegible]। সেখানে বিধানসভাতেও পুলিশ তাদের মাথা ভাঙছে, [illegible] সেখানে যুক্তফ্রন্ট সরকারের নিকট জনসাধারণের নিরাপত্তা আছে কিনা ? সেই তুলনায় কল্যাণপুরের ঘটনা একটা সামান্য ঘটনা। এই ঘটনাও উদ্দেশ্যমূলক ঘটনা। কিছু সংখ্যক জনসাধারণ আছে শান্তিপূর্ণভাবে জীবনযাপন করতে চায়। কমিউনিষ্ট পার্টি কতকগুলি লাল টুপি পরিহিত গুণ্ডা প্রকৃতির লোক পোষণ করে। সেগুলির নাম হল শান্তিসেনা। তারা ডাকাতি করবে, রাস্তা বন্ধ করবে, এগুলও উদ্দেশ্যমূলকভাবেই তারা করিয়ে থাকেন। তখন পুলিশ যাবে আইন রক্ষা করার জন্য। তখনই একটা সুযোগ পাবে আর বলবে যে নিরীহকে মার ধর করে।

তাই অধ্যক্ষ মহোদয় আমি বলব যে এই যে কল্যাণপুরের একটি ঘটনা তাকে কেন্দ্র করে তারা ত্রিপুরার মধ্যে একটা সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করতে চায়। আজকে একজন দরিদ্র কৃষকের

ঘরে খাবার নাই—তখন বলবে যে বাজারে যেতে পারবে না, একজন দুধ বিক্রী করতে যাবে, বলবে বিক্রী করতে পারবে না, আজকে "বন্ধ"। এই ভাবে বন্ধের পর বন্ধ চলছে। আমি জোর করে বলতে পারি যে এই সব বন্ধের প্রতি মানুষের কোন সহানুভূতি নাই, কিন্তু প্রকাশ্যে গরীব জনসাধারণ কিছু বলতে পারে না। এইভাবে কল্যাণপুরের ঘটনা, পুলিশের রাজত্বের কথা বলে মানুষের সহানুভূতি বা ভোট পাবেন না। মানুষ আজ সতর্ক এবং হোসিয়ার। তারা আজ একটি ভোটের মূল্য দিতে জানে এবং বোঝে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker :**—Now I call on Hon'ble Minister Sri Krishna Das Bhattacharjee

**Shri Krishna Das Bhattacharjee, Minister**—মাননীয় স্পীকার স্যার, কল্যাণপুরের ঘটনাটি এই হাউসে মাননীয় সদস্যগণ পেশ করেছেন। কল্যাণপুরের হেড মাষ্টারের বিরুদ্ধে অভিযোগ ছাত্রদের ছিল। এই জাতীয় অভিযোগ আমরা ত্রিপুরার বিভিন্ন স্কুল থেকে পেয়ে থাকি। এইসব অভিযোগের মধ্যে কিছু সত্যতাও থাকে, আবার কিছু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে থাকে। অনেক স্কুলের অভ্যন্তরে শিক্ষকদের মধ্যে বিভেদের জন্য কিছু কিছু অভিযোগ সৃষ্টি হয়। এই সমস্ত অভিযোগগুলো আমরা যথা সময়ে তদন্ত করি এবং সেই ঘটনার প্রতিকার করা এবং সেই ধরণের ব্যবস্থা নিতে থাকি। কল্যাণপুরের হেড মাষ্টার মহাশয়ের বিরুদ্ধে যে অভিযোগ সেটি একটা উপলক্ষ মাত্র। লক্ষ্য হল যাদের নাম তারা বার বার বলেছেন ধনঞ্জয় সিংহ হল তাদের লক্ষ্য। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনারা জানেন ত্রিপুরা রাজ্য ভারত সরকারের অন্তর্ভুক্ত হওয়ার পর এখানে একটা সন্ত্রাসের রাজত্ব চলছিল। খোয়াই সাব ডিভিশান এ হল তাদের একটা ঘাটি। বহু শান্তিপ্রিয় নাগরিক এই সন্ত্রাসবাদীদের হাতে বলি হয়েছেল তা মাননীয় অধ্যক্ষ মহোদয় জানেন। খোয়াই কল্যাণপুরের মাটি এই শান্তিপ্রিয় নাগরিকদের রক্তের দ্বারা রঞ্জিত হয়েছিল, সেটাও আপনাদের জানা আছে। তখন সেই সন্ত্রাসবাদের বিরুদ্ধে নিজের জীবন বিপন্ন করে রুখে দাঁড়িয়েছিলেন, যিনি তিনি হলেন সেই ধনঞ্জয় সিংহ। সেই সন্ত্রাসবাদীকে লুপ্ত করে দেওয়ার মতন উপক্রম করেছিল এবং দেখা যাচ্ছে গত নির্বাচনে খোয়াই, তেলিয়ামুড়া থেকে তাদের পায়ের তলের মাটি সরে গিয়েছে। কল্যাণপুরের মাটিও কম্পিত। তাদের আশাটা হল বোধহয় আগামী বার তাদের পায়ের তলার মাটি কল্যাণপুর থেকেও সরে যাবে, তাই তারা কম্পিত হয়ে উঠল। গত নির্বাচনের পর থেকেই ধনঞ্জয় সিংহের বিরুদ্ধে তাদের জেহাদ আরম্ভ হয়েছে, তাদের যে বৃত্তি চরিত্র হরণ সেটা থেকে আরম্ভ করে সব কিছু তারা আরম্ভ করেছেন ধনঞ্জয় সিংহের বিরুদ্ধে। এই ধনঞ্জয় সিংহ সন্ত্রাসের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছিলেন, সন্ত্রাসকে নির্মূল করার জন্য তিনি দৃঢ় সঙ্কল্প, তার বিরুদ্ধে তারা গত নির্বাচনের পর থেকেই জেহাদ ঘোষণা করলেন। কল্যাণপুরের ঘটনাকে এভাবে সৃষ্টি করা তাদের উদ্দেশ্য ছিল। এটা আরও পরিষ্কার হল সেই দিনের একটা ঘটনা থেকে। কমিউনিষ্ট পার্টির একজন নেতা সেদিন খোয়াই গিয়ে বক্তৃতা দিয়ে আসলেন যে আমরা ধনঞ্জয় সিংহকে ঠাণ্ডা করেছি, খোয়াইএর কংগ্রেস খতম। তারা মনে করেছে যে উদ্দেশ্য নিয়ে তারা কল্যাণপুরের আন্দোলন সৃষ্টি করেছিল তাদের উদ্দেশ্য সফল হয়েছে। কিন্তু সেই আশা করা বৃথা।

কল্যাণপুরের ঘটনাকে কেন্দ্র করে তারা যে রাজনৈতিক জাল ফেলেছিলেন তার জবাব তারা পাবেন। যেমন পেয়েছেন গত নির্বাচনে। ২৮—২৯ আগষ্টের ঘটনাকে একটি সিনেমার মার্কেটিং টিকিট ব্ল্যাককে কেন্দ্র করে তারা যে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের সঙ্কল্প করেছিলেন, যে ভাবে ছাত্র ও যুবকদের আন্দোলনে ঠেলে দিয়ে রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার চেষ্টা করেছিলেন তার জবাব ১৯৬৭ সালে পেয়েছেন। কল্যাণপুরের যে উদ্দেশ্য তারা সাধন করার চেষ্টা করেছেন তার জবাবও জনসাধারণ দিয়েছেন তার জন্য কোন চিন্তার কারণ নাই। কল্যাণপুরের আসল উদ্দেশ্য হল ধনঞ্জয় সিংহ, হেডমাষ্টারের বিরুদ্ধে অভিযোগ নয়। কারণ এই জাতীয় অভিযোগ আমরা পেয়ে থাকি ও প্রতিকারও করে থাকি। এই নিয়ে আন্দোলনের সৃষ্টি করার কোন প্রয়োজন হয় না। এই কল্যাণপুরের ঘটনা Houseএর মধ্যে রাখা প্রয়োজন। তাই উহা আমি Houseএ রাখছি। কল্যাণপুরে যে ঘটনা হয়েছিল তাহাতে Head Master এর বিরুদ্ধে কিছু অভিযোগ ছিল। যখন এই অভিযোগ তদন্ত করার ব্যবস্থা হল তখন আগরতলা থেকে কয়েকজন নেতা সেখানে ১লা আগষ্ট গিয়ে সেখানে ছাত্র ফেডারেশন গঠন করলেন এবং ছাত্র ফেডারেশন গঠনের সঙ্গেই তাদের যে প্রথম কর্মসূচী ছিল ৩রা আগষ্ট স্কুলে ধর্মঘট। ফলে ৩রা আগষ্ট স্কুলে ধর্মঘট হল এবং ৬ই আগষ্ট কল্যাণপুরে এই ঘটনা ঘটে। এই ঘটনাতে তারা বলেছেন ধনঞ্জয় সিংহ কিছু গুণ্ডা নিয়ে সেখানে গিয়েছেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহোদয় প্রকৃত ঘটনা হল এই যে ধনঞ্জয় সিংহই এই স্কুলটা গড়লেন। উহাতে আমাদের কোন দান নেই। যদি থাকে ধনঞ্জয় সিংহের দান আছে। তারা চেয়েছিল স্কুলটাকে ধ্বংস করতে কিন্তু ধনঞ্জয় সিংহ একান্ত চেষ্টা ছিল গড়তে এবং এই স্কুল গড়ার পেছনে ধনঞ্জয় সিংহের প্রচুর দান আছে বলতে পারি। তাই ধনঞ্জয় সিংহকে সকলে অনুরোধ করল যে এই স্কুলের হেডমাষ্টারের বিরুদ্ধে যে অভিযোগ এবং বিশৃঙ্খলার সৃষ্টি হচ্ছে সেটা মীমাংসা করুন। সেই দিন উনি ম্যানেজিং কমিটির মেম্বার হিসাবে কয়েকজনকে নিয়ে স্কুলে গিয়েছিলেন। উনার উহাতে অন্য কোনরূপ উদ্দেশ্য ছিল না। হেডমাষ্টারকে বললেন আমি স্কুলে এসেছি তার কারণ আপনার বিরুদ্ধে এত অভিযোগ সব কিছু তদন্ত হওয়া উচিত। এগুলি অতি সত্য কথা এবং এগুলি সমস্তই প্রকাশিত হবে যেমন ১৯৬৬ সালের ২৮।২৯শে আগষ্টের ঘটনা প্রকাশিত হয়েছিল ঠিক সেভাবে প্রকাশিত হবে। জনসাধারণ ১৯৬৭ সালের নির্ব্বাচনে তার জবাব দিয়েছেন। তারপর ধনঞ্জয় সিং কয়েকজন অভিভাবককে নিয়ে গিয়ে হেডমাষ্টার মহাশয়কে বললেন, হেডমাষ্টারবাবু আপনার বিরুদ্ধে ছেলেদের এই সমস্ত অভিযোগ। আপনি তাদের এই দাবী কতদূর পূরণ করতে পারেন দেখুন। আর আপনি যেগুলি না পারবেন সেগুলি আমরা উপরে গিয়ে তদ্বির করে নিয়ে আসব। কিন্তু তাই বলে এভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করা যায় না। তখন হেডমাষ্টারবাবু বললেন আপনারা চলুন আমার বাসায়। সেখানে বসে আমরা আলাপ আলোচনা করব। হেডমাষ্টারের বাসাটা ছোট এবং ছেলেদের বসার মত প্রচুর জায়গাও ছিল না। তাই নূতন যে বিলডিংটা

তৈরী হইতেছিল সেখানে তাদের বসবার জন্য বললেন এবং বসার ব্যবস্থাও করে দিলেন। তারপর উনারা বসে সেখানে যখন কিছু আলোচনা করছিলেন তখন কয়েকজন ছাত্র সেখানে গিয়ে উপস্থিত হলেন। তখন সেখানে কিছু ছাত্র গিয়ে হেডমাষ্টারকে বলল উনারা এখানে কেন আসলেন। হেডমাষ্টারবাবু বললেন উনারা এইজন্য এসেছেন। ধনঞ্জয় সিং বললেন, বাবা আমরা এসেছি তোমাদের যে অভিযোগ সেটার কোন প্রতিকার করা যায় কিনা, সেজন্যই আসছি। তখন কয়েকজন ছাত্র বললেন আমরা কোন কিছু জানতাম না যে আপনারা কেন এসেছেন। তাহারা হাত জোড় করে বললেন আপনারা কোন কিছু মনে করবেন না। এই বলে তাহারা সেখান থেকে চলে গেল। কিছুক্ষণ পরেই দেখা গেল স্কুলের সমস্ত ছাত্রছাত্রীদের ছেড়ে দেওয়া হয়েছে এবং তার সাথে সাথেই আরও দেখা গেল কিছু ইটপাটকেল ঘরের উপর পড়তে আরম্ভ করেছে। তখন ধনঞ্জয়বাবু বের হয়ে গেলেন এবং কয়েকজন ছাত্রী সহ হেডমাষ্টারের বাড়ী আশ্রয় নিলেন অপর দিকে হেডমাষ্টারবাবু থানার দিকে চলে গেলেন। ধনঞ্জয়বাবু যখন যাচ্ছিলেন তখন ছাত্ররা কেউ কিছু বলল না, ঘরে দাঁড়িয়েছিল। ধনঞ্জয়বাবু সেই ঘরের সামনে যাওয়ার পর সেখানে কয়েকজন উপস্থিত ব্যক্তি ছেলেদের উস্কানী দিয়ে বলল, তাকে ধর, মার। তখন ছেলেরা তাঁকে ধরে মারবার চেষ্টা করলেন। হেডমাষ্টারের ঘরে কি হয়েছে তার বিবরণ আপনারা পেয়েছেন, সেটা বলে আমি আর সময় নষ্ট করব না। অনেকক্ষণ পর পুলিশ গিয়ে ধনঞ্জয়বাবুকে উদ্ধার করলেন। হেডমাষ্টারকে তারা ভয় দেখাচ্ছিল, এ হল কল্যাণপুরের ঘটনা। তারা আক্রান্ত হওয়ার পর তারা যখন মামলা দায়ের করলেন তখন তাদেরকে arrest করা হয়। সুতরাং দেখা যাচ্ছে, এই ঘটনা দিয়ে ত্রিপুরা বন্ধ, আন্দোলন, আগরতলায় এই অবস্থা, সারা ত্রিপুরা রাজ্যে আগুন জ্বালিয়ে দেওয়ার চেষ্টা হয়েছিল। একজন মাননীয় সদস্য বলেছেন কারফিউর কি প্রয়োজন ছিল? কারফিউ যদি না হত যে আগুন আগরতলায় জ্বালাবার চেষ্টা হয়েছিল সেই আগুন আজ সারা ত্রিপুরা রাজ্যে জ্বলত। তবে একটা দুঃখ ও পরিতাপের বিষয় হল এই যে, ঐ সকল স্বার্থান্বেষী রাজনৈতিক নেতারা আন্দোলনের সামনে আসতে পারলেন না। তারা পেছনে থেকে নিরীহ ছাত্র ও সরকারী কর্মচারীদের আন্দোলনে লেলিয়ে দিলেন। আন্দোলন হয়,আবার আন্দোলনে arrestও হয়, কিন্তু সরকার চিরদিন কখনও কাহাকে আটক রাখেন না। রাখতে পারেন না। কারণ সরকার তাদের কর্মচারীদের বিরুদ্ধে কোন সময় প্রতিহিংসা পরায়ণ হয়ে কিছু করতে পারেন না। কারণ সরকার জানেন তারা প্রকৃত দোষী নয়, প্রকৃত দোষী তাদের পেছনে রয়ে গেছে। এইসব নিরীহ ছাত্র, কর্ম্মচারী এরা দোষী নয়, এদেরে এগিয়ে দেওয়া হয় সম্মুখে, উস্কানী দেওয়া হয়। কাজেই আঘাত ওদেরকে করতে হবে, ছাত্র বা কর্ম্মচারীদেরকে নয়। আন্দোলনের সম্মুখে তারা যায় তাই তাদের আটক রাখতে হয়, কিন্তু সরকার কখনো এটা চায় না যে, তাদেরই কর্ম্মচারীকে বা ছাত্রকে আটকিয়ে রাখা হউক। তাই আমাদের নীতি—নির্দ্দোষীকে আটকিয়ে না রাখা, নির্দ্দোষ এদিক দিয়ে যে তারা উত্তেজিত হয়ে এ কাজ করে। সেই উত্তেজনার কারণ হল, যারা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে পেছনে রয়েছে তারাই উত্তেজনার

কারণ। এবং তাদেরই শাস্তি হওয়ার প্রয়োজন। তাদের শাস্তি দেয় কারা? তাদের শাস্তি দেয় জনগণ। দিয়েছেন এবং আরও দেবেন। ১৯৬৬ সালের ২৮-২৯ তারিখে যে ঘটনা, যেভাবে ছাত্রদের তারা লেলিয়ে দিয়েছিল আন্দোলনের মুখে এবং যেভাবে কতগুলো নিরীহ প্রাণকে নষ্ট হওয়ার জন্য তারা সহায়তা করেছিল তার জবাব জনগণ দিয়েছে ১৯৬৭ সালে, আবার সামনেও জনগণ এর জবাব দেবে। তাই আমি বলছি সরকার যেহেতু মামলা প্রত্যাহার করেছেন, যেহেতু—তাদের ছেড়ে দিয়েছেন, আন্দোলনকে থামিয়ে দিয়েছেন সেইহেতু সরকার এর জন্য দায়ী নয়। মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন তার মধ্যেও বলা রয়েছে This action was purely in normal pursuance of legal procedure and there is no basis for any complaint that any action has been vindictive. একথা মাননীয় মুখ্যমন্ত্রী তার বিবৃতিতে বলেছেন। তাদের সঙ্গে যে চুক্তি হয়েছে তাতেও দেখা যায় উভয়পক্ষে একটা সন্তোষজনক মীমাংসা হয়। তারা যে দাবী করেছেন তাতেও তারা বসে নেই, আবার সরকার পক্ষও এই আন্দোলনের জন্য যাদেরকে শাস্তিমূলক ব্যবস্থা দিয়েছে তাদের উপর সেই শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে না। তারা চেয়েছিল যে Headmasterকে suspend করতে হবে। অপসারণ করতে হবে, তার dismissal চেয়েছিল। কিন্তু পরে তারাও বললো যে, এটা হয় না, হেডমাষ্টারকে এখন leaveএ রাখা হউক। Headmaster is being granted leave. সেখানে যে পুলিশ মোতায়েন করা হয়েছিল, সেটাও withdraw করার জন্যে সরকার সম্মত হলেন। কারণ তারা সেখানে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনতে সাহায্য করবেন এবং ফিরিয়ে আনবেন সেই কথাটাও এখানে পরিষ্কারভাবে রয়ে গেছে। তারপরই তাতে সম্মতি দেওয়া সরকারের পক্ষে সম্ভব হয়েছে। এভাবে transfer orderও stay করা হয়েছে। সুতরাং দেখা যাচ্ছে যে, তাদের সঙ্গে যে চুক্তি হয় তাতে তারা যে দাবী করেছিল, ঠিক সেই দাবী মতো চুক্তিটি হয়নি, একটা মাঝামাঝি চুক্তি হয়েছে। সেটা হয়েছে এই জন্য যে যারা আন্দোলনের বলি হয়েছেন এবং শাস্তি পাচ্ছেন তারা প্রকৃত দোষী নন একথা সরকার জানেন। যারা পেছন থেকে মদৎ যোগাচ্ছেন তারাই দোষী একথা সরকার জানেন। যারা আজকে বক্তৃতা দিলেন তারাই দোষী, তারাই পেছন থেকে কল্যাণপুরে উস্কানী দিয়েছেন, আগরতলায় উস্কানী দিয়েছেন। তারাই পেছন থেকে মদত যোগাচ্ছেন। সুরেশবাবু যে ঘটনা বিবৃত করলেন তা অত্যন্ত মর্মান্তিক এবং তারাই এইসব ঘটনাতে উস্কানী দিয়েছেন। সাবরুমে একটি দোকান খোলা হয়েছিল। দোকানদারকে মেরে দোকান লুটপাট করা হয়েছে। সুতরাং এই সমস্ত ঘটনার জন্য আজ তারা প্রাউটিষ্ট না কি একটা ছাত্র ফেডারেশনের উপর দোষ চাপাবার চেষ্টা করছেন। কিন্তু আর একজনের উপর দোষ চাপালেই তো জনসাধারণকে একথা বিশ্বাস করানো যাবে না যে, এসব কিছুর জন্য তারা দায়ী নয়। আজ যদি তারা চিৎকার করেও বলেন তবুও মানুষ সেটা বিশ্বাস করবে না। তারা যা করেছেন তাতে ত্রিপুরাবাসী এটা বিশ্বাস করতে পারে না। (interruption) তাই মাননীয় অধ্যক্ষ মহোদয় কল্যাণপুরের ঘটনার পিছনে যে ষড়যন্ত্র এবং ধনঞ্জয় সিংকে লক্ষ্য করে যে আক্রমণ তারা করে তারই বা পশ্চাৎ ইতিহাস কি? ধনঞ্জয় সিংহের প্রতি তাদের এত আক্রোশ কেন সে সব বিবরণ আমি দিলাম। এখন হাউস এটা বিবেচনা করবেন যে, কল্যাণপুরের ঘটনাকে কি একটা সাধারণ

ঘটনা বলা যায় ? হেডমাষ্টারের বিরুদ্ধে যে একটা অভিযোগ ছিল, তদন্ত করলেই হয়ে যেতো। কিন্তু এমন অভিযোগ আমরা সব সময়েই পাই। তদন্তও সব সময়ে করি এবং তার প্রতিকারও করি। কিন্তু তারজন্যে হঠাৎ এমন একটা অবস্থার সৃষ্টি হয় না। মাননীয় সদস্য শ্রীপ্রমোদ দাশগুপ্ত বলেছেন যে, সরকারের হঠকারিতা ইত্যাদি। তার রাজনৈতিক বিচক্ষণতা এবং দূরদর্শিতা আছে এটা আমার বিশ্বাস ছিল। কল্যাণপুরের ঘটনার পেছনে যে একটা রাজনৈতিক একটা পটভূমিকা রয়েছে সেটা তিনি দেখবেন। কিন্তু আমি অত্যন্ত দুঃখিত যে সেটা তিনি দেখেননি। তবে তিনি এক সময়ে আমাকে বলেছিলেন যে, M.L.A.দের নিয়ে একটা কমিটি গঠন করে সেখানে পাঠানো হউক। কিন্তু যখন তিনি বলেছিলেন তখন সেখানকার অবস্থা অত্যন্ত গুরুতর। সেই সময়ে M.L.A.দের সেখানে পাঠানোর দায়িত্ব নেওয়াটাও আমাদের পক্ষে ভয়ের ছিল। সেজন্য তাদের আমি সেখানে পাঠাইনি। তবে তারা যদি যেতে চান নিশ্চয়ই যাবেন। প্রমোদবাবু যদি নিজেও যেতে চান তাও যেতে পারেন। কারণ তিনি তার কনষ্টিটুয়েন্সি ছেড়ে অন্য কোথাও যেতে পারবেন না এমন কোন কথা নেই। তিনি ইচ্ছা করলে সে সময় যেতে পারতেন সেখানকার পরিস্থিতি জেনে সে সম্বন্ধে আমাদের রিপোর্ট দিতে পারতেন। সেই সময় যদি তাদের পাঠাতাম তাহলে সেজন্য আমি দায়ী হতাম। যদি M. L. Aরা যেতে চান তাহলে আনন্দের কথা। আমরাও তদন্ত করছি। এর উপর বেশ জোর দেওয়া হচ্ছে। তবে এর পেছন থেকে বেরিয়ে আসবে একটি রাজনৈতিক উদ্দেশ্য। আর কিছুই নয়। হেডমাষ্টার ও মাষ্টারের বিরুদ্ধে অভিযোগ আমরা বরাবরই পাচ্ছি এবং তার প্রতিকারও করছি। কোনটা সত্য কোনটা বা অসত্য প্রমাণিত হচ্ছে। তাই বলে এমন আন্দোলন সৃষ্টি করবো উচিত বলে আমি মনে করি না। এটা যদি হয় তাহলে বুঝতে হবে এর পেছনে রাজনৈতিক উদ্দেশ্য আছে। তারা খাদ্য আন্দোলন করে একটা fasting করতে চেয়েছিল। কিন্তু সেটা পারে নি। তাই তারা কল্যাণপুরের ঘটনাকে নিয়ে একটা fasting করার সুযোগ চেয়েছিল। কিন্তু সেটা সম্ভব হবে বলে মনে হয় না। কারণ ধীরে ধীরে সত্য প্রতিভাত হবে এবং সবাই সেটা জানতে পারবে বলে আমি বিশ্বাস করি।

**Mr. Dy. Speaker** : -The discussion is over. Shri Aghore Deb Barma has violated the rules and decorum of the House on the basis of which Shri K. D. Bhattacherjee has pointed out that Shri Deb Barma has committed breach of privilege. Shri Aghore Deb Barma is a veteran member of this House and is aware of all the rules and procedures of the House, but from his action today in the House I have ground to believe that either he does not know the procedure of the House nor he takes recourses of unparliamentary actions with motive behind. However, I would request the Hon'ble member to act according to the rules of the House. The House should not proceed further with the question of breach of privilege.

**Next item in the list of business is the discussion on Matters of Urgent Public Importance for short Duration on "সরকার নির্দ্ধারিত সর্বনিম্ন মূল্যে ত্রিপুরার বিভিন্ন এলাকায় ধান, চাউল ও পাট ক্রয় কেন্দ্র খোলার প্রয়োজনীয়তা," Notice has given by Shri Bidya Chandra Deb Barma & Shri Naresh Ch. Roy, member. I call on Shri Bidya Ch. Deb Barma to shart discussion. Hon'ble member, "You will get only ten minutes".**

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমি এখানে এই বিষয়ে discussion করার জন্য কেন রেখেছি ? তার কারণ হলো, প্রত্যেক বছরেই আমরা দেখি যে, যখন ধান কাটা শেষ হয়, ধান ওঠে বা পাট কাটার মরশুম হয়, তখনই আমরা দেখি যে ধান এবং পাট ওঠার সাথে সাথে তাদের মূল্য এমনভাবে হ্রাস পায় যে সেটা অতি নিম্ন মূল্য। এখনকার যে মূল্য তার তুলনায় অত্যন্ত কম থাকে। কাজেই চাষীরা যাতে ন্যায্য মূল্য পায় সেই জন্য একটা ন্যায্য মূল্য ধার্য্য করে সরকার থেকে প্রত্যেক স্থানে একটা করে ক্রয় কেন্দ্র খোলা প্রয়োজন। এ সম্বন্ধে পূর্ব্বেও বিধান সভায় আলোচিত হয়েছে, কিন্তু এ পর্য্যন্ত এই বিষয় কার্য্যকরী করা হয় নাই, তাই আমরা প্রস্তাব করছি যাতে প্রত্যেক কেন্দ্রে একটা Godown করে ক্রয় কেন্দ্র খোলা হয়। এটা না যদি করা হয় কৃষকদের অত্যন্ত অসুবিধায় পড়তে হয় কারণ প্রত্যেক চাষীরা যেমন পাট চাষীরা তাদের উৎপন্ন পাট বিক্রয় করার জন্য ১০।১২ মাইল দূরে নিয়ে যেতে হয়। তাদের এতে অনেক ক্ষতি হয়, কারণ যাদের বেশী পরিমাণ পাট আছে তারা একসঙ্গে সব পাট বিক্রয় করতে পারে না। কারণ এত দূরে এত পাট একসঙ্গে বয়ে নিয়ে যাওয়া সম্ভব হয় না, সুতরাং কাছাকাছি যদি বিক্রয় কেন্দ্র থাকে তাহলে সরকার নির্দ্ধারিত নিম্নমূল্য যাই হোক কেন, চাষীরা এক সঙ্গে তাদের পাট প্রভৃতি পণ্যসমূহ এক সঙ্গে বিক্রয় করে দিতে পারে, তাতে দূরে নিয়ে যাওয়ার খরচটার অন্ততঃ লাঘব হয়। কোন কোন জায়গায় পাটের মূল্য ৪০৲ টাকার নীচে যায় তাহলে সরকার তরফ থেকে এই পাট সমূহ ক্রয় করে নেওয়ার ব্যবস্থা করা হয়, কিন্তু আমাদের এখানে এরকম কোন ব্যবস্থা করা হয় না, ত্রিপুরার ৪০৲ টাকা ত দূরের কথা ৩০৲ টাকা পর্য্যন্ত কেনা হয় নাই আমরা জানি বর্তমানে ত্রিপুরায় ২০।২৫৲ টাকা মূল্যে পাট বিক্রয় হয়। ধানের মূল্য অভাব কম বললেই হয়। কিন্তু অনেকেই ধান পাট বিক্রয় করে প্রয়োজনীয় কাপড় চোপরাদি জিনিষপত্র কিনতে হয়, যাদের অবস্থা স্বচ্ছল তাদের এখন বিক্রয় করতে হয় না পরে এক সঙ্গে জমা করে বিক্রয় করতে পারে, সুতরাং ক্ষতিটা হয় সাধারণ কৃষকদের। এই জন্য সাধারণ চাষীরা যাতে দুটো পয়সা পেতে পারে এরকম ব্যবস্থা যদি সরকার থেকে করা না হয় তাহলে তাদের জিনিষের ন্যায্যমূল্য পাওয়ার যে অধিকার সেই অধিকার থেকে তাদের বঞ্চিত করা হবে। আমরা দেখতে পাই যে এতে বছরে জ্যৈষ্ঠ মাস থেকে শ্রাবণ ভাদ্র মাস পর্য্যন্ত চাষীদের প্রায় অভাব অনটনের মধ্যে চলতে হয়, পূজোর সময়ও দরিদ্র কৃষকদের প্রয়োজনীয় কাপড়াদি কিনতে পর্য্যন্ত অত্যন্ত কষ্ট হয়। আমাদের ত্রিপুরাতে এ পর্য্যন্ত এখন কোন Industry গড়ে উঠেনি। যেখানে বেকার কৃষকেরা চাষাবাদের অবসরকালীন সময়ে কিছু কাজ করে উপার্জনের ব্যবস্থা করতে পারে দরিদ্র কৃষক শ্রমিকের এভাবে কোন আয়ের পথ থাকতো তাহলে তাদের ক্লেশকর

অভাব অনটনের কিছুটা লাঘব হতো, সুতরাং প্রত্যেক এলাকায় পঞ্চায়েতের মাধ্যমে মজুতকেন্দ্র খোলা উচিত যাতে অভাব অনটনের সময় দরিদ্র কৃষক শ্রমিকদের মধ্যে যেখানে থেকে বিলি করতে পারা যায় এ বিষয়ে সরকারের দৃষ্টি দেওয়া প্রয়োজন। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমার আবেদন যাতে এ বছরেই প্রত্যেক এলাকায় পঞ্চায়েতের মাধ্যমে ক্রয়কেন্দ্র খোলা হয়, এ বিষয়ে সরকার যেন আশু ব্যবস্থা করেন।

**Mr. Dy. Speaker** :—Now I call on Shri Naresh Roy.

**শ্রীনরেশ রায়** :—মাননীয় স্পীকার স্যার প্রতি বছরে দেখা যায় ফসলের মরশুমে ফসলের মূল্য নিম্নগতি হয়, অন্যান্য বছরের তুলনায় এবৎসরে ফসলের মূল্যের নিম্নগতি বেশী দেখা যাচ্ছে। ত্রিপুরায় কোন কোন জায়গায় চাউলের মূল্য ৩০ টাকার নীচেও এসে গেছে, যদি বাজারের অন্যান্য জিনিষের দামের প্রতি লক্ষ্য করি তাহলে দেখতে পাই ত্রিপুরায় চাউল এবং পাটের দাম যেপথে চলেছে যদি সেই পথে চলতে থাকে তাহলে কৃষকদের সামনে একটা অর্থ নৈতিক সঙ্কট দেখা দেবে। তবে একথা সত্য যে চাউল এবং পাটের উৎপাদন এবার বেশী হওয়াতে এগুলোর দাম নিম্নগামী হয়েছে। সরকার ফসলের উৎপাদন ক্ষেত্রে ধান ও পাট উৎপাদনে কিছুটা কৃতকার্য্য হয়েছে। কিন্তু সেই কৃতকার্য্যটা তখনই সাফল্য মণ্ডিত হবে যখন কৃষক নৈরাশ্যমূলক ভাব না নিয়ে একটা আশার আলো দেখতে পাবে। কিন্তু এখন ধান এবং পাটের দাম যে ভাবে চলেছে তাতে কৃষকের মনে একটা হতাশার ভাব এসে গেছে সুতরাং আমরা উৎপাদনের ক্ষেত্রে যে ভাবে সাফল্য লাভ করেছি সে ভাবে কৃষকের মধ্যে যাতে একটা হতাশা না আসে তজন্য কৃষকদের একটা Price-Support দিয়ে যাতে তাদের রক্ষা করতে পারি সেটা সরকারের লক্ষ্য থাকা প্রয়োজন। অবশ্য সরকারের এই রকম কিছুটা প্রচেষ্টা Co-operative এবং marketing Co-operative Societyর মাধ্যমে হচ্ছে। কিন্তু marketing Society গুলোর যে অবস্থা তাতে মনে হয় তারা ঠিক ঠিক ভাবে কাজ করাতে পারছে না, হয়তঃ এই কারণে যে তাদের অর্থ নৈতিক সামর্থ কম অথবা ফরিয়াদ এবং মহাজনদের হাত থেকে কৃষকদের রক্ষা করার যে সমস্ত ব্যবস্থা করা দরকার তা তারা করাতে সক্ষম হচ্ছে না। তার কারণ হচ্ছে যে একটা marketing Societyতে যে staff থাকে হয়ত সেই staffদের ফরিয়াদ এবং মহাজনদের হাত থেকে কৃষকদের রক্ষা করতে. হলে যে সমস্ত ব্যবস্থা করা প্রয়োজন সেই সংহতি তাদের থাকে না। সুতরাং আমার বক্তব্য হলো ফরিয়াদ এবং মহাজনদের হাতে যাতে কৃষকদের না ঠকতে হয় এজন্য Co-operative Deptt. এমন কতগুলো কর্মচারী এমন ভাবে নিয়োগ করা দরকার যারা ফরিয়াদ এবং ব্যবসায়ীদের মধ্যে যে ক্রিয়া হয় সেই ক্রিয়াটা তারা কিছু বন্ধ করতে পারে। এখন একটা প্রশ্ন হতে পারে কৃষকরা যা উৎপাদন করে তার মধ্যে Stable food কোনটা। তাদের Stable food হল ধান এবং পাট। ধান এবং পাটের উপর নির্ভর করে সারা বৎসর কৃষক তার জীবন পথে অগ্রসর হয়। তাদের হাট বাজার, উৎসবাদি, ঋণ, সুদ ইত্যাদি কাজ চালায় ধান ও পাট বিক্রী করে। কিন্তু যে অবস্থা ত্রিপুরায় কোন কোন জায়গায় এ বছরে চলেছে যে অবস্থায় কৃষক এমন একটা অবস্থায় সারা বৎসরের হাট বাজার করেও খেয়ে তাদের

হাতে যে কিছু সঞ্চয় হবে এমন সম্ভাবনা নাই। এমন অনেক কৃষক ও আছেন যারা সরকারী ঋণ গ্রহণ করেছেন অথবা বেসরকারী ভাবে বিভিন্ন ঋণ গ্রহণ করেছেন তাদের উদ্দেশ্য বিগত দুই বৎসরে চাউলের যে চড়া দাম ছিল, সেই দামটা যদি এই বৎসরেও থাকে তাহলে তারা ঋণ পরিশোধ করতে পারবে। কিন্তু এখন দেখা যায় চাউলের দামের গতি এমন চলেছে, ঋণ পরিশোধ করা দূরে থাকুক তাদের দৈনন্দিন জীবন রক্ষা করবার পক্ষেও একটা সঙ্কটময় অবস্থা। আর একটা দিক লক্ষ্য/করলে দেখা যায় যে আমাদের ত্রিপুরা রাজ্যে খাজনা প্রায় ৫।৭ বৎসরের বাকী রয়েছে। কৃষকদের একটা আশা ছিল যে তারা ধান এবং পাটের মূল্য দিয়ে তাদের এই খাজনার অনেকটা আদায় করবে। কিন্তু খাজনা আদায় করতে গিয়ে এখন তাদের হাতে কোন পয়সা থাকছেনা। সেই পয়সার অভাবে বোধ হয় এবারও তারা সেই বকেয়া খাজনা আদায় করতে পারবে না। সেই জন্যই আমার হাউসের সামনে একটা কথা যে কৃষকদের রক্ষা করবার জন্য কৃষকদের মধ্যে যে একটা উৎসাহ উদ্দীপনা, "অধিক খাদ্য ফলাও" এর যে একটা সম্ভাবনা দেখা গিয়েছিল, সেই সম্ভাবনাকে জীবিত রাখবার জন্য আমাদের একটা price support থাকা দরকার। সেটা বাজারের অন্যান্য জিনিষ পত্রের দিকে লক্ষ্য রেখে যাতে সঙ্গতি সম্পন্ন হয়, যাতে আমরা এমনএকটা দর নির্দ্ধারিত না করি, যা বাজারের অন্যান্য জিনিষ পত্রের তুলনায় কম হবে, এমন যেমন না হয়। বাজারের অন্যান্য জিনিষ পত্রের দিকে লক্ষ্য রেখে তাদের price support সেটা যাতে সংগতি পূর্ণ হয় সেইজন্য হাউসের কাছে অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করলাম।

এখানে যে দুইটি resolution আনা হয়েছে তাহা Business Advisory Committee আগেই admit করেছেন। কিন্তু আমাদের House এর যে convention এত দিন পর্য্যন্ত চলে আসছে, আজকে আগামী কালের যে List of Business এর programme আজকের দিনের দেওয়া হয়নি এটাই হল আমাদের House এর convention অর্থাৎ আজকে এটা টেবিলে submit করা হয় নি। ভবিষ্যতে যাতে এরকম না হয় সেইজন্য আমি মাননীয় ডেপুটি স্পীকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Sunil Chandra Dutta**—আমার মনে জেগেছে এতদিন পর্য্যন্ত যে রীতি মেনে এসেছি আজকের দিনে House এ যে business থাকবে তা আগের দিন member দের কাছে পৌছিয়ে দেওয়া হয়। কিন্তু এইsessionএ দুঃখের সহিত লক্ষ্য করলাম আজকের দিনের যে business এটা ১১টারসময় Houseএ উপস্থিত হয়ে পাই নি। বিধান সভার সদস্য আমরা যারা তারা সবাই সর্ব্বজ্ঞ পণ্ডিত নই। এমন সব বিষয় আছে যে প্রস্তাব একজন সদস্য আনলেন সেই বিষয়ে আমি সম্পূর্ণ অবহিত নাও থাকতে পারি। কিন্তু আমার হয়ত ইচ্ছা আছে, সেই আলোচনায় অংশ গ্রহণ করার, কিন্তু Houseএ এসে এটা না পাওয়ার জন্য আমি সেই আলোচনায় অংশ গ্রহণ করতে পারি নাই। কাজেই আমি মাননীয় অধ্যক্ষকে অনুরোধ করব যাতে ভবিষ্যতে এরূপ ঘটনা না ঘটে, আগের যেরীতি আমাদের House এ ছিল সে রীতি যাতে প্রচলিত হয়। তাছাড়া আজকে আমাদের দলের মাননীয় সদস্য শ্রীপ্রমোদ দাশগুপ্ত আমার কাছে বলেছেন যে ওনার একটা motion আছে সে সম্পর্কে উনি কাগজ পত্র নিয়ে তৈরী হয়ে আসেন নি। ওনার ধারণাই ছিল না। ইহার পর Houseএ এসে

প্রথম ১১টার সময় ইনি ডেকস দেখেননি। উনার ধারণাই ছিল না যে আজকে এটার discussion উঠবে। উনি আমাকে বলেছেন যে আমি কাগজ পত্র নিয়ে তৈরী হয়ে আসিনি কি করে এটার আলোচনা আজকে করব। আমার মনে হয় তিনি মাননীয় অধ্যক্ষকে অনুরোধ করবেন যে আগামী সোমবার কিংবা মঙ্গলবার যাতে ইহার দিন ধার্য্য করা হয় এবং এই রীতি অন্যান্য বিধান সভায় প্রচলিত আছে। বিরোধী সদস্যও মনে হয় এই বিষয়ে আর আপত্তি করবেনা। কাজেই এই সম্পর্কে প্রমোদ বাবুর যে discussion আরম্ভ হয়েছে সেটা শেষ হয়ে যাক। প্রমোদ বাবুর এটা আর একদিন যাতে হতে পারে তার জন্য আমি অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Aghore Deb Barma**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা already Houseএ আলোচনা শুরু হয়ে গেছে সেই সম্পর্কে আমি আমার বক্তব্য রাখছি। আজকে আমাদের চিন্তা করতে হয় কংগ্রেসের যারা মিনিষ্টার বা রুলিং পার্টি তারা বরাবরই কৃষকদের সম্পর্কে অনেক ভাল ভাল কথা বলে থাকে, কৃষকদের রক্ষা করবেন, জাতীয় আয় বাড়াবেন এবং অর্থ নৈতিক উন্নতি ও অগ্রগতির কথাও বলেন, এবং সঙ্গে সঙ্গে সমাজতন্ত্রবাদ বা সমাজবাদ ইত্যাদির কথাও আওড়ানো হয়। কিন্তু একটা সাধারণ জিনিষ এটা আজ সকলেই স্বীকার করবেন যে এই ধানপাটই হল কৃষকদের মূল, ইহা ছাড়া কৃষকরা বাঁচতে পারবে না। ধান এবং পাটই হচ্ছে কৃষকদের প্রধান সম্বল। তদুপরি ত্রিপুরা একটি কৃষি প্রধান অঞ্চল। এখানে কোন industry নাই। এখানকার অর্থনীতি এই কৃষির উপরই নির্ভরশীল। সে দিকে আমরা যদি লক্ষ্য করে দেখি একদিকে ministerদের বড় বড় কথা এবং কৃষকদের বাস্তব জীবনের অর্থ নৈতিক যে ঘটনা এটা যদি আমরা পাশাপাশি মিলিয়ে দেখি, তবে দেখতে পাই যে আজ কৃষককুল দিনের পর দিন ধ্বংস হয়ে যাচ্ছে। তাদের অর্থনীতি বিপর্যাস্ত হচ্ছে, তাদের যে সুযোগ সুবিধা বা তাদের স্বার্থের দিকে কোন ব্যবস্থা করা হচ্ছে না। আর এক দিকে সমাজতন্ত্র বাদের স্বপ্ন দেখানো হচ্ছে। কাজেই এইরূপ চলতে থাকলে সমাজতন্ত্র কি হাওয়ার উপর দিয়ে হবে। Ruling পার্টির সবার কথা আমি বলছি না—তাদের মধ্যে অনেকেই আছেন দেশের উন্নতি ও অগ্রগতি চান, অর্থ নৈতিক উন্নতি চান। তাই আজ ruling পার্টির মধ্যে contradiction দেখা দিয়েছে। যাহোক সাধারণতঃ আমরা দেখতে পাই ত্রিপুরা সীমান্তবর্ত্তী অঞ্চলে দরিদ্র কৃষকরা ন্যায্য মূল্যে সরকারের কাছে ধান চাউল বিক্রি করতে চান। কিন্তু communication এর অসুবিধা এই অজুহাতে সরকার সেইসব অঞ্চলের ধান চাউল ক্রয় করেন না। কাজেই ধান চাউল ইত্যাদির উৎপাদন সত্বেও ধান চাউলের যে ন্যায্য মুল্য সেটা তাহারা পায় না। কাজেই এই সমস্তগুলি বাহির রাজ্যে চলে যায় এবং এই অবস্থা ঘটে। কাজেই সমস্ত ঘটনা যদি মিলাইয়া দেখা হয় তবে দেখা যাবে ত্রিপুরার ধান চাউলের যে ঘাটতি সেটা দিনের পর দিন বেড়েই চলছে। অথচ ত্রিপুরার সীমান্ত অঞ্চলের ধান চাউলগুলি সরকারের নিকট দরখাস্ত করেও তারা সরকারের নিকট বিক্রী করতে পারছে না। কাজেই আজ এই যে প্রস্তাবটা আলোচনার জন্য এখানে রাখা হয়েছে সেটা অত্যন্ত যুক্তিযুক্তপুর্ণ এবং সময়োপযোগী। আজকে যদি সমস্ত কৃষকদের সামান্যতম সাহায্য করারও ইচ্ছা সরকারের থাকে তাহা হলে

সরকার নিশ্চয়ই ত্রিপুরার সমস্ত অঞ্চল থেকে ধান এবং চাউল ক্রয় করার জন্য প্রচেষ্টা করতেন। কিন্তু তাহা আজও করা হচ্ছে না। আরেকটি জিনিষ হল পাট। সেটা অত্যন্ত মুল্যবান জিনিষ। উহা ভারতের মধ্যে কেবল বাংলা দেশে ও ত্রিপুরায় হয়। আর তা ছাড়া আসামের মধ্যে কিছু পরিমাণ জায়গাতে পাটের চাষ হয়। ভারতে সামগ্রিকভাবে পাটের কদর কম হলেও বিদেশের বাজারে পাটের কদর অত্যন্ত বেশী। এই পাটের মাধ্যমে ভারতে বিদেশী মুদ্রা আহরণের একটা উপায় বা সুযোগও আছে। কাজেই আজকে যদি পাট চাষকে উন্নত করতে পারতাম, কৃষকদের এই পাট চাষে উৎসাহিত করতে পারতাম তবে বর্ত্তমানেপাটের যে উৎপাদন হার আছে সেই উৎপাদনের হারকে আরও বৃদ্ধি করিয়া আমরা বৈদেশিক মুদ্রা অনেক বেশী অর্জন করতে পারতাম। আমরা দেখেছি ১৯৪৭ সালেব পূর্ব্বে ত্রিপুরার কৃষিজাত দ্রব্যের ব্যবসা ছিল বৃটিশ ভারত অর্থাৎ পূর্ব্ববঙ্গের সঙ্গে। কিন্তু ১৯৪৭ সালের পর ভারত বিভক্তির পর ত্রিপুরার কৃষিজাত দ্রব্যের ব্যবসা পূর্ব্ব পাকিস্তানের সঙ্গে বন্ধ হয়ে গেল। ফলে ত্রিপুরার বড় বড় আনারস বাগান নষ্ট হয়ে যায়। বাগানগুলি নষ্ট হয়ে যাওযার কারণটা কি? কারণ হল পাকিস্তান হওয়ার পর আমাদেব বাজার নষ্ট হয়ে যায়। ফলে আমাদের দর কমে যায়। কাজেই আনারস বাজারে আনার যে labour cost হয় তাও আনারস বিক্রী করে পাওয়া যায না। স্বাভাবিক ভাবেই আনারসেব বাগান নষ্ট হযে যায। ঠিক তদরূপ বৎসরের প্রারম্ভেই পাটের দর ৬০৲ টাকা দেখা গেল কিন্তু হঠাৎ পাটের দর ৩০ টাকাতে নেমে আসল। এই ব্যাপারে বিধান সভায় আমরা বহু আলোচনা করেছি যাতে পাটের দরের একটা সমতা রক্ষা করা হয়। যাতে উন্নত ধরণের পাট চাষের জন্য আমরা encourage করতে পারি। কাজেই এই বিধান সভাতে Jute Advisory Board বা council গঠন করার জন্য প্রস্তাবও আনা হয়েছিল যাতে করে এই বোর্ড বিদেশী যারা পাট ক্রযকরে তাদের সঙ্গে আলাপ আলোচনা করে পাট চাষীদের স্বার্থ রক্ষা করতে পারে। এখানে minister রাও বলেছেন Appex marketing society এবং Co-opertive Socicties রয়েছে। পাটের দর যখন কমে তখন Co-operative Society গুলি ন্যায্য দামে পাট ক্রয় করে পাটের দরের সমতা রক্ষা করবে। কিন্তু কার্য্যক্ষেত্রে আমরা কি দেখতে পাই? Appex marketing society বা Co-operative Societies কারো পাট কেনার কোন ক্ষমতা নাই। ফলে পাটের দর দিনের পর দিন নেমে যাচ্ছে। সেই নিম্ন গতিকে রোধ করার ক্ষমতা society গুলির নাই। আজকে society গুলির কেলেঙ্কারীর কথা এখানে আমি উল্লেখ করছি না। কাজেই আমরা দেখছি চাষীদের স্বার্থ দেখার ব্যাপারে সরকারের কোন গরজ নাই অথচ সমাজতন্ত্রবাদের কথা খুব বলা হচ্ছে। কাজেই আমার বক্তব্য হচ্ছে অন্য কারোর উপর নির্ভর না করে সরকারের নিজ দায়িত্বে যেন পাটের নিম্ন দর বেঁধে দেওয়া হয়। অন্ততঃ মন প্রতি যেন ৬০ টাকা বেঁধে দেওয়া হয়। এর কম দর হলে কৃষকেরা কিছুতেই বাচতে পারে না। কাজেই আজকে এরূপ একটা ব্যবস্থা সত্বর করা দরকার। কিন্তু আজ পর্য্যন্ত সরকারী পক্ষ থেকে কোন ব্যবস্থাই হচ্ছে না। গত বৎসরও পাটের দর ৬০।৭০ টাকা ছিল। এই বৎসরেরও প্রারম্ভে পাটের দর ৬০ টাকা ছিল। কিন্তু হঠাৎ পাটের দর নেমে যায় ফটকাবাজদের কারসাজিতে। এইভাবে যদি দর নেমে যায় তবে পরবর্ত্তী বৎসরে কৃষকরা পাট চাষ করতে উৎসাহিত হবেনা। এবার টীলা ভূমিতে ও বিভিন্ন জায়গায় পাটের চাষ

হয়েছিল কিন্তু দেখা যায় কোন জায়গায় পাট কাটাই হয় নাই। জলে ভেজানো তো দূরের কথা। কারণ পাট কেটে জলে ভিজিয়ে পরে বাজারে বিক্রী করতে গেলে দেখা যাবে যে বিক্রীলব্ধ টাকা দ্বারা labour costই উঠবে না। কাজেই সরকারের উচিত প্রতিটি বাজারে বাজারে সর্ব নিম্ন ৬০ টাকা দরে পাট ক্রয়ের ব্যবস্থা করা এবং ব্যবস্থাটা যেন অতি সত্বর করা হয়। ইহা যদি না করা হয় এবং পুর্ব্বের মতই ভাওতা দেওয়া হয় তবে কৃষক সমাজ এই মন্ত্রী সভাকে বরদাস্ত করবে না। তারা বিরাট আন্দোলনের পথে নামতে বাধ্য হবে। কৃষক সমাজ যদি এই নিয়ে আন্দোলন করে তারজন্য এই সরকার অর্থাৎ বর্ত্তমান ruling partyর মন্ত্রীরা সর্ব্বতোভাবে দায়ী থাকবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy, Speaker :**—Now I call on Hon'ble Member Shri Jatindra Kumar Majumder.

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীনরেশ রায় ও শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা যে আলোচনাটা এনেছেন সেটা দেশের পক্ষে এবং জনসাধারণের পক্ষে অত্যন্ত গুরুত্বপুর্ণ এবং উল্লেখযোগ্য। কৃষিজাত দ্রব্য যথা—ধান, চাউল, পাট ইত্যাদির মুল্য গতবারের তুলনায় বর্ত্তমান বৎসরে অনেক কম। তাই সেইগুলি সরকারী ক্রয় কেন্দ্রের মাধ্যমে ক্রয় করার জন্য আজকের এই আলোচনা অত্যন্ত দরকার। কৃষকরা তাদের কৃষিজাত দ্রব্য বিক্রয় করে তাদের সংসারের বিভিন্ন খরচা মিটায়। কৃষকেরা তাদের কৃষিজাত দ্রব্য বিক্রী করে তাদের সংসারের খরচাদি এবং পুনরায় কৃষি করার খরচাদি সংসারের দায়-দায়িত্ব, ঋণ পরিশোধ ইত্যাদি করে থাকেন। কিন্তু এবার দেখা যাচ্ছে যে comparatively ত্রিপুরার কোন কোন জায়গায় ধান, বিশেষ করে পাট, এগুলোর মূল্য অনেক কম। তাই আজকে আমাদের এদিকে নজর দেওয়া দরকার যাতে করে একটা সমতা রেখে যে যে জায়গায় মূল্য কম আছে সেখান থেকে ক্রয় করে সরকারীভাবে co-operative এর মাধ্যমে অথবা agency এর মাধ্যমে ক্রয় করে জমা রেখে পরবর্তী সময়ে সেগুলোকে জনসাধারণের মধ্যে distribution করা দরকার হয়ে পড়েছে। কিন্তু আজকে একথা বললে, চলবে না যে এই জমার জন্য সরকার দায়ী। জমার জন্য সরকার দায়ী যদি বলা হয় তাহলে একথা বলতে হবে, হ্যাঁ কিছুটা দায়ী, অন্য দিক দিয়ে—যেমন আজকে পাটের মূল্য কমার কি কারণ সেটাও আমাদের দেখতে হবে। Jute trading tax, সার বিনামূল্যে দেওয়া এবং অন্যান্য fertilizer বিনামূল্যে দেওয়া এবং কৃষকদেরকে উন্নত প্রথায় পাট চাষে আগ্রহান্বিত করে আনা সেটা সরকার করেছেন এবং সরকারের পরিকল্পনাধীনে যে সমস্ত সংস্থা আছে সেই সমস্ত সংস্থার কার্যক্রমের দ্বারা আজকে কৃষকরা তাদের কৃষির দিকে এগিয়ে যাচ্ছে সেটা অনস্বীকার্য। তাই আজকে একদিক দিয়ে বলতে পারা যায় কৃষির জন্য সরকার দায়ী। এখানে আমরা লক্ষ্য করি আজকে এই সম্বন্ধে আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য অঘোর বাবু বলেছেন ৬০ টাকা করে পাটের দাম দেওয়া দরকার এবং সরকার সেটা করে দিক। কিন্তু আজকে এখানে পাটের দাম কমার আরও একটি কারণ আমরা দেখতে পাই। সেই কারণ হচ্ছে পশ্চিম বঙ্গে ধর্মঘট, লক-আউট ইত্যাদি চলছে

বৎসরের পর বৎসর, দিনের পর দিন জুট মিলগুলিতে, পাটের মূল্য কমার সেটাও একটা কারণ হতে পারে যে এই সমস্ত জুট মিলগুলো বন্ধ থাকার দরুণ, বিশেষ করে পশ্চিম বঙ্গের যুক্তফ্রন্ট সরকারের উস্কানীতে জুট মিল বন্ধ থাকার দরুণে এখানেও তার প্রতিক্রিয়া স্বরূপ পাটের দাম নীচে নেমেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরাতে কোন Industry নেই। পাটজাত দ্রব্য ব্যবহার করার জন্য জুট মিল ইত্যাদি নেই। তাই আমাদেরকে এই পাট পশ্চিমবঙ্গে পাঠাতে হয়। তাই আমি মনে করি পশ্চিম বঙ্গও সেটার জন্য কিছু দাযী আছে। আর একটা কথা হল পশ্চিমবঙ্গ সরকার পাটের সর্ব্বনিম্ন মূল্য ৪০ টাকা করে দিয়েছে, তার কারণ কি? তারও একটা কারণ আছে। এখানে আজকে যে সমস্ত পাট উৎপন্ন হয় এবং যারা এই পাট কিনে তাদের কমে কিনতে হবে, কারণ যেখানে পশ্চিমবঙ্গে ৪০ টাকা দর বেধে দিযেছে সরকারীভাবে সেখানের লোকে এখান থেকে পাট ক্রয় করে, communication খরচ, ট্রাক খরচ ও অন্যান্য খরচ দিয়ে পশ্চিমবঙ্গে পাঠাতে হয়। তাহলে এখানে ব্যবসায়ীগনকে অনেক কমে পাট কিনতে হয়। তাই এই জন্য আমি বলব যে পশ্চিমবঙ্গ সরকারই অনেকটা দাযী। আমাদের এখানে পাটের দাম, ধানের দাম বিভিন্ন জায়গাতে কমে গেছে, সেটার দাম কিছুটা বাড়ানো দরকার। তাই বলে এটা বলা চলে না যে ৬০ টাকা ৭০ টাকায় সরকার কিনুক। আজকে সামঞ্জস্য রেখে কৃষকরা যাতে বাঁচে তার দিকে লক্ষ্য রাখতে হবে, আর এখান থেকে যারা কিনে পাঠায় তাদের দিকেও দেখতে হবে যে দরের একটা সামঞ্জস্য তাদের ও বজায় রাখতে হবে, কেননা পাঠাতে আনুসঙ্গিক অনেক খরচ তাদের দিতে হয়। তবে এটা করলে চলবেনা যে সরকার ৬০ টাকায় দর বেধে দিলেন—আর কেউ পাট কিনল না। তার ফলে কৃষকরা পাট বিক্রি করতে পারল না, ঘরে পড়ে রইল। অনেক কৃষক আছে যারা পাট শুকিয়ে সঙ্গে সঙ্গে বিক্রি করে, কারণ শ্রমিকের মজুরী, খোরাকী ইত্যাদি দিতে হয়। এমন একটি রেওয়াজ যদি থাকত যে ৬০।৭০ টাকা না হলে পরে কেউ পাট বিক্রী করো না। এমন করার চেষ্টা চলছে এবং কৃষকগণকে ক্ষেপিয়ে দেওয়া হচ্ছে। তাই আমি বলব তাহাদিগকে ক্ষেপিয়ে দেওয়ার জন্য তারা দাযী থাকবে। সেই জন্যই আমি তাহাদিগকে উদ্দেশ্য করে বলছি, কৃষকদের জন্যে দরের সামঞ্জস্য রক্ষা করার জন্যে সেটা আজকে করা দরকার। সেই রকম গঠন মূলক suggestion আমাদিগকে দিতে হবে। আজকে যে আলোচনা এখানে এসেছে সেটাকে আমি অভিনন্দন জানাই। ত্রিপুরার কৃষকদের রক্ষার জন্যে, কৃষকদের সুযোগ সুবিধা এবং বাঁচার জন্যে যে সমস্ত জায়গাতে আজকে দর কমে গিয়েছে সেই সমস্ত জায়গায় সরকারী পরিচালনা এবং co-operative society এর মাধ্যমে একটা সামঞ্জস্য মূল্য দিয়ে সেটা ক্রয় করা উচিত।

আরেকটি কথা, অধ্যক্ষ মহোদয়, যে সমস্ত জায়গাতে এ সমস্ত জিনিসের দাম কমে গিয়েছে সে সমস্ত জায়গার জনসাধারণ গরীব কৃষক, বড় বড় জোতদারের সংখ্যা ত্রিপুরাতে খুব বেশী নেই। কম জমির মালিকের সংখ্যাই এখানে বেশী। এই সমস্ত মালিকেরা আজ জমির খাজনা দিতে পারছে না। তারা কৃষিপণ্য বিক্রী করে তাদের খাজনা আদায় করে। তাই আজকে আমাদের খাজনার দিকে লক্ষ্য রাখতে হবে। এই সমস্ত কৃষকদের খাজনা

আপাতত না নিয়ে কিস্তিতে খাজনা নিয়ে বা প্রয়োজনমত ছোট ছোট কৃষকদের খাজনা একেবারে মুকুব করে দিয়ে আজকে তাদেরকে বা জনসাধারণকে বাঁচাবার একটা প্রচেষ্টা আমাদের নিতে হবে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Promode Ranjan Dasgupta :**—মাননীয় স্পীকার স্যার, আমার নামে একখানা discussion ছিল। এই discussionখানা খুবই important এবং এই discussion এর জন্য কিছু কাগজপত্রেরও প্রয়োজন আছে। এই discussion খানা largely discussion হতে পারে। তাই এটাকে আগামী কাল আনার জন্য আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের নিকট অনুরোধ করি। আজকে যদি এটাকে defer করি তবে আমার মনে হয় সেটা সকলে শুনতে পারবে এবং আলোচনায় participate করতে পারবে।

**Mr. Dy. Speaker** :—Now I call on Hon'ble Member Shri Suresh Chandra Choudhury.

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে কৃষকগণের ধান, চাউল, পাট ইত্যাদির ন্যায্য মূল্য পাওয়ার আলোচনা করতে গিয়ে বলতে হয় যে সমস্ত ত্রিপুরা রাজ্য একটি কৃষি প্রধান অঞ্চল। শতকরা ৮০ ভাগের ও বেশী লোক কৃষির উপর নির্ভরশীল। এই যে কৃষক সমাজ দিন দিন অর্থসংকটের পথে চলেছে তার কারণ ধান, চাউল ও পাটের মূল্য আজ নিম্নমুখি। উহার পেছনের হেতু হল আজ কৃষকগণ ফসল অধিক ফলানোর জন্য আপ্রান চেষ্টা করছে। তাই যে সকল সাবডিভিসনে ফসল ভাল হয়েছে সেই সকল সাব ডিভিসনে ধান, চাউলের মূল্য অত্যধিক কমে গিয়েছে। যেমন সাব্রুম, বিলোনীয়া, কমলপুরে প্রত্যেকটি সাব-ডিভিশনে সরকারের নির্দ্ধারিত মূল্য অপেক্ষা ও কম। বিলোনীয়াতে এমন একটি সময় গিয়েছে যে কৃষকদের ধান চাউল বিক্রী না করে উপায় নাই, সেটা এক মাস বা দেড় মাস আগের কথা, কারন চাষের মরসুমে চাষবাসের মজুর বিদায় করতে হলে টাকার দরকার। অতি অল্প মূল্যে ধান চাউল বিক্রী করতে হয়েছে। এইরূপ অবস্থায় সরকারের চিন্তা করা দরকার কিভাবে কৃষকগণ ধান চাউলের উপযুক্ত মূল্য পাইতে পারে, সেদিকে একটা পরিকল্পনা থাকা দরকার। আমাদের ত্রিপুরাতে ধান ও চাউলের একটা নির্দ্ধারিত মূল্য আছে, সে মূল্যে সরকার খরিদ করছে। অথচ যে মূল্যে সরকার খরিদ করছে সেটাও ন্যায্য মূল্য বলে আমি মনে করি না। এই মূল্য আরও বাড়ীয়ে দেওয়ার জন্য আমি মনে করি। উৎপাদনের খরচা দিনের পর দিন বেড়ে গিয়েছে। এমন কি সারের মূল্যও পূর্ব্বের তুলনায় বেড়ে গিয়েছে, তার মূলে উৎপাদন খরচ বেড়ে গিয়েছে। সেই জন্যই ফসলের নির্দ্ধারিত মূল্যের পরিমাণ ও বাড়িয়ে দেওয়া প্রয়োজন বলে আমি মনে করি। কিন্তু সরকারের যে নির্দ্ধারিত মূল্য আছে, সেই মূল্যেও খরিদ করার কোন ব্যবস্থা হচ্ছে না। কৃষকগণ যখন বিক্রী করে তখন আমাদের সরকার খরিদ করার কোন ব্যবস্থা করেন না। মূল্য যখন বাজারে বেড়ে যায় তখন সরকার তাদের নির্দ্ধারিত মূল্য নিয়ে খরিদ করতে যান। কারন তাদের টাকা Sanction হইতে বাজারে মূল্য অধিক বেড়ে যায়। তখন আর নির্দ্ধারিত মূল্যে ক্রয় করা সম্ভব হয়না। কাজেই সরকার যদি পূর্ব্ব থেকেই উহার ( টাকার ) ব্যবস্থা করে ফেলেন তবে আমার মনে হয়

সেটা ভাল হবে। যারা ধানের উপরই নির্ভরশীল তাদের উপর বৎসরে দুইবার সঙ্কট আসে পৌষ মাসে আর ভাদ্র মাসে। পৌষ মাসের শেষ পর্যন্ত যদি ধান খরিদের ব্যবস্থা না হয় তবে তারা অল্প মূল্যে তাদের উৎপাদিত অধিকাংশ ধান বিক্রি করতে বাধ্য হয়। এই জন্যই সরকারের সেদিকে বিশেষ দৃষ্টি রাখা দরকার। যে যে সাবডিভিসানে চাউলের মূল্য অত্যধিক কম হয় সে সব সাব ডিভিসান থেকে চাউল নিয়ে গিয়ে যে সব জায়গায় চাউলের মূল্য বেশী সেখানে বিক্রি করার অধিকার যদি কৃষকদের দেওয়া হয় তাহলে কৃষকদের বাঁচবার একটা পথ হয় বলে আমি মনে করি। অথবা সরকারী Permitএর মাধ্যমে সেই স্থানীয় Co-operative এর মাধ্যমে চাউল খরিদ করে যাতে যেখানে বেশী দাম আছে সেখানে বিক্রি করার ব্যবস্থাও যদি করা হয় তাহলেও কৃষকগণ বাঁচতে পারে। বর্ত্তমানে খয্যমুখের বিভিন্ন অঞ্চলে মুহুরীপুর তহশীলের বিভিন্ন অঞ্চলে চাউলের দাম ১ টাকার চেয়েও কম। Co-operativeএর মাধ্যমে সরকার খরিদ করছে কিন্তু একা Co-operative খরিদ করে বলে চাউলের quantity নিয়ে দর কষাকষি হয়। তাতে কৃষকগণের যে খুব লাভ হচ্ছে তা নয়। একে তো সরকারী নির্দ্ধারিত মূল্য যা আছে তা কৃষকদের পক্ষে কম তারপরেও ধান চাউল ভাল মন্দ যাচাই করতে গিয়ে আরো অসুবিধায় পরে কৃষকগণ। তাতে তাদের উপযুক্ত মূল্যও তারা পাচ্ছে না। সেজন্য আমি মনে করি বিভিন্ন অঞ্চলের Co-operativeএর মাধ্যমে সেই স্থানীয় কৃষকদের যে Co-operative সেই Co-operativeএর মাধ্যমে তাদেরকে খরিদ করবার সুযোগ দিয়ে এবং যেখানে মূল্য বেশী আছে সেখানে বিক্রি করবার সুযোগ দিলে আমার মনে হয় কৃষকদের পক্ষে বাঁচবার পথ মুক্ত হয়। আর একটি কথা হচ্ছে বর্ত্তমানে পাটের দাম সর্ব্বত্র অস্বাভাবিকভাবে কমে যাচ্ছে। শুধু আমি বিলোনীয়ার কথা বলব না। আমি শুনতে পেলাম যে কৈলাসহরের বিভিন্ন পার্ব্বত্য অঞ্চলেও পাটের দাম অস্বাভাবিক কমে গেছে। ৩০৲টাকার ও নীচে। ২৫৲, ২৬৲, ২৭৲ টাকার মধ্যে পাটের দাম নেমে গেছে। কৃষকগণ যে কঠোর পরিশ্রম করে পাট উৎপাদন করে এবং তার পেছনে যে খরচা আছে তাতে এত দামে বিক্রি করলে কৃষকদের সমূহ সর্ব্বনাশ ছাড়া আর কিছুই হয় না। সরকার থেকে একটা ন্যায্য মূল্য স্থির করে দেওয়া হয়েছে। বোধ হয় ৩১৲ টাকার মত একটা মূল্য নির্দ্ধারণ করা হয়েছে, যদিও কৃষকদের পক্ষে এটা কম। তবু এই দাম যাতে কৃষকেরা পায় সেই দিকে সরকারের একটা গঠন মূলক চিন্তাধারা থাকা দরকার বলে আমি মনে করি। আমি গতবৎসর ও দেখেছি যে যদিও সরকার থেকে দাম নির্দ্ধারণ করে দেওয়া হয়েছে, যদিও Co-operative এর মাধ্যমে খরিদের ব্যবস্থা করা হয়েছে, কিন্তু দুর্নীতির কিছুটা আশ্রয় ছিল বলে কৃষকগণ উপযুক্ত দাম পায় নাই। কারণ Co-operative আবার কতগুলি ফরিয়া ধরেছে। ফরিয়াদের মারফতে Co-operative খরিদ করেছে। ফরিয়া হয়ত ২৫৲ টাকা মূল্যে খরিদ করে ৩১৲ টাকা মূল্যে Co-operativeএর কাছে বিক্রী করে। এইবারও যদি সেইরূপ অবস্থা হয় তাহলে কৃষকদের যে অবস্থা সেই অবস্থাই থাকবে। কৃষকগণ সেই নির্দ্ধারিত মূল্যে সরকারী খরিদ করার ব্যবস্থা থাকলেও কোনরূপ সুযোগ সুবিধা পাবে না। সেজন্য সর্ব্বত্র সরকারী প্রচারের মাধ্যমে দাম প্রত্যেক বাজারে প্রত্যেক কৃষকগণ যাতে জানতে পারে এবং যে

Agencyর মারফতে খরিদ হবে সেই Agencyর ভিতরে যাতে কোনরূপ দুর্নীতি না থাকতে পারে সেদিকে সরকারের দৃষ্টি রাখা দরকার। আমি জেনেছি এবার Appex Societyর মারফতে পাট কেনা হবে। আমি এই Appex Societyর কার্যকলাপ সম্পর্কে খুব সন্দিহান, কারণ গত ২।৩ বৎসর আগে এই Appex Society পাটের খরিদ বিক্রী নিয়ে যে খেলা খেলেছে তাতে তারা ত্রিপুরাতে সুনাম অর্জন করতে পারে নাই। অতএব সরকারের এইদিকে বিশেষ দৃষ্টি দেওয়া দরকার বলে আমি মনে করি। কারণ সরকারী নির্দ্ধারিত দাম থাকা সত্বেও কৃষকগণ উপযুক্ত মূল্য পাবে না এই আশঙ্কা বোধ করেই সরকারকে এ দিক থেকে বিশেষ দৃষ্টি রাখার জন্য আমি অনুরোধ করছি। কারণ এখনই পাটের মরসুম আরম্ভ হয়ে গেছে। সর্ব্বত্র পাট খরিদ আরম্ভ হয়ে গেছে। এখনই সরকারকে বিশেষ দৃষ্টি রেখে এই পাট খরিদের ব্যবস্থা করা দরকার। বিভিন্ন অবস্থায় কৃষকগণ যে সঙ্কটের সম্মুখীন হচ্ছে এই সঙ্কটের হাত থেকে রক্ষা করতে হলে শুধু পাট ধান, চাউল নয় তাদের উৎপাদিত অন্যান্য জিনিষগুলিও যাতে উপযুক্ত মূল্যে বিক্রী করতে পারে সেরূপ সুযোগ সুবিধা সরকারের দেওয়া উচিত। প্রসঙ্গক্রমে আমি একটা কথা বলছি গত বৎসরে বিলোনীয়া সাব ডিভিসানের সব অঞ্চলে আলুর উৎপাদন হয়, যেমন জোলাইবাড়ীতে প্রচুর আলু গত বৎসর ফলন হয়েছে। কিন্তু কৃষকগণের খুব কমদামে আলু বিক্রি করতে হয়েছে। কারণ কাঁচা মাল ঘরে রাখবার মত কোন সুবিধা কৃষকদের নেই। এমন কোন ব্যবস্থাও সরকারী পর্য্যায়ে নেই যেখানে সেই কাঁচামাল রাখতে পারে। দু'এক মাস হাতে রেখে বিক্রি করতে পারে সেরকম কোন ব্যবস্থাও নেই। তারফলে ১০।১২ টাকা দরে আলু বিক্রি করে কৃষকগণ সর্ব্বস্বান্ত হয়ে গেছে। এমন অবস্থা হয়েছে হয়ত সে সব অঞ্চলে কৃষকগণ আবার সেই আলুর চাষ আর করবে কিনা তাতে সন্দিহান। কারণ বছরের পর বছর যদি তারা ন্যায্যমুল্য না পায় তাহলে তারা ক্ষতিগ্রস্ত হবে। কারণ ধানের চাইতেও আলুতে বেশী টাকা invest করতে হয়, অনেক পয়সা খরচ করতে হয়, যারফলে উপযুক্ত মূল্য না পেলে তারা এক বৎসরেই সর্বস্বান্ত হয়ে যায়। আমি সেদিক থেকে সরকারের দৃষ্টি আকর্ষণ করি। এই সব কাঁচা মাল বিক্রি করার যাতে সুযোগ সুবিধা পায়, রেখে যাতে বিক্রি করার সুবিধা পায় সেজন্যে সরকারী স্তরে cold storage বা হীম ঘরের ব্যবস্থা থাকা প্রয়োজন বলে আমি মনে করি। কারণ যদি হীম ঘরের ব্যবস্থা না হয় তাহলে এই কৃষকগণ যে কোন অবস্থায় সেই কাঁচা মাল যে কোন মূল্যে বিক্রি করে দিতে বাধ্য হয়। এই জন্য আমি অনুরোধ রাখছি যাতে ত্রিপুরার দক্ষিণ এবং উত্তরে অন্ততঃ দুইটি হীম ঘরের ব্যবস্থা রাখা হয়। যাতে কৃষকগণ তাদের উৎপাদিত কাঁচামাল এই হীম ঘরে রেখে সময় বুঝে দামের উঠা নামা চিন্তা করে বিক্রি করতে পারে। সেরূপ সুযোগ সুবিধা যাতে দেওয়া হয় সেজন্য আমি সরকারের বিশেষ দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তৃতা শেষ করছি।

**Mr. Deputy Speaker**—I would now call on Sri Abhiram Deb Barma.

**Sri Abhiram Deb Barma**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা এবং শ্রীনরেশ রায় মহাশয় হাউসের সামনে যে মোসান এনেছেন এই মোসানটি বর্তমান ত্রিপু-

রা র কৃষকদের অবস্থার পরিপ্রেক্ষিতে এনেছেন। কৃষকদের উৎপাদিত ধান এবং চাউলের দাম আজকে বাজারে যেভাবে কমতে শুরু করেছে তাতে কৃষকদের সর্বনাশ হচ্ছে। আমি কিছুদিন আগে রাইমা সরমা গিয়েছিলাম, সেখানে আমি দেখে এসেছি বাজারে চাউল বিক্রি হচ্ছে প্রতি কেজি আট আনা দরে এবং পাট বিক্রি হচ্ছে প্রতি মণ ২০ টাকা ২৫ টাকা। অথচ সেখানে নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম আকাশ ছোঁয়া। কেরোসিন আমরা এখানে ৫০ পয়সা দিয়ে কিনে থাকি, এই কেরোসিন সেখানে ১ টাকা থেকে ১।। প্রতি লিটার। একদিকে কৃষকদের উৎপাদিত ফসলের দাম কমে যাচ্ছে অপর দিকে সেখানে নিত্যপ্রয়োজনীয় জিনিষের দাম দিনের পর দিন আকাশ ছোঁয়া হয়ে যাচ্ছে। রাইমা সরমা এমনই একটা জায়গা, পূর্বে লংথরাই, পশ্চিমে আঠারমুড়া, এর মাঝখানে রাইমা এবং সরমা এলাকা। এখানে যোগাযোগের কোন সুবিধা নাই। যদিও আমবাসা থেকে গণ্ডাছড়া পর্য্যন্ত একটা কাঁচা রাস্তা আছে, সেটা দিয়ে বর্ষাকালে ২।১টি জীপ যায় এবং শীতকালেও কিছু জীপ যাইতে পারে। একমাত্র যোগাযোগের ব্যবস্থা বলতে আমবাসা থেকে গণ্ডাছড়া পর্য্যন্ত একটি কাঁচা রাস্তাই আছে। এই রাস্তা দিয়ে নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্রের আমদানী করা সম্ভব হয় না, অপরদিকে সেখানকার পাট এবং ধান রপ্তানী করা সম্ভব হয় না। যারফলে সেখানকার ধান এবং পাটের দাম এত কমতে আরম্ভ করেছে যে কৃষকদের আজকে বাঁচার কোন ব্যবস্থা সেখানে নাই। আমরা জানি ভারতসরকার একটা জুট কমিশন গঠন করেছেন ত্রিপুরার প্রাক্তন চীফ কমিশনার Sri S. P. Mukharjee কে Commissioner করে। এই কমিশন ভারতবর্ষের ৭টি প্রদেশে যেখানে পাটের দাম ৪১ টাকার কম হবে সেখানে একটি ক্রয় কেন্দ্র খুলে কৃষকদের পাট কেনার একটা ব্যবস্থা করেছেন। এই কমিশনের মাধ্যমে এই ৭টি প্রদেশে অন্তত ২০০টি ক্রয় কেন্দ্র খোলা হয়েছে এবং তার মাধ্যমে যেখানে ৪০ টাকার কম পাটের দাম হচ্ছে সেখানে এই কমিশনের মাধ্যমে পাট ক্রয় করা হচ্ছে। কাজেই ত্রিপুরা রাজ্যে শুধ রাইমা সরমাতে নয়, উদয়পুরে এবং অন্যান্য এলাকাতেও দেখি ৩০ টাকার উর্দ্ধে পাটের দাম নেই। এই যদি অবস্থা হয়—একদিকে সরকারের কৃষি ঋণ এবং খাজনার চাপ পড়ছে, নোটিশের পর নোটিশ হচ্ছে তাদের উপর। অথচ কৃষকদের এই উৎপাদিত ফসল দিয়ে তারা যাতে দুই পয়সা পেতে পারে তার কোন ব্যাবস্থা করা হচ্ছেনা। অপরদিকে আমরা কি দেখি বাজারে যখন ধান চাউলের দাম আকাশ ছোঁয়া, তখন কৃষকদের ঘরে ধান চাউল থাকেনা, তাদের তখন মহাজনদের কাছ থেকে বা বাজার থেকে কিনে খেতে হয়। তখন সরকার যান কৃষকের গোলা থেকে ধান কেড়ে আনতে, কৃষকদের গোলার ধান যাতে বাজার দর থেকে কম দরে আনতে পারেন সেই চেষ্টা করেন। আমরা দেখেছি এই অবস্থার প্রতিরোধ করতে গিয়ে কৈলাশহরের অন্তর্গত ফটিকরায়ের ঘটনা। কৃষক যখন দু পয়সা পাবে তখন সরকার একটা নির্দ্দিষ্ট দর ঠিক করে দেন, বাজার এবং সরকারের এই নির্দ্দিষ্ট দরের মধ্যে কোন সামঞ্জস্য না থাকার ফলে কৃষকদের মধ্যে একটা বিরাট বিক্ষোভের সৃষ্টি হয়। অপরদিকে যখন কৃষকরা তাদের উৎপাদিত ফসলের ন্যায্য মুল্য পাননা তখন সরকার নীরব বসে থাকেন। মাননীয় সদস্য শ্রীযতীন্দ্র কুমার মজুমদার মহাশয়, যেখানে অঘোর বাবু ৬০ টাকায় একটা দর বেধে দেওয়ার জন্য সুপারিশ করেছেন, তিনি সেখানে বলেছেন এটা সরকারের পক্ষে সম্ভব হবেনা। অথচ রুলিং পাটীর মধ্যে এই যতীন্দ্র বাবুর মত যারা আছেন—তারা বাহিরে গিয়ে কিন্তু কৃষকেদের দরদী হয়ে এই রকম বলেন। তাদের বাহিরের এবং ভিতরের কথার কোন সামঞ্জস্য থাকেনা। কৃষকদের জীবিকা নির্ব্বাহের একমাত্র উপায়ই হলো ধান এবং পাট, এই ধান এবং পাট ছাড়া তাদের উপায় নাই। ছেলে মেয়ের লেখা পড়া, চিকিৎসা ইত্যাদি সমস্ত কিছুই নির্ভর করে তাদের কৃষিজাত ফসলের বিক্রির উপর। এ ছাড়া তাদের দ্বিতীয় পথ নেই। কাজেই কৃষকদের অবস্থার দিকে লক্ষ্য রেখে যদি আজকে ত্রিপুরার একমাত্র সম্বল ধান এবং পাটকে রক্ষা করার জন্য সুপরিকল্পিত ভাবে ব্যবস্থা না করা হয় তাহলে পরে এই কৃষককুল ধ্বংস হবে। তারা শুধু নীরবে ধ্বংস হবেনা,

ধ্বংসের পথ থেকে মুক্তি পাওয়ার জন্য তারাও নেমে পড়বে। তখনই কলিং পার্টীর সদ্যস্যরা বলবেন তারা সমাজদ্রোহী। আমি নিশ্চয়ই চাই না এমন একটা অবস্থার সৃষ্টি হউক, ত্রিপুরার কৃষকেরা বাঁচুক এটা সকলেই চায়। কাজেই সরকারের তরফ থেকে যাতে সেদিকে নজর দেন সেজন্য অনুরোধ রাখছি। যতীন্দ্র বাবু বলেছেন Cooperative এর মাধ্যমে কেনা হউক, আমরা বার বার এই বিধান সভাতে বলেছি যে Cooperative হল একটা চোরের আড্ডা। Cooperative এর মাধ্যমে যখন ধান, চাউল কেনার দায়িত্ব দেওয়া হবে তখন ইঁদুরের লঙ্গরখানা খুলে দেওয়া ছাড়া আর কিছুই হবেনা। ত্রিপুরা রাজ্যে ইঁদুর বৃদ্ধি করার ব্যবস্থা করা হবে, এছাড়া মানুষের বাঁচার কোন ব্যবস্থা হবে বলে আমি কোন মতে চিন্তা করতে পারিনা. এইভাবে চলে আসছে Cooperative গুলো। আমি অনুরোধ করব কৃষকদের আজকে বাঁচার ব্যবস্থা যেন করা হয়। আমি একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker :**—Now I call on Hon'ble Member Shri Promode Rn. Das Gupta.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা ও নরেশ রায় যে আলোচনা আজকে হাউসের সামনে রেখেছেন সেটা হচ্ছে ত্রিপুরার কৃষকদের বাঁচা মরার প্রশ্ন। কারণ একথা অস্বীকার করলে চলবে না যে চাউলের দাম এবং পাটের দাম যেভাবে কমে যাচ্ছে সেটা কৃষকের জীবনের পক্ষে একটা সাংঘাতিক আকার ধারণ করেছে। কারণ একমন চাউল উৎপাদন করতে তার পেছনে যে টাকা খরচ হয় আজকে কৃষক যদি তার থেকে কম পায় তাহলে তার বাচবার পথ থাকে না। এক মণ পাট উৎপাদন করতে যে খরচ হয় তার চেয়ে যদি কম পায় তাহলে সে বাঁচতে পারে না। আমরা দেখেছি বৎসরের এক সময়ে চাউল এবং পাটের দাম অসম্ভব কমে যায়, বিশেষত চাউলের দাম। যারা দরিদ্র ও মধ্যবিত্ত কৃষক তারা পাট বা চাউল উঠাবার সাথে সাথেই বাজারে নিয়া আসে এবং অনেক সময় প্রয়োজনের তাগিদে তারা খোরাকীর ধান চাউলও বাজারে নিয়া আসে। সেই ধান চাউল কোথায় যায় তা আমাদের দেখতে হবে। সেই পাট কিভাবে লেনদেন হয় তার যে chain সেই chainটা আমাদের দেখতে হবে। সেইটা যদি আমরা বের করতে পারি, সেই জায়গায় যদি আমরা price support দিতে পারি তবে আমরা কৃষকদের বাঁচাতে পারি। মাননীয় সদস্য অঘোর বাবু বলেছেন যে কংগ্রেস সমাজতন্ত্রের বুলি আওড়ায় কাজে কিছুই করে না। কংগ্রেস সত্যই সমাজতন্ত্রে বিশ্বাসী। কিন্তু সমাজতন্ত্র তৈরী করার যে কারিগর তিনি যদি সমাজতন্ত্রের রূপ ঠিক মত না দিতে পারেন তাহলে সেই মূর্তি সমাজতন্ত্রের না হয়ে অন্যরূপ ধারণ করবে। আমাদের যে ১০ দফা কার্য্যসূচী—তার মধ্যে কৃষকদের বাঁচার যে প্রোগ্রাম তা আমরা গ্রহণ করেছি। অঘোর বাবু তাঁরা যত কথাই বলুন না কেন সেটা তারা মুছে ফেলতে পারবেন না। সেই কার্য্যসূচী হচ্ছে State Trading & Cooperative. তার মধ্যে Land Reformও আছে। কিন্তু Land Reform আজকে আলোচনার বিষয় নয়, তাই সেটা আমি আনছি না। State Trading ও Cooperativeএর উদ্দেশ্য হচ্ছে যারা গরীব তাদের রক্ষা করা, সেই জন্যই কংগ্রেস আজ সেই কার্য্যসূচী গ্রহণ করেছে। কার্য্যতঃ আমরা দেখছি যে ত্রিপুরার ক্ষেত্রে তার একটু ব্যতিক্রম হচ্ছে। ত্রিপুরার কথা যদি আমরা বিচার করি তা হলে প্রথমেই আমাদের দেখতে হবে সমবায় কিভাবে চলছে। সেই সমবায় দিয়ে কৃষকের সাহায্য

করা যেতে পারে কিনা ? এই সমবায় সত্যই কৃষক থেকে চাউল ও পাট ক্রয় করে কি না ? এই কতকগুলি প্রশ্ন আজ এসেছে। Appex Cooperative সম্বন্ধে আমাদের বন্ধুবর সুরেশ চৌধুরী মহাশয় বলেছেন। আমরা দেখেছি Appex Cooperative বড় বড় ব্যবসায়ীর নিকট হইতে পাট ক্রয় করিত এবং আমরা জানি একজন বড় মাড়োয়ারী ব্যবসায়ীকে তারা dealer নিযুক্ত করেছে, তাহলে দেখছি যে যারা Producer তার থেকে ক্রয় করা হচ্ছে না। যে গরীব কৃষক সে পাটের মূল্য পায় না। সমবায়ের উদ্দেশ্যই হচ্ছে যে Producer তাকে Price support দেওয়া কিন্তু ত্রিপুরার ক্ষেত্রে তা হচ্ছে না। হয়নি এজন্য যে ত্রিপুরার যে ৪৫ লক্ষ টাকা কো-অপারেটিভে দেওয়া হয়েছিল সে টাকা নিয়ে সমবায়ের যে কারিগর, যার হাতে সমবায়কে সার্থক করে তোলার জন্য দেওয়া হয়েছিল সে টাকা নিয়ে ছিনিমিনি খেলেছে এবং তার জন্য তিনিই দায়ী। যে সমস্ত কারিগরের হাতে সমবায়ের শিক্ষা দীক্ষার ভার দেওয়া হয়েছিল তারাও তাহা রূপায়ণে ব্যর্থ হয়েছেন। অতএব সমবায়কে ঠিকভাবে চালিত করতে হলে সেইটাকে আমাদের আমূল পরিবর্তন করতে হবে যাতে গরীব কৃষক উপযুক্ত দামে তার মাল সরাসরি সমবায়ের নিকট বিক্রী করতে পারে। আজকে সমবায়ের সব চাউল বড় বড় merchant যারা আছে তারা কিনে নিচ্ছে এবং চালের বাজার যখন বাড়বে তখন আস্তে আস্তে বাজারে তা ছাড়বে এবং মুনাফা লুটবে। এই মুনাফাকে বাধা দিবার জন্যই সমবায়, কিন্তু সমবায়ও সার্থক হয়নি। State trading হচ্ছে, সরকার নির্দ্ধারিত দাম সে পাটের দামই হোক বা চাউলের দামই হউক তাকে support দেওয়া। Indian Jute Mills Association, কৃষক ও সরকার তারা সব মিলে পাটের একটা দর বেধে দিয়েছেন, কিন্তু কৃষকরা সেই দর পাচ্ছে কি ? এখানে আমরা দেখছি কলিকাতা হইতে বড় বড় ব্যবসায়ীরা পাট কেনার জন্য এখানে আসেন। তাদের আবার ফরিয়া আছে। তাদের আবার গ্রামে লোক আছে—এই ভাবে পাট কিনে তা কলিকাতা গিয়ে পৌছে। সারা ভারতবর্ষের মধ্যে ত্রিপুরার পাট উৎপাদনের একটি বিশেষ স্থান রয়েছে। ধান এখানে উৎপন্ন হয় বটে কিন্তু cash crop বলতে ত্রিপুরার পাটই বুঝায়, কিন্তু এখানের কৃষকরা যখন পাট বিক্রী করে তখন ঐ chain ২০—২২ টাকার বেশী তাদের দর দেয় না। কারন পেটে যখন ভাত না থাকে তখন কৃষকরা ঐ দরেই পাট বিক্রী করতে বাধ্য হয়। কাজেই আমি অনুরোধ করব যে কংগ্রেস সরকার এখনই একটি বলিষ্ঠ নীতি গ্রহণ করতে পারে, যেসব এলাকায় ধান পাটের দাম কমে গেছে সেখানে সরকার নির্দ্দিষ্ট দরে ধান পাট কিনে তার price support দেওয়া। আমরা জানি গণ্ডছড়ায় গতবার চাউলের দর নেমেছিল ২০—২৫ টাকায় আবার সেখানেই বৈশাখ মাসে দর বেড়েছিল ১০০ টাকার উপর। অতএব চিন্তা করুন যে গরীব কৃষক তার চাউল ২০ টাকা দরে বিক্রী করছে সেই আবার তার চাউল ১০০ টাকা দরে খরিদ করেছে এবং তার কি দুরবস্থা। অতএব এই দিকে যদি সুষ্ঠ্য এবং বলিষ্ট নীতি গ্রহণ না করা হয় এবং যেখানে দাম কমেছে সেখানে Priee supprot দেওয়া না হয় তাহলে গরীব কৃষকদের মনে একটা frustration আসবে এবং তার পরিণতি হবে অন্দোলন মুখী এবং ধ্বংসাত্মক মুখী। কাজেই আজ এই বক্তব্য রাখব যে আজকে আমাদের সরকার একটি Advisory Committee, গঠন করে তার সঙ্গে পরামর্শ করে সমবায়কে এমনভাবে চালিত করুন যাতে গরীব কৃষকরা

Prce-support পায়, তাদের শস্য সমবায়ের নিকট বিক্রী করতে পারে এবং সেখানে যাতে কোন রকম দুর্নীতি প্রবেশ না করে। তার সঙ্গে সঙ্গে কৃষকদের নিকট হতে Co-operative গুলো উপযুক্ত মূল্যে শস্য ক্রয় করেন এবং পাটের মূল্য যাতে কৃষকরা উপযুক্ত ভাবে পায়, Advisory Committee যেন সেই দিকে লক্ষ্য রাখেন সেজন্য আমি অনুরোধ করব।

**Mr. Deputy Speaker :**—I would call on Shri Benoy Bhusan Banerjee.

**Shri Benoy Bhusan Banerjee :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে হাউসে শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা এবং শ্রীনরেশ রায় মহাশয় যে প্রস্তাবটি এনেছেন, ধান চাউলের মূল্য নিম্নগতি হওয়াতে কৃষকদের যে দুর্দ্দশা এই ব্যপার নিয়ে। আমি এই সম্বন্ধে খুব বেশী সময় নষ্ট করব না, কারণ ইতিপূর্ব্বে মাননীয় সদস্যরা এই বিষয়ে বিশেষভাবে আলোচনা করেছেন। কাজেই আমি আমার বক্তব্য সংক্ষিপ্ত করব। ত্রিপুরা একটি কৃষি প্রধান রাজ্য এ রাজ্যের কৃষক যদি না বাঁচে তাহলে এ রাজ্যের লোকদের যে কি অবস্থা হবে তা ভেবে আমি নিজেই দুশ্চিন্তাগ্রস্থ। কৃষক হল জাতির মেরুদণ্ড। যারা উৎপাদক, যারা আমাদের খাওয়াইয়া বাঁচাইয়া রাখেন তাদের অবস্থা যদি খারাপের দিকে যায় তাহলে সারা দেশে যে একটা অসহনীয় অবস্থার সৃষ্টি হবে তা আমি ভাবছি। তারজন্য বিভিন্ন সদস্যগণ যে প্রস্তাব রেখেছেন আমিও সেই প্রস্তাব সমর্থন করি। আমাদের দেশে যে Co-operative Marketing Society গুলো আছে, তাদের যে কার্য্যকলাপ, যে দিকে যাওয়া তাদের উচিত ছিল, যে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করা আমাদের আদর্শ ও লক্ষ্য ছিল সেদিকে লক্ষ্য করলে আমি দেখতে পাই সেগুলোকে ঠিক ঠিকভাবে আমরা পরিচালিত করতে পারিনি। এগুলোকে সুষ্ঠু পরিচালনার মাধ্যমে কৃষকদের ধান, পাট ইত্যাদির price protection দেওয়া দরকার এবং তা এক্ষুনি দেওয়া দরকার। এগুলো যদি আমরা না দিতে পারি, কৃষককুল যদি নিরোৎসাহ হয় তাহা হলে আমার মনে হয় ভারতবর্ষের যে বানিজ্য, এবং বহিঃ বানিজ্য দ্বারা যে আয় সেটাও নষ্ট হবে। কৃষকরা নিরোৎসাহ হয়ে পড়লে আগামী বৎসর পাট চাষ কমে যাবে। পাট বিক্রি করে তারা যে অর্থ পায় যার দ্বারা তারা সংসারে সুখ সাচ্ছন্দ আনয়ন করে তার থেকে তারা বঞ্চিত হবে। এই অবস্থায় যে সমস্ত জায়গায় ধান এবং পাটের দাম অত্যন্ত নীচে নেমে গেছে সেই সব জায়গায় সরকার থেকে ক্রয় কেন্দ্র খোলা হউক। ধান এবং পাটের দাম যে কমে গেছে সেই দিকে যদি আমরা লক্ষ্য না করি বা protection না দেই, শুধু যদি তাদের জন্য মায়া কান্না কাঁদি তাহলে তার স্বার্থকতা আমরা পাব না। আমরা শ্রমিকের জন্য, কর্ম্মচারীদের জন্য তাদের নিম্নতর মজুরীর কথা চিন্তা করি এবং তারা সংঘবদ্ধভাবে তাদের এই দাবী আদায়ের জন্য অগ্রসর হয়। আমার দেশের কৃষক সকাল বেলা ঘুম থেকে উঠে সারাদিন রোদে শুকায়, বৃষ্টিতে ভিজে মাঠে কাজ করে ফসল উৎপাদন করে এবং এ ভাবে কঠিন পরিশ্রম করে আমাদেরই মুখের গ্রাস সংগ্রহ করে। কাজেই আমি মনে করি শিক্ষিত সম্প্রদায় যারা আছেন দেশের নিরীহ কৃষক সম্প্রদায় যারা আছেন. যারা নিজেদের দাবী তুলে ধরতে পারেন না, তাদের কথা আমাদের সকলের ভাবা দরকার। কোন কোন ক্ষেত্রে- রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে তাদের আমরা আহ্বান করি, তাদের দুঃখে আমরা দুঃখিত হই; অশ্রু জল ফেলি কিন্তু সেটা তাদের প্রতি কৃত্তিম সহানুভূতি বলে আমি মনে করি। যারা আমাদের রশদ জোগায়, যারা না

বাঁচলে আমরা না খেয়ে মরব, তাদের দিকে আমাদের বিশেষভাবে দৃষ্টি দেওয়া উচিত যাতে তাদের অর্থনৈতিক মানদণ্ড ভেঙ্গে না পড়ে, তারা যাতে বাঁচতে পারে তারজন্য সরকার থেকে অতিসত্বর ক্রয়কেন্দ্র খুলে তারা যাতে ন্যায্যমূল্য পায় তার ব্যবস্থা করা হউক। যে যে সংস্থার মাধ্যমে ক্রয় করা হবে তার প্রতি যেন বিশেষ দৃষ্টি রাখা হয়, যেন কেউ বঞ্চিত না হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Deputy Speaker** :—I would now call on Hon'ble Chief Minister.

**Shri S. L. Singh** :—আলোচনার উত্তরে আমি হাউসের সামনে শুধু এই কথা বলব যে, রাজ্য সরকার ধান ও চাউলের নিম্ন মূল্যমান রক্ষা করার জন্য এই বছর সমবায় সমিতি মারফতে সরকারী তত্ত্বাবধানে এবং চলতি সরকারী কন্ট্রোল অর্ডার মাধ্যমে উদ্বৃত্ত ধান ও চাউল ক্রয়ের ব্যবস্থা নিয়েছেন। ধান চাউলের ক্রয় মূল্য কুইন্টাল প্রতি যথাক্রমে ৫৬.২৫ ও ৯৩.৭৩ পয়সা ধার্য্য হইয়াছে।

তা ছাড়া কো-অপারেটিভ সোসাইটির স্বীয় ক্রীত ধান ও চাউল সরকারী তত্ত্বাবধানে বিলি করা হইবে। ইতিমধ্যেই সমবায় সংস্থা এতদ সংশ্লিষ্ট তাদের সক্রিয় পন্থা গ্রহণ করেছেন। কো-অপারেটিভ সোসাইটিকে খোলা বাজার থেকে এবং গ্রামের উৎপাদকের নিকট থেকে সরাসরি ক্রয় করতে নির্দেশ দেওয়া হইয়াছে।

যে হেতু এই পরিকল্পনার মুখ্য উদ্দেশ্য উৎপাদকদের ধান ও চাউলের মূল্য যাতে সরকার নির্দ্দিষ্ট দর থেকে কম না হয় তা দেখা সেজন্য বিভাগীয় কর্ম্মকর্ত্তাদের এই বিষয়ে দৃষ্টি রাখার জন্য নির্দ্দেশ দেওয়া হইয়াছে। কোন কোন বিভাগীয় এলাকায় ধান ও চাউলের বাজার দর কিছুদিন পর সরকারী নির্দ্ধারিত ক্রয় মূল্যের সমতার ও তার নিম্নে চালিয়া যায়। ঐ সকল এলাকার কো-অপারেটিভ সোসাইটিকে ধান চাল ক্রয়ের জন্য নির্দেশ দেওয়া হইয়াছে। এই বিষয়ে রেজিষ্ট্রার কো-অপারেটিভ সোসাইটির দৃষ্টি আকর্ষণ করে ঐ সব এলাকায় দ্রুত ধান ও চাউল সংগ্রহ করার অনুরোধ করা হইয়াছে।

পাট সংক্রান্ত বিষয়ে আমি বলব যে তুলনামূলক ভাবে পাটের দর মরশুমের প্রথম ভাগের মূল্যমান থেকে পরবর্ত্তীকালে নিম্নে চলিয়া যায়। গত আগষ্টের প্রথম ভাগের মূল্যের সাথে সেপ্টেম্বরের মাঝামাঝি সময়ের পাটের বাজার দর তুলনা মূলক ভাবে বিচারে একথা সত্য যে কিছুটা নিম্নাভিমুখী হয়। পাটের মূল্য যথাযথ রাখার জন্য রাজ্য সরকার যেসব ট্রেডিং কর্পোরেশন আছে, কো-অপারেটিভ মার্কেটিং সোসাইটির তত্ত্বাবধানে পরিচালিত এই মূল্য রক্ষা পরিকল্পনার নীতি হিসাবে গ্রহণ করিতে সিদ্ধান্ত নিয়াছেন। পরিকল্পনাটি বর্ত্তমানে রেজিষ্ট্রার কো-অপারেটিভ সোসাইটি কর্ত্তৃক রূপায়িত হইতেছে। ইহা ছাড়া ভারত সরকার কলিকাতায় পৌছান, দর সাদা বটমগ্রেস পাট মণ প্রতি চল্লিশ টাকা অর্থাৎ কুইন্টল প্রতি ১০৭.১৭ পয়সা মূল্য রক্ষা হিসাবে ধার্য্য করিয়াছেন। কৃষক তার জমিতে যে কোন রকমের পাট উৎপাদন করুক না কেন তাহার মান উন্নত করার জন্য উৎসাহ দিতে জুট কমিশনার নিম্ন মান হইতে উচ্চ মান পর্য্যন্ত ক্রমিক পার্থক্য নির্দ্ধারণপূর্ব্বক পর্যায়ক্রমে দর ঠিক করিয়াছেন। বিভিন্ন প্রকারে এবং বিভিন্ন মানে পাটের কলিকাতায় বিক্রয় দর

উত্তর

তথ্য সংগ্রহ করা হইতেছে।

## STARRED QUESTION NO. 602
**By Shri Bidya Chandra Deb Barma**

প্রশ্ন

(১) ত্রিপুরার ক্ষুদ্র সেচ প্রকল্প কার্য্যকরী করার জন্য এ পর্যন্ত কোন্ সাব-ডিভিশনে কত টাকা খরচ হইয়াছে ?

(২) এই সকল প্রকল্প কার্য্যকরী হওয়ায় কোন্ সাব-ডিভিশনে মোট কি পরিমাণ জমিতে জল সেচের ব্যবস্থা হইয়াছে ?

(৩) এই সকল প্রকল্পের মধ্যে (ক) নলকূপ (খ) নদী বা ছড়ার বাঁধ (গ) পাম্প মেশিন এবং (ঘ) নালাকাটা বাবদ ব্যয় হইয়াছে কোন মহকুমায় কত।

উত্তর

(১) সদর সাব-ডিভিশন—৬,৭৬,৮০০.০০
কমলপুর সাব-ডিভিশন—২,৫৮,৮৪৭.০০
খোয়াই সাব-ডিভিশন—২,৩৯,৯৫২.০০
ধর্ম্মনগর সাব-ডিভিশন—২০,০৪৫.০০
উদয়পুর সাব-ডিভিশন—৮,৬৬,০২০.০০
বিলোনীয়া সাব-ডিভিশন—১,৬৭,২৯১.০০
কৈলাসহর সাব-ডিভিশন—৫,৪৮,৬৫১.০০
সোনামুড়া সাব-ডিভিশন—১,২৭,৬২১.০০

(২) কৈলাসহর সাব-ডিভিশন—৪০৩০ একর
উদয়পুর সাব-ডিভিশন—৪৮৭০ ,,
সোনামুড়া সাব-ডিভিশন—১০০০ ,,
ধর্ম্মনগর সাব-ডিভিশন—১৬০ ,,
সদর সাব-ডিভিশন—১৮৯৫ ,,
খোয়াই সাব-ডিভিশন—৭০৩ ,,
কমলপুর সাব-ডিভিশন—৭৯৫ ,,
বিলোনীয়া সাব-ডিভিশন—৫৬০ ,,

(৩)

| | Diversion | Lift | Tube-wells | Tanks |
|---|---|---|---|---|
| কমলপুর | ২,২৭,০৮৫ | ২০,৯৫৪ | — | -- |
| খোয়াই | ১,৬০,৬০৭ | ৯৭৮৭ | ৪২,৯২৫ | — |
| ধর্ম্মনগর | — | ৫৮,৩৫৫ | — | — |
| সদর | ২,৮০,৯৫৯ | — | ২,৭৫,৪৯৯ | — |
| উদয়পুর | ৩৯,৮৯৫ | ৯৯১৮ | — | — |
| সোনামুড়া | — | ১৮০৮০৭ | — | — |
| বিলোনীয়া | ১,২৪,১৮৪ | — | — | |

## STARRED QUESTION NO. 450
**By Shri Kshitish Chandra Das M.L.A.,**

### প্রশ্ন

(ক) আভাংগা কৃষিকার্ম্মে ১৯৬৬-৬৭, ৬৭-৬৮ ও ৬৯ইং জুন পর্য্যন্ত সরকার হইতে কত টাকার মাছের রেনু ( ডিম ) পাওয়া গিয়াছিল ?

(খ) 'ক' প্রশ্নে বর্ণিত সনগুলিতে ঐ রেনু হইতে যে মাছের পোনা উৎপাদন হয় তাহার বিক্রয়লব্ধ টাকার পরিমাণ ?

### উত্তর

(ক) ১৯৬৬-৬৭ইং—টা: ৩,৯৮৫.৫০
১৯৬৭-৬৮ইং—টা: ৩,৮৮৫.২০
১৯৬৮-৬৯ইং—টা: ৩,০০৪.২০
১৯৬৯-৭০ (জুন পর্য্যন্ত)।

(খ) ১৯৬৭-৬৭ইং—টা: ৭,০:৩.০০
১৯৬৭-৬৮ইং—টা: ৫,৮৪৫.৫০
১৯৬৮-৬৯ইং—টা: ৫,৮৬৩.৫০
১৯৬৯—৭০ ( জুন পর্যন্ত।)

## STARRED QUESTION NO. 506.
**By Shri Naresh Roy, M, L, A,**

### প্রশ্ন

১) কৃষি বিভাগ হইতে কৃষকগণকে কোন কোন ধরণের সার বিতরণ করা হয় :

২) এ'সকল সার কৃষকগণ কি কি প্রকারে পাইয়া থাকে ;

৩) Composed সার বিতরণের জন্য সরকারের কোন যানবাহন নিযুক্ত আছে কি ?

৪) থাকিলে সার বিতরণ কেন্দ্র হইতে কৃষকের জমি পর্য্যন্ত প্রতি মাইলে গাড়ীভাড়া কত নেওয়া হয় ?

### উত্তর

১) নিম্নোক্ত রাসায়নিক ও জৈবিক সারগুলো কৃষকদের বিতরণ করা হয় :—

**রাসায়নিক সার :**
ক্যালসিয়াম এমোনিয়াম নাইট্রেট,
সুপার ফস্‌ফট,
মিউরেট অব পটাশ,
ইউরিয়া,

**জৈবিক সার :**
হাড় চূর্ণ

ii) সাধারণতঃ ঐ সকল সারের মধ্যে আবর্জ্জনা পচা সার ছাড়া আর সমস্তই ব্লক হেড কোয়ার্টার সীড্ ষ্টোর, ডি, এল, ডব্লিউ সীড্ ষ্টোর অথবা সাব সীড্ ষ্টোর মারফত কৃষকগণের নিকট বিক্রয় করা হয়।

আবর্জ্জনা পচা সার, সার প্রস্তুত কেন্দ্র হইতে সরকারী পরিবহন যোগে আগরতলা সহর ও উপকণ্ঠ এলাকায় ক্রেতাকতৃক নির্দিষ্ট মোটর, ট্রাক চলাচল যোগ্য স্থানে সরবরাহ করা হয়। ক্রেতা ইচ্ছা করিলে, সার প্রস্তুত কেন্দ্র হইতে সার ক্রয় করিয়া নিজ খরচায় পরিবহনের ব্যবস্থাও করিতে পারেন।

iii) আছে।

iv) সার প্রস্তুত কেন্দ্র হইতে তিন কিলোমিটার দূরত্ব ৩ (তিন) মেট্রিক টন (পূর্ণ গাড়ী) সারের পরিবহন মূল্য টাঃ ৩.৩১। তিন কিলোমিটারের উর্দ্ধে প্রতি কিলোমিটার বা তাহার ভগ্নাংশের জন্য পরিবহন ব্যয় অতিরিক্ত টাঃ ১.৫০ হিসাবে আদায় করা হয়।

**Starred Question No, 848,**

**By Sri Bajuban Riyan.**

QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Forest Department be pleased to State :—

১) ইহা কি সত্য যে Conservator of Forest অফিসের কতিপয় কর্মচারীকে সকাল দশ ঘটিকা থেকে বিকাল ৫ ঘটিকার পরও অফিসে কাজ করিতে হয়, অথচ Over time dutyর টাকা দেওয়া হয়না ?

৩) যদি সত্য হয় তবে শ্রমিক আইনের কোন সর্ত্তানুসারে তাহাদিগকে অধিক পরিশ্রম করিতে বাধ্য করা হইতেছে ?

ANSWER

১) না।

২) প্রশ্নই উঠে না।

**STARRED QUESTION No. 840**

**By Shri Sunil Ch. Dutta.**

প্রশ্ন

১) ইহা কি সত্য যে ধলাই নদীর উপর নির্ম্মীয়মান পুলটির নির্ম্মাণ কার্য্য ১ বৎসর যাবৎ বন্ধ আছে।

২) ইহার কারণ কি ?

৩) পুলটির দ্রুত নির্ম্মাণের জন্য সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

উত্তর

১) গত জানুয়ারী মাস হইতে কাজ বন্ধ আছে।

২) ঠিকাদারের গাফিলতির জন্য চুক্তি বাতিল করিয়া দেওয়া হইয়াছে।

৩) অন্য ঠিকাদার দ্বারা বাকী কাজ শেষ করার ব্যবস্থা করা হইতেছে।

## STARRED QUESTION NO. 761
**By Shri Aghore Deb Barma.**

প্রশ্ন

১। বিলোনীয়া শহর মুহুরী নদীর ভাঙ্গন থেকে রক্ষার জন্য ত্রিপুরা সরকারের স্থায়ী কোন পরিকল্পনা আছে কি না ?

২। যদি থাকে বিস্তৃত বিবরণ সহ এবং যদি না থাকে তাহার কারণ ?

উত্তর

১। হঁ্যা।

২। এই পরিকল্পনায় বাজারের নিকট বিশেষ বিশেষ স্থানে brick pitching এবং crates with wire Mash এর ব্যবস্থা করা হইয়াছে।

এই বাবত একটি ১০,৮৪,৮০০ টাকার Estimate Administrative Approval expenditure এবং technical sanction এর জন্য C. W. P. Cতে প্রেরণ করা হইয়াছে, এই কাজের জন্য মালপত্র সংগ্রহের ব্যবস্থা করা হইয়াছে।

## STARRED QUESTION NO. 838
**By Shri Sunil Chandra Dutta.**

প্রশ্ন

ক) ইহা কি সত্য যে চেবরীর নিকটে খোয়াই নদীর উপর নির্ম্মীয়মান পুলটির নির্ম্মাণ কার্য্য আপাততঃ বন্ধ আছে ?

খ) ইহা সত্য হইলে কি কারণে নির্ম্মাণ কার্য্য বন্ধ আছে ?

গ) পুলটির নির্ম্মাণ কার্য্য পূর্ব্ব ঘোষণা অনুযায়ী ১৯৭০ইং সালের মধ্যে শেষ হইবে কি ?

উত্তর

ক) না।

খ) এ প্রশ্ন উঠেনা।

গ) নির্দ্দিষ্ট সময়ের মধ্যেই কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

## STARRED QUESTION NO. 764
**By Shri Aghore Deb Barma**

### QUESTION

Whether it is fact that the employees of Gumti Project Office at near Nutan Bazar under Public Works Department of the Tripura Government are not getting Project Allowance as yet.

2) If so, the reason thereof.

### ANSWER

1) Yes.

2) The allowance has not yet been sanctioned by the Government of India.

## STARRED QUESTION NO. 778
**By Shri Monoranjan Nath**

### QUESTION

1) Is there any contemplation of the Government to set up a flood protection bund (embankment) at Saidabari to Natingcherra via Sunaimuri under Kailashahar Sub-Division.

2) If so, whether any estimate regarding that construction has been made ?

### ANSWER

1) Yes.

2) Yes.

## STARRED QUESTION NO. 635
**By Shri Ghanashyam Dhewan**

### QUESTION

1) Total area of land released from the Reserved Forest of Tripura up till now ?

2. Total number of families ( Tribals and Non-tribals ) rehabilitated therein, and its break-up division-wise.

### ANSWER

1) Total area of land released from Reserved Forest 10308·06 hectares.

2) The materials are under collection.

## STARRED QUESTION NO. 851
**By Sri Abdul Wazid**

প্রশ্ন

১) বর্ত্তমান বৎসরের বন্যায় ধর্ম্মনগর টাউনের আশে পাশের গ্রামে কি পরিমাণ ক্ষয় ক্ষতি হইয়াছে ?

২) বন্যা নিয়ন্ত্রণের কোন ব্যবস্থা নেওয়া হইয়াছে কি না ?

উত্তর

তথ্য সংগ্রহ করা হইতেছে।

## STARRED QUFSTION NO. 839
**By Shri Sunil Chandra Dutta**

প্রশ্ন

১) বিগত আগষ্ট মাসের বন্যায় খোয়াই সহর রক্ষার জন্য নির্মিত বাঁধটি কয় স্থানে ভগ্ন হইয়াছে।

২) বন্যার ফলে সরকারী ক্ষতির পরিমাণ কত ?

৩) বন্যার ফলে জনসাধারণের ক্ষতির পরিমাণ কত ?

৪) বাঁধটির নির্মাণ কার্য্য কবে আরম্ভ হইয়াছিল ও নির্মাণ কার্য্য কবে শেষ হইয়াছে ?

উত্তর

তথ্য সংগ্রহ করা হইতেছে।

## STARRED QUESTION NO. 21
**By Shri Monoranjan Nath.**

প্রশ্ন

(ক) মনু মনপই রোডের কাজ কখন আরম্ভ হয় এবং কত মাইল রাস্তা হয়েছে তম্মধ্যে কতটুকু যায়গায় মোটর চলাচলের উপযুক্ত হয়েছে।

(খ) মনপই ফুলডংশি রোডের কাজ কত মাইল হয়েছে।

উত্তর

১৯৬৯ ইং সনের আগষ্ট মাস্ পর্য্যন্ত কাজের অগ্রগতির তথ্য সংগ্রহ করা হইতেছে।

## STARRED QUESTION NO. 20
**By Shri Monoranjan Nath.**

প্রশ্ন

(ক) ধর্ম্মনগর সাবডিভিসনে তিলথৈ-আনন্দবাজার (রাজনগর) রোড উন্নয়নের জন্য টাকা মঞ্জুর থাকা সত্ত্বেও দীর্ঘদিন যাবৎ কাজ না হওয়ার কারণ কি ?

(খ) বিগত ১৯৬৭ ইং জুন মাসে বিধান সভায় ২১৬ নং প্রশ্নের উত্তরে জানান হয় ৩১।৩।৬৮ ইং মধ্যে রাস্তার কাজ শেষ হইবে এবং ৩।৪।৬৮ ইং ৯৬২নং প্রশ্ন উত্তরে জানান হয় এই রাস্তার কাজ শেষ হবে— কিন্তু অদ্যাবধি কাজ আরম্ভ না হওয়ার কারণ কি ?

উত্তর

(ক) এবং (খ) প্রয়োজনীয় জায়গা না পাওয়ায় কাজটি পূর্ব্বেও আরম্ভ করতে পারা যায় নাই অধিকন্তু অর্থাভাব বশতঃ এই কাজটি/ এখন আর হাতে নেওয়া সম্ভব নাও হইতে পারে। ২১৬ নং প্রশ্নের উত্তরে বলা হইয়াছিল যে The work is expected to be completed by 3/68 ৯৬২ নং প্রশ্নের উত্তরে ৩।৪।৬৮ তারিখে বলা হইয়াছিল It was expected that the work would be completed by 31. 3. 68. But technical sanction could not be accorded without detailed survey. Detailed survey took more than the expected time owing to rains and other troubles in that area. Survey was completed in January '68 leaving little scope for completion of the work by March, '68 as expected.

২৪।৩।৬৮ ইং তারিখে এষ্টিমেট টেকনিক্যাল সেংশন করা হয় এবং ইহার কাজের জন্য একজন ঠিকদারও নিযুক্ত করা হয়। কিন্তু প্রয়োজনীয় জায়গা না পাওয়ায় কাজ আরম্ভ করিতে পারা যায় নাই। চতুর্থ পরিকল্পনায় রাস্তা নির্ম্মাণের যে টাকার বরাদ্দ পাওয়া গিয়াছে তাহা হইতে এই রাস্তার জনা টাকা বরাদ্দ করা এখন সম্ভব হইতেছে না।

## STARRED QUESTION NO. 455

**By Shri Kshitish Ch. Das.**

### QUESTION

1. Whether there is a threat of errosion by the river Dhalai to the town of Kamalpur.
2. If so, the steps being taken to meet the threat ?

### ANSWER

1. No.
2. Does not arise.

## STARRED QUESTION NO. 454

**By Shri Kshitish Ch. Das.**

### QUESTION

1. Whether Government have sanctioned any amount for undertaking minor irrigation Schemes at Panchashi, Mayachheri (respectively surma Chhera and Mayachhari Chhera) in Kamalpur Sub-Division.

2. If so, the amount allotted for these schemes ?

ANSWER

1. No.
2. Does not arise.

## STARRED QUESTION NO. 302
**By Shri Abiram Deb Barma.**

প্রশ্ন

১। কৈলাসহর পূর্ব মাছলীর ও পশ্চিম মাছলীর রাস্তা ও পুলগুলি কি মেরামত করা প্রয়োজন ?

২। যদি প্রয়োজন হয় উহার কাজ কবে আরম্ভ হইবে ?

উত্তর

১। হ্যাঁ ;

২। বর্ত্তমান আর্থিক বৎসরের শেষ দিকে উক্ত কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

## STARRED QUESTION NO. 538
**By Shri Abhiram Deb Barma**

প্রশ্ন

১) হাওড়া নদীর উপরে দ্বিতীয় ব্রীজ তৈরী করা সম্পর্কে তদন্তের কাজ শেষ হইয়াছে কি ?

২) যদি শেষ হইয়া থাকে, উহা তৈরীর কাজ কবে শুরু হইবে ?

উত্তর

১) হ্যাঁ।

২) আশা করা যায় বর্ত্তমান আর্থিক বৎসরেই আরম্ভ হইবে।

## STARRED QUESTION NO. 513
**By Shri Suresh Chandra Choudhury**

প্রশ্ন

১) সমগ্র ত্রিপুরায় কত পরিমিত স্থানে Reserve Forest থাকিবে ?

২) উক্ত সমগ্র এলাকায় কত পরিমিত স্থানে Plantation আছে, এবং বাকী areaতে Plantation করিতে কত সময় লাগিবে ?

উত্তর

১) ৩৮৮৪.৯৮ বর্গ কিলোমিটার।

২) ২৩,৯২৫,১১২ হেক্টারস্ এ বনায়ন হইয়াছে। বাকী area তে বনায়ন করিতে কত সময় লাগিবে তা এখনই বলা সম্ভবপর নয়।

## STARRED QUESTION NO. 482
**By Shri Nishi Kanta Sarkar**

প্রশ্ন

উদয়পুর সাব-ডিভিসনের চন্দ্রপুর মৌজায় (জুলাইবাড়ী পাড়ায়) আজুহা রিয়াং-এর পুত্র গাণ্ড রিয়াং ও কবংজা রিয়াংএর পুত্র মাদলজা রিয়াং এর ফলের বাগান ফরেষ্ট কর্ত্তৃক নষ্ট করতঃ বাড়ী হইতে উচ্ছেদ ক্রমে কোন প্লেন্টেশন করা হয়েছে কিনা ?

উত্তর

উদয়পুর সাব-ডিভিসনের জুলাইবাড়ী সাকিনের আজুহাম রিয়াং এর পুত্র জিয়াস্তা রিয়াং (গাণ্ড রিয়াং নহে) এবং কবাংজা রিযাং এর পুত্র মঙ্গলজয় রিয়াং (মাদিলজা রিয়াং নহে) কে বাড়ী হইতে উচ্ছেদ কবা হয় নাই এবং তাহাদের কোন ফলের বাগান নষ্ট করিয়া কোনও প্লেন্টেশন কবা হয় নাই।

## STARRED QUFSTION NO. 850
**By Shri Abdul Wazid**

প্রশ্ন

১) কালাছড়া, জুনিয়ার হাইস্কুলের পার্শ্বে পুরাতন রাস্তায় (ধর্ম্মনগর কুর্ত্তী রাস্তা) কালাছড়ার উপরে যে S. P. T. Bridge ভাঙ্গিয়া গিয়াছে সেইটা নির্ম্মাণ করার প্লেন আছে কি ?

উত্তর

১) তথ্য সংগ্রহ কবা হইতেছে।

## STARRED QUESTION NO. 601
**By Shri Bidya Chandra Deb Barma.**

প্রশ্ন

১) গোমতী হাইড্রোইলেকট্রিক প্রজেক্টে বর্ত্তমানে পাবলিক ওয়ার্কস ডিপাটমেণ্টের মাধ্যমে মোট কত কর্ম্মচারী নিযুক্ত আছেন তাহাদের পদভিত্তিক হিসাব।

২) এই সকল কর্ম্মচারীর মোট মাসিক বেতন ও ভাতা কত ?

৩) এই প্রজেক্টের কাজ কতদুর হইয়াছে এবং কবে পর্য্যন্ত শেষ হইতে পারে ?

উত্তর

১) মোট ২৩৫ জন নিযুক্ত আছেন। তাহাদের পদভিত্তিক হিসাব অত্রসঙ্গে প্রেরিত বিবরণীতে নির্দ্দেশিত হইয়াছে।

২) তাহাদের বেতন ও ভাতা বাবত মাসিক খরচ গড়ে ৮৬,১০০ টাকা।

৩) এই প্রজেক্টের প্রায় ১৫ শতাংশ কাজ অগ্রসর হইয়াছে। প্রজেক্টের কাজ ১৯৭৮ সালের শেষের দিকে সম্পূর্ণ হওয়ার সম্ভাবনা আছে।

## CATEGORYWISE STATEMENT OF P. W. D STAFF EMPLOYED ON GUMTI HYDRO ELECTRIC PROJECT

| Sl. No. | Name of post. | No of post. |
|---|---|---|
| 1) | Superintending Engineer | 1 |
| 2) | Surveyor of Works | 1 |
| 3) | Executive Engineer | 3 |
| 4) | Assistant Surveyor of Works/ Assistant Executive Engineer/ Assistant Engineer | 10 |
| 5) | Accounts Officer | 1 |
| 6) | Research Assistant | 1 |
| 7) | Medical Officer | 1 |
| 8) | Compounder | 2 |
| 9) | Office Superintendent | 1 |
| 10) | Head Clerk | 2 |
| 11) | Divisional Accountant | 2 |
| 12) | Upper Division Clerk | 11 |
| 13) | Lower Division Clerk | 32 |
| 14) | Stenographer | 4 |
| 15) | Draftsman Gr. II | 4 |
| 16) | Overseer | 48 |
| 17) | Surveyor | 17 |
| 18) | Store-Keeper | 2 |
| 19) | Work-Assistant | 31 |
| 20) | Tracer | 11 |
| 21) | Driver | 5 |
| 22) | Duftry | 1 |
| 23) | Peon/Chowkidar/Barkandas | 42 |
| 24) | Sweeper | 2 |
| | Total :— | 235 |

## STARRED QUESTION NO. 303.

**By Shri Abhiram Deb Barma.**

## QUESTION

১) ১৯৬৬-৬৭, ৬৭-৬৮ এবং ১৯৬৮-৬৯ সালে ত্রিপুরায় ধান্য উৎপাদনের লক্ষ্য স্থির হয় কত এবং কার্য্যতঃ উৎপাদন হয় কত ?

২) উৎপাদন যদি লক্ষ্যে পৌঁছিয়া না থাকে, তবে তাহার কারণ ?

৩) ধানের উৎপাদন এই হারে বৃদ্ধি পাইলে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হইতে ত্রিপুরার কত বছর লাগিবে ?

উত্তর

১। উক্ত বৎসরগুলিতে ধান্যের উৎপাদন লক্ষ্য এবং উৎপাদনের পরিমাণ নিম্নে দেওয়া গেল :—

| | উৎপাদন লক্ষ্য ( মেট্রিক টনে ) | আনুমানিক উৎপাদন ( মেট্রিক টনে ) |
|---|---|---|
| ১৯৬৬-৬৭ | ৩,৫৮,০০০ | ৩,৩৮,০০০ |
| ১৯৬৭-৬৮ | ৩,৫৪,০০০ | ৩,৪৬,০০০ |
| ১৯৬৮-৬৯ | ৩,৫৮,০০০ | ৩,৪২,০০০ (চূড়ান্ত নহে) |

২) উৎপাদন লক্ষ্যে না পৌছানোর কারণ নিম্নরূপ :—

ক) বিরূপ আবহাওয়া।

খ) বন্যা, খরা ইত্যাদি প্রাকৃতিক বিপর্য্যয়ে ধান্য ফসলের ক্ষতি সাধন।

৩) এইরূপ কোন লক্ষ্যমাত্রা এখনও ঠিক করা যায় নাই। তবে যতশীঘ্র সম্ভব যাতে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা লাভ করা যায় তারই চেষ্টা করা হইতেছে। তবে ইহা নির্ভর করিবে নিম্নোক্ত বিষয়গুলির উপর :

ক) বন্যা, খরা, রোগ ও পোকার আক্রমণ ইত্যাদি প্রাকৃতিক বিপর্য্যয় হইতে আমরা আমাদের কৃষিকে কতটুকু রক্ষা করিতে সক্ষম হইব ;

খ) জনসংখ্যা বৃদ্ধির হার ; ও

গ) ভবিষ্যৎ পরিকল্পনায় বিভিন্ন উন্নয়নমূলক কার্য্যে প্রয়োজনীয় অর্থের আনুকূল্য।

## STARRED QUESTION NO. 535.
**By Shri Abhiram Deb Barma.**

প্রশ্ন

১) Dambur Hydel Projectএ বর্ত্তমানে কত শ্রমিক কর্ম্মচারী কাজ করিতেছেন, তাহার হিসাব।

২) ইহাদের মধ্যে ত্রিপুরার ছেলেমেয়ে কতজন এবং ত্রিপুরার বাহিরের ছেলেমেয়ে কতজন, ট্রাইবেল কতজন, নন্-ট্রাইবেল কতজন ?

৩) ট্রাইবেল ছেলেমেয়েদের আরো সুযোগ দেওয়ার কথা সরকার চিন্তা করিবেন কি ?

৪) ইহা কি সত্য যে, N. P. C. C.র সহিত চুক্তির সর্ত্ত অনুসারে সকল শ্রমিক কর্মচারী নিয়োগের পূর্ব্বে ত্রিপুরা সরকারের অনুমোদন প্রয়োজন, যদি সত্য হয় তবে N. P. C. C.র বর্ত্তমান শ্রমিক কর্মচারীরা ত্রিপুরা সরকারের অনুমতিতে নিযুক্ত কিনা ?

উত্তর

১) ৯০৪ জন।

২) ক) ত্রিপুরা ছেলেমেয়ে ৮০২ জন।

খ) ত্রিপুরার বাহিরের ছেলেমেয়ে ১০২ জন।

গ) ট্রাইবেল ২৭০ জন।

ঘ) নন্-ট্রাইবেল ৬৩৪ জন।

৩) হ্যাঁ। সম্ভবতঃ।

৪) হ্যাঁ। ত্রিপুরা সরকারের সঙ্গে M/S. N. P. C. C. Ltd.এর সহিত একটি চুক্তি আছে। (Vide clause I, II(X) of the Agreement). M/S. N. P. C. C. Ltd.এর Field Officeএর শ্রমিক কর্মচারীর সংখ্যা ত্রিপুরা সরকারের Principal Engineerএর সম্মতিক্রমে সময়ে সময়ে নির্দিষ্ট করা হইবে।

STARRED QUESTION NO. 780.
By **Shri Monoranjan Nath.**

QUESTION

1. Is there any contemplation to Protect Govt. market Tilthai (under Dharmanagar sub-Division) from damages being caused by the erosion of Juri river.

b) It is a fact that certain Bhities of shops, dwelling houses and adjacent Paddy fields were broken down and carried away by the river current and the local people prayed for spur in Juri River or diversion of river but were not given any relief inspite of representation ?

ANSWER

Materials are under collection.

STARRED QUESTION NO. 522.
**By Shri Promode Ranjan Dasgupta.**

QUESTION

1. Total amount sanctioned for the construction of a seasonal bund on Balugang at Puran Simna, Paschim Simna Mouja, Simna T. K. Sadar, Tripura.
2. Whether it is a fact that a complaint has been lodged to the Govt. for non-completion of the bund by the villagers ?

ANSWER

Materials are under Collection.

## STARRED QUESTION NO. 858.
**By Shri Angju Mag.**

প্রশ্ন

১) মনুবন্ধুল হইতে ঘোড়াকাপা রাস্তার কাজ কোন সময়ে আরম্ভ করা হইয়াছে ?

২) উক্ত রাস্তার কাজ শেষ করিতে আর কতদিন লাগিবে ?

উত্তর

তথ্য সংগ্রহ করা হইতেছে।

## STARRED QUESTION NO. 550.
**By Shri Abhiram Deb Bamra**

প্রশ্ন

(১) গ্রামাঞ্চলে Free permit Issue করার ক্ষমতা Gaon Savaকে দেওয়ার কথা বিবেচনা করার যে প্রতিশ্রুতি সরকার দিয়াছিলেন তাহা ১৯৭০এ কার্য্যে পরিণত করা হইবে কি ?

(২) Free Permit issue করার সময় বাড়াইয়া বছরের যে কোন সময়ে যাহাতে উহা issue করা যায় তাহার ব্যবস্থা করা হইবে কি ?

(৩) যে সকল ভূমিহীন ও জুমিয়ার পুনর্বসতি হয় নাই তাহাদের জীবিকার জন্য Free permitএ নির্দ্দিষ্ট পরিমাণ বনজ সম্পদ সংগ্রহ করিয়া বিক্রি করার সুযোগ দেওয়া হইবে কি ?

(৪) ইহা কি সত্য যে দৈনিক বনজ সম্পদ সংগ্রহ করিয়া উহা বিক্রি করিয়া হাজার হাজার ভূমিহীন কৃষক মা-বোনেরা জীবিকা নির্ব্বাহ করিতেছেন এবং তাদের নিকট হইতে Royalty আদায় করা হইয়া থাকে ?

উত্তর

(১) বিষয়টি সরকারের বিবেচনাধীন বিধায় এখনই কিছু বলা সম্ভবপর নয়।

(২) এমন কোন প্রস্তাব নাই।

(৩) এমন কোন প্রস্তাব নাই।

(৪) হাঁা, বিক্রির সময়ে।

## STARRED QUESTION NO. 779.
**By Shri Monoranjan Nath.**

QUESTION

(1) Is the Govt. making a contemplation to protect the paddy fields at Sunaimuri, Telia, Bilashpur, Balchar Dalugaon, Jalai and Pachaer Dhar under Kailashahar Sub-Division from the damage by Flood ?

## ANSWER

1. An estimate for Rs. 2,19,400/- has been prepared for flood protection Scheme for Saidabari-Natingcherra area/Construction of embankment No. 1 and 4 at Sunaimuri, The estimate is now under scrutiny.

## STARRED QUESTION NO. 813.
**By Shri Suresh Chandra Choudhury.**

প্রশ্ন

(১) বিলোনীয়া বিভাগের বাইকোড়া থানা এলাকায় কতটি Forest Case আছে ?

(২) ইহার মধ্যে কতটি Police Case এবং কতটি Departmental ?

উত্তর

(১) বাইকোড়া থানা এলাকায় মোট ৪০টি Forest Case আছে।

(২) ইহার মধ্যে Police Case ৮টি ও ডিপার্টমেন্টেল Case ৩২টি।

## STARRED QUESTION NO. 62.
**By Shri Ghanashyam Dewan.**

**প্রশ্ন**

**(ক)** আমবাসা বগাফা হাই রোড নির্মাণ কাজ কবে আরম্ভ হয় এবং ইহা সম্পূর্ণ করিবার নির্দিষ্ট সময় কত ?

**(খ)** ইহাতে কত টাকা বরাদ্দ ছিল এবং আজ পর্য্যন্ত কত টাকা ব্যয় করা হইয়াছে ?

**(গ)** আগামী কত সময়ের মধ্যে উক্ত রাস্তা সম্পূর্ণ হইবার আশা করা যায় ?

**উত্তর**

তথ্য সংগ্রহ করা হইতেছে।

## UNSTARRED QUESTION NO. 703.
**By Shri Abhiram Deb Barma.**

**প্রশ্ন**

১। হৃষ্যমুখ-শ্রীনগর ও হৃষ্যমুখ-জুলাইবাড়ী রাস্তার জন্য কত টাকা মঞ্জুর করা হইয়াছে এবং ঐ রাস্তা নির্মাণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে ;

২। এই রাস্তা দু'টি গুরুত্বপূর্ণ কিনা ; যদি গুরুত্বপূর্ণ হয় উহা নির্মাণের কাজ শীঘ্র শেষ করা হইবে কিনা ?

উত্তর

১। শ্রীনগর-হৃষ্যমুখ রাস্তা তৈরীর মঞ্জুরীকৃত টাকা :—৩১,৪০.২২০৲

হৃষ্যমুখ জোলাই বাড়ী রাস্তা ,, ,, ,, ৭,৮৫,৩০০৲

হৃষ্যমুখ শ্রীনগর রাস্তার Formationএর কাজ এবং এস পি, টি, ব্রীজ ও কালভার্টগুলির কাজ শেষ হইয়াছে। Spun Pipe কালভার্টগুলির কাজ চলিতেছে।

হৃষ্যমুখ জোলাইবাড়ী রাস্তার Formationএর কাজ নির্দ্দিষ্ট জায়গা না পাওয়ায় (জোলাই-বাড়ীর দিকে দুই মাইল পরিমাণ) শেষ করা যাইতেছে না।

২। রাস্তা দুইটি গুরুত্বপূর্ণ এবং সেই জন্য রাস্তা দুইটির কাজ মঞ্জুরীকৃত টাকার ভিত্তিতে অতি শীঘ্র শেষ করার জন্য সর্ব্বপ্রকার প্রচেষ্টা চলিতেছে।

## UNSTARRED QUESTION NO. 453.

By **Shri Kshitish Ch. Das.**

### QUESTION

1, Name of Villages in Kamalpur Sub-Division which were affected by floods and erosion of the Dhalai River in 1967-68 and 69 ;
2. Whether Government Propose to prepare a plan to protect those Villages from floods and erosion ;
3. If so, when the plan will be prepared : and
4. If not, the reasons thereof ?

### REPLY

Materials are under Collection.

## UNSTARRED QUESTION NO. 581.

By **Shri Bidya Ch. Deb Barma.**

### QUESTION

১। ভূমি সদ্ব্যবহার ও ভূমি সংরক্ষণ পর্ষদ ও রক্ষিত ধন পুনর্বিন্যাস কমিটি কি তাহাদের রিপোর্ট পেশ করিয়াছেন ? পেশ করিয়া থাকিলে তাহাদের সুপারিশের সংক্ষিপ্ত বিবরণ।

২। ঐ কমিটির সুপারিশ সমূহ কি সরকার গ্রহণ করিয়াছেন ? গ্রহণ না করিয়া থাকিলে তাহার কারণ।

### ANSWER

(১) ভূমি সদব্যবহার ও ভূমি সংরক্ষণ পর্ষদ ও রক্ষিত বন পুনর্বিন্যাস কমিটি তাঁহাদের প্রস্তাব পেশ করিয়াছেন। বিভিন্ন রিজার্ভ ফরেষ্ট ও প্রপোজড্ রিজার্ভ ফরেষ্ট হইতে মোট ৮৯৮৫·৯৪ হেক্টারস ভূমি ছাড়িয়া দেওয়ার সুপারিশ করিয়াছেন।

(২) কমিটির সুপারিশ অনুসারে ২৩০২·৪১ হেক্টারস ভূমি ছাড়িয়া রিজার্ভ ফরেষ্ট গঠন করা হইয়াছে এবং প্রপোজড রিজার্ভ ফরেষ্টের অন্তর্গত ৫৮৮৩·৫৩ হেক্টারস ভূমি কমিটির সুপারিশ অনুসারে ছাড়ার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

## UNSTARRED QUESTION NO. 551.
### By Shri Abhiram Deb Barma.

প্রশ্ন

১। ত্রিপুরায় ১৯৬৮-৬৯এ কতজন ট্রাইবেলকে বনজ সম্পদ সংগ্রহের জন্য free permit issue করা হইয়াছে তাহার মহকুমা ভিত্তিক হিসাব।

২। ইহা কি সত্য যে এই free permit issue করার সময় নির্দ্ধারিত থাকায় এবং উহা স্থানীয়ভাবে issue করার ব্যবস্থা না থাকায় অনেকেই ইহার সুযোগ গ্রহণ করিতে পারেন না।

৩। Free permitএ যে পরিমাণ বনজ সম্পদ সংগ্রহের সুযোগ দেওয়া হয় যাহারা Reserve Forestএ থাকেন তাহাদের পক্ষে তাহা যথেষ্ট কি না।

৪। যদি যথেষ্ট না হয়, উহার পরিমাণ বাড়ানো হইবে কিনা;

৫। Free permit issue করার সময় ট্রাইবেলদের নিকট হইতে ঘুষ লওয়া হয় এই অভিযোগের প্রতি সরকারের দৃষ্টি আকৃষ্ট হইয়াছে কি না?

উত্তর

১। খোয়াই— ৯০ জন।
অমরপুর— ২৫ ,,
সদর— ৯২ ,,
কৈলাসহর— ৪ ,,
কমলপুর— ১ ,,
উদয়পুর— ৭ ,,
ধর্ম্মনগর— ১৮৭ ,,
সাব্রুম— ৫ ,,

২। বন সংরক্ষণ ও বনের ব্যবস্থাপনার প্রয়োজনে Free permit issue করার সময় নির্দ্ধারিত থাকা অপরিহার্য্য। রেঞ্জ অফিসার কিংবা ফরেষ্টার গ্রেড্‌—১এর অনুমোদন ক্রমে স্থানীয় ফরেষ্ট অফিসার মাধ্যমে Free permit issue হইয়া থাকে। কাজেই এই ব্যবস্থার সুযোগ গ্রহণ করিতে না পারার কোন কারণ থাকিতে পারে না।

৩। জুমিয়াগণ নিজ প্রয়োজনে permit গ্রহণ ব্যতীত বনজ বস্তু যথা, ছন, বাঁশ, বেত, জ্বালানী কাষ্ঠ, ঘরের খুটি ইত্যাদি প্রয়োজন অনুযায়ী সংগ্রহ করিতে পারেন, অন্যান্যদের ফ্রি পারমিট গ্রহণ করিতে হয় এবং ফ্রি পারমিট বলে সংগৃহীত বনজ বস্তু তাদের সম্বৎসরের চাহিদা মিটাইবার পক্ষে যথেষ্ট নাও হইতে পারে।

৪। ক্রমবর্দ্ধমান জনসংখ্যা ও বনের বর্ত্তমান অবস্থা বিবেচনায় Free permit বলে বনজ বস্তুর সংগ্রহ করার পরিমাণ বাড়ানো সম্ভবপর হইতে পারে না।

৫। Free permit issue করার সময় ট্রাইবেলদের নিকট হইতে ঘুষ লওয়া হয় এমন কোন অভিযোগ সাধারণ ভাবে নাই।

## UNSTARRED QUESTION NO. 489.

**By Shri Nishi Kanta Sarkar.**

### QUESTION

১। ত্রিপুরার Forest Departmentএর বিভিন্ন কর্মচারীগণের সংখ্যা কত ও বেতন বাবত সরকারের কোন Sub-Division এ বার্ষিক কত খরচ হয়?

২। কোন কোন শ্রেণীর কোন কোন কর্মচারী T. A, D. A. বাবত কোন Sub-Divisionএ কত পাইতেছে?

৩। Over timeএ কোন কাজ করানো হয় কি না? হইলে ঐ বাবত কোন সাব-ডিভিসনে সরকারের কত খরচ হয়?

### ANSWER

১। ত্রিপুরার ফরেষ্ট ডিপার্টমেন্টের বিভিন্ন কর্মচারীর বর্ত্তমান সংখ্যা ১০৫৭। নির্দিষ্ট বৎসরের উল্লেখ না থাকিলে উত্তর দেওয়া সম্ভব নয়। প্রকাশ থাকে যে বনবিভাগের খরচের হিসাব ফরেষ্ট ডিভিশন অনুযায়ী রক্ষিত হয়, সিভিল সাব-ডিভিশন অনুযায়ী রক্ষিত হয় না।

২। নির্দিষ্ট বৎসরের উল্লেখ না করিলে উত্তর দেওয়া সম্ভবপর নহে।

৩। —ঐ—

## UNSTARRED QUESTION NO. 553.

**By Shri Abhiram Deb Barma.**

### QUESTION

(১) ১৯৬৮ এর November হইতে যে New Royalty চালু হইয়াছে তাহার বিবরণ।

(২) ১৯৬৮ হইতে এ পর্য্যন্ত কত টাকা Royalty বকেয়া পাওনা আছে এবং বকেয়া আদায়ের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

### ANSWER

(১) নূতন Royalty Chart এতদ্‌সঙ্গে দেওয়া হইল।

(২) টাকা ১৩,১৩৬·১৫। এর মধ্যে Commandent B. S. F. এর নিকট B T. Bill বাবতে ৭৩৪৬·৭১ এবং টাকা ৬৭৮৯·৪৪ কমপেনসেসন ও অনাদায়ী Royalty বাবতে।

শংশিত ব্যবস্থার মাধ্যমে ও B. T. Bill adjustmentএর মাধ্যমে টাকা আদায়ের চেষ্টা হইতেছে।

## বৃক্ষের শ্রেণী বিভাগ

### বিশেষ প্রথম শ্রেণী

সেগুন, প্যাডক্. শাল, আগর (ধুপ) নাগেশ্বর, গর্জন, চম্পা, মেহগনি, শিশু ও সুন্দি (তিল ও মরিচা)

### প্রথম শ্রেণী

জারুল, গামাইর. চামল. কবই, বাতা ও বক্সি বা পোমা।

### দ্বিতীয় শ্রেণী

হলুদচাকি, চেগারাশি, কাঠাল, জাম, রহেনা. গর্জন, সিধা. কনাক, খেমটা, সোনাল, নেউর, কালীবকুল, কাজিকাবা, শিমুল, বনকদম ও ইউক্যালিপটাস।

### তৃতীয় শ্রেণী

ময়ই, মেরা, জিনারী, কুর্ত্তা, পিঙ্গ, আওয়াল, উরি, আম বা জকি, সুতরং, কাইমলা, রামডালা, মাছুতি, কাটাকুই, কুমা, বাজনা. হরিতকী ও হরিণ।

### চতুর্থ শ্রেণী

উদাল, কদম ও অন্যান্য জাতীয় বৃক্ষ।

### বৃক্ষের মাশুলের হার

মাটি হইতে ১·৩৭ মিঃ (৪´—৬") উর্দ্ধে চালের উপর বৃক্ষের বেড়ের পরিমাপ ০·৯১ মিঃ (৩´—০) এবং তদূর্দ্ধ।

মাশুল প্রতি ঘনমিটারের হার (৩৫·৩২ ঘনফুট)

| শ্রেণী | বেড় ০·৯১ মিঃ (৩´—০´) হইতে ১·৩৭ মিঃ (৪´—৬") এর ন্যূন | বেড় ১·৩৭ মিঃ (৪´—৬") ও তদূর্দ্ধ |
|---|---|---|
| বিশেষ ১ম | টাকা—৩৫·৩২ (টাকা—১·০০ প্রতি ঘঃ ফুঃ) | টাকা—৭০·৬৪ (টাকা ২·০০ প্রতি ঘঃ ফুঃ |
| ১ম | টাকা—২৬·৪৯ (টাকা—০·৭৫ ,, ) | টাকা—৫২·৯৮ (টাকা ১·৫০ ,, ) |
| ২য় | টাকা—১৭·৬৬ (টাকা—০·৫০ ,, ) | টাকা—৩৫·৩২ (টাকা ১·০০ ,, ) |
| ৩য় | টাকা—১৭·৬৬ (টাকা—০·৫০ ,, ) | টাকা—২৬·৪৯ (টাকা ০·৭৫ ,, ) |
| ৪র্থ | টাকা—১০·৬০ (টাকা—০·৩০ ,, ) | টাকা—২১·২০ (টাকা ০·৬০ ,, ) |

## পোল (Pole) বাড়ন্ত অবস্থার গাছ

মাটি হইতে ১·৩৭ (৪′—৬′) উর্দ্ধে ছালের উপর বৃক্ষের বেড়ের পরিমাণ ০·৯১ মিঃ (৩′—০″) এর কম।

| যে কোন দৈর্ঘের কর্ত্তিত প্রতি অংশ | | | প্রতি (৩′—০′) | ০·৯১ মিঃ ও তদংশ |
|---|---|---|---|---|
| শ্রেণী ০·৩০ মিঃ ন্যূন বেড় | ০·৩০ মিঃ হইতে ০·৪৫ মিঃ ন্যূন | ০·৪৫ মিঃ হইতে ০·৬০ মিঃ ন্যূন | ০·৬০ মিঃ হইতে ০·৭৬ মিঃ ন্যূন | ০·৭৬ মিঃ হইতে ৮·৯১ মিঃ ন্যূন |
| ১ ফুট ন্যূন বেড় | ১′-০″ হইতে ১′-৬″ ন্যূন | ১-৬″ হইতে ২′-০″ ন্যূন | ২′-৪″ হইতে ২′-৬″ ন্যূন | ৩′-৬″ হইতে ৩′-০″ ন্যূন |
| বিশেষ ১ম টাকা ০·৪০ | টাকা ০·৮০ | টাকা ০·৪০ | টাকা ১·০০ | টাকা ১·৩৫ |
| ১ম টাকা ০·৩৫ | টাকা ০·৭০ | টাকা ০.৩৫ | টাকা ০·৭৫ | টাকা ১·০৫ |
| ২য় টাকা ০·৩০ | টাকা ০·৬০ | টাকা ০·৩৫ | টাকা ০·৫০ | টাকা ০·৭০ |
| ৩য় টাকা ০·৩০ | টাকা ০·৬০ | টাকা ০·৩০ | টাকা ০·৫০ | টাকা ০·৭০ |
| ৪র্থ টাকা ০·২০ | টাকা ০·৪০ | টাকা ০·২০ | টাকা ০·৩০ | টাকা ০·৪৫ |

### জ্বালানী কাষ্ঠ ও কয়লা

| ক্রমিক নম্বর | বনজবস্তুর নাম | পরিমাণ ও সংখ্যা | মাশুল | মন্তব্য |
|---|---|---|---|---|
| ১। | জ্বালানী কাঠ | প্রতি কুইন্টল (১০০ কি. গ্রা:) | টাকা ০·৬৫ (টাকা ০·২৪ প্রতি মণ) | ১′৮২ মিঃ (৬′-০″) অনধিক লম্বা ফাপা, বক্র বা অন্য কোন দোষযুক্ত এইরূপ কাষ্ঠ খণ্ডই জ্বালানী কাষ্ঠ আখ্যাত হইবে। |
| | | প্রতি ঘন মিটারের (০·০৫৬৬ ঘ: মিঃ ৩৭·৩২৪ কিঃ গ্রা:) | টাকা ৪·০০ | |
| ২। | জ্বালানী কাঠ | ক) প্রতি মাথার বোঝা বা দৈনিক পারমিট (পুরুষ) | টাকা ০·১৫ | |
| | | প্রতি মাথার বোঝা বা দৈনিক পারমিট (মহিলা ও শিশু) | টাকা ০·১০ | |

| ক্রমিক নম্বর | বনজ বস্তুর নাম | পরিমাণ ও সংখ্যা | মাশুল | মন্তব্য |
|---|---|---|---|---|
| | | খ) প্রতি ভার বা দৈনিক পারমিট (পুরুষ) | টাকা ০·২৫ | |
| | | প্রতি ভার বা দৈনিক পারমিট (মহিলা ও শিশু) | টাকা ০·১২ | |
| | | গ) প্রতি গরুর গাড়ী | টাকা ১·৭৫ | |
| | | ঘ) প্রতি মহিষের গাড়ী | টাকা ২·০০ | |
| | | ঙ) প্রতি দেড় টন ট্রাক বা তদংশ | টাকা ১০·০০ | |
| | | চ) প্রতি তিন টন ট্রাক বা তদংশ | টাকা ২০·০০ | |
| | | ছ) মাসিক পারমিট (মাথা বোঝা বা/ভার) | টাকা ৬·০০ | |
| | | জ) সাপ্তাহিক পারমিট (মাথা বোঝা বা ভার) | টাকা ১·৫০ | |
| ৩। | কাঠ কয়লা | প্রতি কুইন্টল (১০০ কিঃ গ্রাঃ) | টাকা ২·০০ | |
| | | বাঁশ | | |
| ১। | মুলি, কাইথ্যা, | প্রতি শত | টাকা ২·০০ | মাটি হইলে উর্দ্ধে ০০১·৫২ মিটার (৬″) মধ্যে কাটিতে হইবে। |
| ২। | বরুয়া, বারি, মাখাল, পেচা কাটাউরা, বাড়িযাল | প্রতি শত | টাকা ১২·০০ | |
| ৩। | বরাক বাঁশ | প্রতি শত | টাকা ২০·০০ | |
| ৪। | রোপাই, ওয়াই | প্রতি শত | টাকা ৩.৫০ | |
| ৫। | ডলু, মুত্তিঙ্গা কাটা বাঁশ | প্রতি শত | টাকা ২·৫০ | |
| ৬। | অন্যান্য বাঁশ (৭৬·২০ মি. মি (৩″) ও ন্যূন বেড) | প্রতি শত | টাকা ০·৭০ | ঐ |
| ৭। | বাঁশ সাপ্তাহিক পারমিট (কাঁধে, ভারে বা মাথা বোঝা) | — | টাকা ২·০০ | |
| ৮। | লগ্‌গি বা চইড (নৌকার) | প্রতি শত | টাকা ১২·০০ | |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | | **ছন** | | |
| ১। | ছন (১'৮২ মিঃ=৬'-০" ও তন্নিম্ন বেডের) | প্রতি বোঝা | টাকা ০'৩৫ | |
| ২। | ছন (১'৩৭ মিঃ=৪'-৬" ও তন্নিম্ন বেড়ের) | প্রতি বোঝা | টাকা ০'৩০ | |
| ৩। | চেঙ্গাছন (১'৩৭ মিঃ ৪'-৬" ও তন্নিম্ন বেড) | প্রতি বোঝা | টাকা ০'১২ | |
| ৪। | ছন সাপ্তাহিক পারমিট | মাথা বোঝা বা ভাড | টাকা ২'০০ | |
| | | **বেত ও নল খাগড়া** | | |
| ১। | জালি, সুন্দি, রাইচাঙ্গ, চাক্কা (৪'৫৭ মিঃ=১৫'-০" ও তন্নিম্ন) | প্রতি গোট | টাকা ০'০৩ | বেতের মুড়াসহ উৎপাটন করা নিষিদ্ধ। |
| ২। | গল্লাক বেত (ঐ) | প্রতি গোট | টাকা ০'০৫ | |
| ৩। | কেরাক বেত (ঐ) | প্রতি গোট | টাকা ০'৭০ | |
| ৪। | ইকরা, রাতা, মৈদা (০'৯১৪ মিঃ=৩'-০" বা তন্নিম্ন বেডের বোঝা) | প্রতি বোঝা (১০০ গোট) | টাকা ০'২০ | |
| ৫। | নল খাগডা, হুগলা (১'৩৭ মিঃ=৪'-৬" বা তন্নিম্ন বেড়ের বোঝা) | প্রতি বোঝা | টাকা ০'১৫ | |
| ৬। | মোত্রা (১'৩৭ মিঃ=৪'-৬" বা তন্নিম্ন বেড়ের বোঝা) | প্রতি বোঝা | টাকা ০'৬৫ | |
| ৭। | বাঁশের বা নলের বেত (০'৯১ মিঃ=৩-০" নিম্ন বেড়ের বোঝা) | প্রতি বোঝা | টাকা ০'২০ | ১টি মাদুরের উপযুক্ত |
| ৮। | মোত্রার বেত (১'৩৭ মিঃ=৪'-৬" ও তন্নিম্ন বেড়ের বোঝা) | প্রতি বোঝা | টাকা ১'০০ | |
| | | **বালি, নুড়ি পাথর, পাথর ইত্যাদি** | | |
| ১। | পাথর, নুড়ি পাথর ও মোরাম | প্রতি ঘন মিটার (৩৫'৩২ ঘঃ ফুঃ) | টাকা ২'৮২ (টাকা ৮'০০ প্রতি শত ঘঃ ফুঃ) | |
| ২। | বালি | প্রতি ঘন মিটার | টাকা ১'০০ | |

| ক্রমিক নম্বর | বনজবস্তুর নাম | পরিমাণ ও সংখ্যা | মাশুল | | মন্তব্য |
|---|---|---|---|---|---|
| | | অন্যান্য বনজবস্তু | | | |
| ১। | আউস | প্রতি কিলোগ্রাম | টাকা | ০·১০ | |
| ২। | অনন্তমূল | ঐ | ,, | ০·০৩ | |
| ৩। | অশ্বগন্ধা | ঐ | ,, | ০·০৩ | |
| ৪। | আম্র আদা | ঐ | ,, | ০·০৩ | |
| ৫। | আলকুশী বীজ | ঐ | ,, | ০·১০ | |
| ৬। | আল্ বেল | ঐ | ,, | ০·০৭ | |
| ৭। | ইছবগুল | ঐ | ,, | ০·১০ | |
| ৮। | ইন্দ্রজব | ঐ | ,, | ০·১০ | |
| ৯। | একাঙ্গী | ঐ | ,, | ০·১০ | |
| ১০। | কটকী | ঐ | ,, | ০·০১ | |
| ১১। | কটফল | ঐ | ,, | ০·০৩ | |
| ১২। | কন্টকারী | ঐ | ,, | ০·১০ | |
| ১৩। | কাকর চিনি | ঐ | ,, | ০·১০ | |
| ১৪। | কাক জঙ্ঘা | ঐ | ,, | ০·০৩ | |
| ১৫। | কাল মেঘ | ঐ | ,, | ০·০৩ | |
| ১৬। | কুচিলা গোটা | ঐ | ,, | ০·১০ | |
| ১৭। | কুর | ঐ | ,, | ০·০৩ | |
| ১৮। | ক্ষরী কাকলী | ঐ | ,, | ০·১০ | |
| ১৯। | কেশিযা | ঐ | ,, | ০·০১ | |
| ২০। | ক্ষীর বাদারী | ঐ | ,, | ০·০৩ | |
| ২১। | গজ পিপ্পালী | ঐ | ,, | ০·১০ | |
| ২২। | গণ্ডকী | ঐ | ,, | ০·০৩ | |
| ২৩। | গাম্ভারী ছাল | ঐ | ,, | ০·০৩ | |
| ২৪। | গুরুচা | ঐ | ,, | ০·০১ | |
| ২৫। | গোক্ষুর | ঐ | ,, | ০·১০ | |
| ২৬। | গোরক্ষ চাকুলী | ঐ | ,, | ০·১০ | |
| ২৭। | ঘন্টকর্ণ মূল | ঐ | ,, | ০·০৩ | |
| ২৮। | ঘিলা | ঐ | ,, | ০·১০ | |
| ২৯। | চিরতা | ঐ | ,, | ০·০১ | |
| ৩০। | চৈলতা | ঐ | ,, | ০·০১ | |
| ৩১ | ছালানী | ঐ | ,, | ০·০৩ | |

| ক্রমিক নম্বর | বনজবস্তুর নাম | পরিমাণ ও সংখ্যা | মাশুল | মন্তব্য |
|---|---|---|---|---|
| ৩২। | জটামাংসী | ঐ | ,, ০.১০ | |
| ৩৩। | জয়ফল (গোটা) | ঐ | ,, ০.১০ | |
| ৩৪। | ঝিণ্টি | ঐ | ,, ০.১০ | |
| ৩৫। | ঝাঁর | ঐ | ,, ০.১০ | |
| ৩৬। | টেরী গোটা | ঐ | ,, ০.১০ | |
| ৩৭। | তালমুলী | ঐ | ,, ০.১০ | |
| ৩৮। | তিত লাউ বীজ | ঐ | ,, ০.১১ | |
| ৩৯। | তেজ পাতা | ঐ | ,, ০.০২ | |
| ৪০। | তেজস্বল | ঐ | ,, ০.১০ | |
| ৪১। | তোকমা | ঐ | ,, ০.১০ | |
| ৪২। | তোপচিনি | ঐ | ,, ০.১০ | |
| ৪৩। | ত্রিশিবা | ঐ | ,, ০.১০ | |
| ৪৪। | থৈকল | ঐ | ,, ০.০৩ | |
| ৪৫। | দন্তমূল | ঐ | ,, ০.১০ | |
| ৪৬। | দারুচিনি | ঐ | ,, ০.১০ | |
| ৪৭। | নাগকেশর (নাগেশ্বর ফুল) | ঐ | ,, ০.১০ | |
| ৪৮। | নাগেশ্বর বীজ | ঐ | ,, ০.১০ | |
| ৪৯। | নিমাগ্রা (ফল) | ঐ | ,, ০.১০ | |
| ৫০। | নির্মলী | ঐ | ,, ০.০১ | |
| ৫১। | পচা পাতা | প্রতি কিলোগ্রাম | টাকা ০.১০ | |
| ৫২। | পারুল ছাল | ঐ | ,, ০.০১ | |
| ৫৩। | পিঠালী | ঐ | ,, ০.১০ | |
| ৫৪। | পোমরা | ঐ | ,, ০.১০ | |
| ৫৫। | বচ | ঐ | ,, ০.১০ | |
| ৫৬। | বালা | ঐ | ,, ০.১০ | |
| ৫৭। | বিরঙ্গ | ঐ | ,, ০.১০ | |
| ৫৮। | বৃন্দারক | ঐ | ,, ০.১০ | |
| ৫৯। | বংশলোচন | ঐ | ,, ০.৮০ | |
| ৬০। | ভূমি কুষ্মাণ্ড | ঐ | ,, ০.০২ | |
| ৬১। | ভেলাগোটা | ঐ | ,, ০.১০ | |
| ৬২। | মঞ্জিষ্ঠা | ঐ | ,, ০.০৩ | |

| ক্রমিক নম্বর | বনজ বস্তুর নাম | পরিমাণ ও সংখ্যা | মাশুল | মন্তব্য |
|---|---|---|---|---|
| ৬৩। | মাজুফল | ঐ | ,, ০·১০ | |
| ৬৪। | মুড়া সাংসা | ঐ | ,, ০·১০ | |
| ৬৫। | মুরচিয়া | ঐ | ,, ০·১০ | |
| ৬৬। | রক্তচিতা | ঐ | ,, ০·০২ | |
| ৬৭। | যষ্টিমধু | ঐ | ,, ০·০১ | |
| ৬৮। | রাখাল শশা | ঐ | ,, ০·১০ | |
| ৬৯। | রিঠা | ঐ | ,, ০·১০ | |
| ৭০। | রুদ্রাক্ষ | ঐ | ,, ০·১০ | |
| ৭১। | রুণী মস্তকা | ঐ | ,, ০·১৫ | |
| ৭২। | রেল চিনি | ঐ | ,, ৯·১০ | |
| ৭৩। | লতা কস্তুরী | ঐ | ,, ০·১০ | |
| ৭৪। | লালুকা | ঐ | ,, ০.১০ | |
| ৭৫। | লোধ | ঐ | ,, ০·১০ | |
| ৭৬। | শিল আদা | ঐ | ,, ০·০৭ | |
| ৭৭। | শ্যামলতা | ঐ | ,, ০·০১ | |
| ৭৮। | সোমরাজ | ঐ | ,, ০.০১ | |
| ৭৯। | শুট | ঐ | ,, ০·০৭ | |
| ৮০। | সংজরাট | ঐ | ,, ০·১০ | |
| ৮১। | আকন্দ | ঐ | ,, ০·০৩ | |
| ৮২। | ধুতুরা | ঐ | ,, ০·০৩ | |
| ৮৩। | চন্দমা | ঐ | ,, ১·০০ | |
| ৮৪। | মুসা | ঐ | ,, ০.০৩ | |
| ৮৫। | দ্রোণ | ঐ | ,, ০·০৭ | |
| ৮৬। | ব্রাহ্মী | ঐ | ,, ০·১০ | |
| ৮৭। | ঘৃতকাঞ্চন | ঐ | ,, ০·১০ | |
| ৮৮। | ভৃঙ্গরাজ | ঐ | ,, ০·১০ | প্রতি বৎসর ১লা এপ্রিল ১২% মূল্যানুসারে বর্দ্ধিত হইবে। |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ৮৯। | বিশলত | ঐ | ,, | ০·০১ |
| ৯০। | সোনালছাল | ঐ | ,, | ০·০৩ |
| ৯১। | গোরশুন | ঐ | ,, | ০·১০ |
| ৯২। | লক্ষণা | ঐ | ,, | ০·১০ |
| ৯৩। | জঙ্গী হরতকী | ঐ | ,, | ০·১০ |
| ৯৪। | অর্জ্জন ছাল | ঐ | ,, | ০·০৩ |
| ৯৫। | আমলকী | ঐ | ,, | ০·০৩ |
| ৯৬। | ওলট কম্বল (অশুস্ক) | ঐ | ,, | ০·০৫ |
| ৯৭। | কুর্চির ছাল | ঐ | ,, | ০·০৩ |
| ৯৮। | চাউল মুর্গার বীজ | ঐ | ,, | ০·১০ |
| ৯৯। | পিপুল (অশুস্ক) | ঐ | ,, | ০·৪৫ |
| ১০০। | বহেরা ( ,. ) | ঐ | ,, | ০·০৩ |
| ১০১। | মোম | ঐ | ,, | ০·২২ |
| ১০২। | শতমুল | ঐ | ,, | ০·০৩ |
| ১০৩। | হরতকী | ঐ | ,, | ০·০৩ |
| ১০৪। | মধু | ঐ | ,, | ০·২৫ |
| ১০৫। | অশোক ছাল | ঐ | ,, | ০·০৩ |
| ১০৬। | লতা ও গুল্ম নানা জাতীয় অশুস্ক | ঐ | ,, | ০·০১ |
| ১০৭। | ঘাস | ঐ | ,, | ০·০১ |
| ১০৮। | সুপারী গাছ, চামি, ওরা | প্রতি গোট | ,, | ০·৫০ |
| ১০৯। | ঐ অশুস্ক | প্রতি কিলোগ্রাম | ,, | ০·০২ |
| ১১০। | ডাব | প্রতি গোট | ,, | ০·০৯ |
| ১১১। | অর্জ্জুন ফুল | ,, | ,, | ০·০৮ |
| ১১২। | ওম পাতা | প্রতি শত | ,, | ০·০৯ |
| ১১৩। | কুমিড়া পাতা | প্রতি হাজার | ,, | ০· ০ |
| ১১৪। | আগর | বন সংরক্ষক (কনসার-ভেটর) কর্ত্তৃক নির্দ্ধারিত হইবে। | বন সংরক্ষক (কনসারভেটর কর্ত্তৃক নির্দ্ধারিত হইবে। | প্রতি বৎসর ১লা এপ্রিল মূল্যানুসারে ১২½% বর্দ্ধিত হইবে। |

অন্যান্য বনজবস্তুর দ্বারা নির্মিত

| | | | | |
|---|---|---|---|---|
| ১। | কুলা, ডালা, চালুনী, ধুচনী, লাই | প্রতি গোট | টাকা | ০·০৭ |
| ২। | মোত্রার চাটি | | | |
| | (ক) ১·২২মিঃ=৪´-০″ এর ন্যূন দৈর্ঘ্য | প্রতি গোট | ,, | ০·১২ |
| ৩। | (খ) ১·২২মিঃ—৪´-০″ উর্দ্ধে দৈর্ঘ্য | ঐ | ,, | ০·২০ |
| ৩। | হগলার চাটি | ঐ | ,, | ০·০৭ |
| ৪। | নপুয়া বা নলের চাটি | ঐ | ,, | ০·১০ |

| ক্রমিক নম্বর | বনজ বস্তুর নাম | পরিমান সংখ্যা | মাশুল | মন্তব্য |
|---|---|---|---|---|
| ৫। | বাঁশের পাতলা বা ছাতি | প্রতি গোট | ,, ০'০৫ | |
| ৬। | ডোল বা টাইল | | | |
| | ১'৩১ মিঃ—৪´-৬´ | | | |
| | ও তদূর্দ্ধ দৈর্ঘ্য। | ঐ | ,, ০'২০ | |
| ৭। | ঐ ১'৩১ মিঃ এর | | | |
| | নিম্ন দৈর্ঘ্য | ঐ | ,, ০'১০ | |
| ৮। | বাশের ধাড়ি | | | |
| | ১'৩১ মিঃ—৪-৬´´ | ঐ | ,, ০'১০ | |
| | এর নিম্ন দৈর্ঘ্য | ঐ | ,, ০'০৬ | |
| ১০। | বাঁশের পেটারা | ঐ | ,, ০'১২ | |
| ১১। | বেতের পেটারা | ঐ | ,, ০'২৫ | |
| ১২। | পল বড় ০'৭৬ মিঃ | | | |
| | (২—৬´´) ও তদূর্দ্ধ ব্যাস | ঐ | ,, ০'১২ | |
| ১৩। | ঐ ছোট ০'৭৬ মিঃ | | | |
| | এর নিম্ন ব্যাস | ঐ | ,, ০'০৭ | |
| ১৪। | বাঁশের মোড়া | ঐ | ,, ০'১২ | |
| ১৫। | বাঁশের মোড়া পৃষ্ঠ যুক্ত | ঐ | ,, ০'২৫ | |
| ১৬। | পুরা, ঝাপি, সেউত | ঐ | ,, ০'০৩ | |
| ১৭। | হুচা, হুজা | ঐ | ,, ০'১০ | |
| ১৮। | পারন, মেরা | ঐ | ,, ০'১২ | |
| ১৯। | ডরি, ঠিকা | ঐ | ,, ০৫ | |

এতদ্ব্যতীত অন্যান্য পণ্য মাশুল সমজাতীয় পণ্যের সমহারে আদায় হইবে।

বিশেষ কারণে যে কোন বস্তুর মাশুলের হার উপরিউক্ত মাশুলের শতকরা অনধিক ৫০'০০ টাকা বৃদ্ধি বা হ্রাস করিবার ক্ষমতা বন সংরক্ষকের (কনসারভেটরের) থাকিবে।

## UNSTARRED QUESTION No. 565
**By Shri Abhiram Deb Barma**

### QUESTION

১। ত্রিপুরায় জীপ, ট্রাক্, ট্যাক্সি ও বাস মালীকদের সংগঠন সমূহের নাম।

২। এই সংগঠনগুলিকে কি জীপ, ট্রাক, ট্যাক্সি বা বাস চালানোর ব্যাপারে কোন ক্ষমতা দেওয়া হইয়াছে? দেওয়া হইলে তাহার বিবরণ।

৩। এই সকল সংগঠনের কাহার কয়খানা ট্রাক্, বাস, জীপ বা ট্যাক্সির মালিকানা আছে তাহার বিবরণ।

৪। যদি মালিকানা না থাকিয়া থাকে তবে ঐ সকল মোটর পরিবহনের উপর তাহারা কি ধরণের ক্ষমতা ব্যবহার করিয়া থাকেন।

৫। সরকার, মালিক ও শ্রমিক পক্ষ ত্রিদলীয় বৈঠকে যে সকল সিদ্ধান্ত গ্রহণ করেন এই সকল মালিক সংগঠন তাহা মানিয়া চলেন কি?

৬। না মানিলে কোন কোন সংগঠন মানেন না এবং সরকার তাহাদের সম্পর্কে কি সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন?

## ANSWER

১। ট্রাক, ট্যাক্সি ও বাসের রেজিষ্টার্ড সংগঠনগুলির নাম নীচে উল্লেখ করা গেল—

ক) ত্রিপুরা বাস সিণ্ডিকেট।

খ) ত্রিপুরা ট্রাক ওনার্স এসোসিয়েশন।

গ) ত্রিপুরা মোটর ওনার্স এসোসিয়েশন।

ঘ) ধর্মনগর মোটর ওনার্স এসোসিয়েসন।

ঙ) ত্রিপুরা ট্যাক্সি ওনার্স এসোসিয়েসন।

২। উক্ত সংগঠনগুলিকে কোন ক্ষমতা দেওয়া হয় নাই। কেবল মাত্র ত্রিপুরা বাস সিণ্ডিকেট নামে গাড়ী চালানোর পারমিট দেওয়া হয় এই জন্য মোটর ভেহিকল এক্ট এর নিয়ম মানিয়া চলার দায়িত্ব রহিয়াছে।

৩। কোন সংগঠনই গাড়ীর মালিক নহে।

৪। কেবল মাত্র নির্ধারিত সময়ে কোন্ গাড়ী যাইবে তাহা তাহারা স্থির করেন।

৫। হ্যাঁ।

৬। প্রশ্ন উঠেনা।

## UNSTARRED QUESTION NO. 704.

### By Shri Abhiram Deb Barma.

প্রশ্ন

১। বিলোনীয়া-খয্যমুখ-গজারিয়াছড়া এবং গোড়াছড়াতে সেচের জন্য বাঁধ দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি? থাকিলে তাহার বিবরণ;

২। এই বাঁধ নির্মাণের উপর কি ঐ এলাকার ফসল উৎপাদন নির্ভর করিতেছে;

৩। যদি তাহা হয় এই বাঁধ নির্মাণের কাজ শীঘ্র আরম্ভ হইবে কি?

উত্তর

১। বিলোনীয়া সাব-ডিভিসনে ঘোড়াছড়া নামে একটি মাইনর ইরিগেশন স্কীম আছে। গজারিয়া-খয্যমুখ নামে কোন স্কীম নাই।

২। ঘোড়াছড়া স্কীম সম্পূর্ণ হইলে ৪০০ একর জমিতে জলসেচ করা যাইবে।

৩। সরকারী টাকা মঞ্জুর হওয়ার পর এই স্কীমের কাজ আরম্ভ হইবে।

## UNSTARRED QUESTION NO. 682.

**By Shri Ershad Ali Choudhuri.**

প্রশ্ন

১। ১৯৬৭ ইং সন হইতে ১৯৬৯ সনের জুন মাস পর্য্যন্ত ত্রিপুরার দক্ষিণাঞ্চলের Minor Irrigation Schemeএ কোন্ কোন্ স্থানে কি কি কাজ হইয়াছে এবং তাহাতে কত টাকা ব্যয়িত হইয়াছে ?

উত্তর

| Name of Works | Year of Expenditure | | |
|---|---|---|---|
| | 1967-68 | 1968-69 | April to June '69 |
| ১। বিলোনীয়া সাব-ডিভিসনের অন্তর্গত কাঁঠালিয়ার নিকটবর্ত্তী জগৎরামছড়া ড্রেইনেজ স্কীম | ৩,২৩২.৪৪ | ৭,৩৮৫.০৪ | — |
| ২। উদয়পুরের নিকট দরিয়া বাগমা মাইনর ইরিগেশন স্কীম | — | ৬,১৩৪.৪০ | — |
| ৩। অমরপুর সাব-ডিভিসনের অন্তর্গত তলিগ্রাম বাড়ী ড্রেইনেজ স্কীম | — | ৭,৭৫৪.৪০ | — |
| ৪। উদয়পুর সাব-ডিভিসনের অন্তর্গত হীরাপুরের নিকট বৈদ্যুতিক লিফ্ট ইরিগেশন স্কীম | ১৪,৪৫৭.৪০ | ৩৮,৮০৫.১৬ | ১৪,৪৫৭.৪০ |
| ৫। শান্তিরবাজারের নিকট পূর্ব্ববগাফা লিফ্ট ইরিগেশন স্কীম | ৯,২৬৩.১৬ | ১১,৬৭৩.৫৪ | — |
| ৬। নূতন বাজারে সদর দীঘি, কোশাল দীঘি ও টেঙ্ক রিক্লেমেশন স্কীম | ১২,৩৪৪.৪০ | ১২,৬২৭.৬০ | ৫,২৭৯.৯১ |
| ৭। উদয়পুরের নিকট শুকসাগর জলা ড্রেইনেজ স্কীম | ৯৪,০৯৪.৭৯ | ৯৫,৪৩৮.৬০ | ৭৯৮.৪০ |
| ৮। উদয়পুরের নিকট মাজারবাগ রিক্লেমেশন স্কীম | ১১,২৬২.৭৮ | ১,৫৭৩.০০ | — |
| ৯। মেলাঘরের নিকট পদ্মাচেপা রিক্লেমেশন স্কীম | ৩৪,৬৫২.৪৮ | ৭,৩৬৫.৬১ | — |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| ১০। | সোনামুড়ার নিকট কামরাংগাতলী রিক্লেমেশন স্কীম | ৪,৩৮১.৪৩ | ১৬,১৩৫.৬০ | ১,১১৮.৮৬ |
| ১১। | বিলোনীয়া সাব-ডিভিশনের অন্তর্গত বাইখোরার নিকট রাংগাছড়া ড্রেইনেজ স্কীম | — | ৭,০৪১.৬৪ | — |
| ১২। | বিলোনীয়ার অন্তর্গত কাঁঠালিয়াছড়ার নিকট কালাছড়া ড্রেইনেজ স্কীম | — | ৮,৯৫৫.১০ | — |
| ১৩। | উদয়পুরের নিকট গঙ্গাছড়া রিক্লেমেশন স্কীম | — | ৮,২১৮.৯২ | ৪,১২৪.৩৫ |
| ১৪। | বাগমার নিকট কমলাসাগর দীঘি এবং স্লুইস গেইটের উন্নতির কাজ এবং নির্মাণ কাজ | — | ৬২,৪৫৮.৮৬ | ১৯,৮৭১.৬৯ |
| ১৫। | উদয়পুরের অন্তর্গত জামজুরির নিকট পালাটানা রিক্লেমেশন স্কীম | ৫,১২৫.৪৮ | — | — |
| ১৬। | মেলাঘরের নিকটবর্তী পদ্মঢেপা বাঁধের জন্য স্লুইস গেইট এবং ৩´ ফুট আর, সি, সি, স্পান পাইপের কাজ। | ৪৩,২০১ টাকা | — | — |

## UNSTARRED QUESTION NO. 599.

**By Shri Bidya Ch. Deb Barma.**

প্রশ্ন

১। সোনামুড়া হইতে মেলাঘর পর্যন্ত গোমতী নদীর বন্যা হইতে রক্ষার জন্যে স্পার তৈরীর জন্য সরকার এ পর্যন্ত মোট কত টাকা খরচ করিয়াছেন তাহার হিসাব।

২। এই স্কীম তৈরীর কাজ গত ৫ বছর কোন্ কোন্ ঠিকাদার মাধ্যমে করা হইয়াছে, তাহাদের নাম ও মোট কত টাকার কাজ তাহাদের মাধ্যমে হইয়াছে তাহার পরিমাণ।

৩। এই সকল ঠিকাদার যদি টেণ্ডারএ লোয়েষ্ট না হওয়া সত্বেও কাজ পাইয়া থাকেন তাহার কারণ ?

উত্তর

১। গত ৫ বৎসরে সরকার মোট ৬,২৭,৫৬৪৲ টাকা ব্যয় করিয়াছে।

২। ঠিকাদারের নাম— কাজের মূল্য

| | ঠিকাদারের নাম | কাজের মূল্য |
|---|---|---|
| ক) | শ্রী এ, বি, পাল | ১০,৯২৫ টাকা |
| খ) | ,, নিরঞ্জন সাহা | ১,২৪,৩৬৯ টাকা |
| গ) | ,, এম, কে, পাল | ২১,৲৩৪ টাকা |
| ঘ) | ,, এইচ কে, ভৌমিক | ১,২১,৫৬৮ টাকা |
| ঙ) | ,, এম, এম, লোধ | ৪১,০৬৪ টাকা |
| চ) | ,, এ, কে, রায় | ৫৪,৮১৮ টাকা |
| ছ) | ,, আর, বসু | ৫,২০৪ টাকা |
| জ) | ,, আর, এল, রায় | ৪১,৬০২ টাকা |
| ঝ) | মোঃ এফ, খান | ৬৭,১৮৮ টাকা |
| ঞ) | ,, ইউসুফ আলী | ৪৬,৭০১ টাকা |
| ট) | শ্রীমনোরঞ্জন সাহা | ৩২,৮৯১ টাকা |

৩। সমস্ত কাজগুলিই সর্ব্বনিম্ন দর ভিত্তিতে দেওয়া হইয়াছে।

## UNSTARRED QUESTION NO—101.

**By—Shri Nishikanta Sarker**

প্রশ্ন

১) ১৯৬২ ইং হইতে ১৯৬৭ ইং পর্য্যন্ত উদয়পুর বিভাগে কোন্ কোন্ গ্রামে ও কলোণীতে কতটি গ্রাম্য রাস্তা, পুল, রিংওয়েল, ড্রাম, কালভার্ট ইত্যাদি হইয়াছে। ঐগুলির মধ্যে কতটির ফাইনেল বিল হইয়াছে?

২) যে গুলির ফাইনেল বিল হইয়াছে ঐ গুলির আর্নেষ্ট মানি ও সিকিউরিটি মানি বিল করা হইয়াছে কিনা, না হইলে কারণ কি?

উত্তর

১) উদয়পুর বিভাগে ৩৪টি গ্রাম্য রাস্তার কাজ ও ৪০টি S.P.T কালভার্ট ও ড্রাম কালভার্টের কাজ করা হইয়াছে। ঐ কাজ সাধারণতঃ উদয়পুর, পিত্রা, নোয়াবাড়ী, দক্ষিণ মহারাণী, মজুমদার পাড়া, ফুল কুমারী, ব্রহ্মছড়া, গকুল নগর, রাজনগর, ছুলামুড়া, নাগ্রাইচৌধুরী পাড়া, আদীপুর,

ব্রহ্মছড়া M.T কলোনী, কালাটিলা, গাথালং, কিল্লা, উত্তর ব্রজেন্দ্রনগর, ভটবাড়ী, মাতাবাড়ী, রাণীকিল্লা, বিরাংপাড়া শনিছড়া, চন্দ্রপুরিয়া কলোনী, রাজধর নগর, জামজুরি মরাগাং, শালগড়া বাড়ী, লুলুংগা, ছাতারিয়া, হচুপুরা, ঢোলাক্ষেত বড়াদীঘির পাড় ও ছনখোলা প্রভৃতি গ্রামে করা হইয়াছে। উহাদের মধ্যে ২৩টি গ্রাম্য রাস্তা এবং ২৩টি SPT কালভার্ট ও ড্রাম কালভার্টের কাজের ফাইনাল বিল দেওয়া হইয়াছে।

এই বিভাগে মোট ১৪টি RCC রিংওয়েলের কাজ করা হইয়াছে। এইগুলি জিত্রা কিশোরগণ, পোড়ামুড়া, মির্জা, চন্দ্রপুর, নোয়াবাড়ী কাইস্তা বাড়ী, ছায়াঘরিয়া, দক্ষিণ মহারাণী, ফুলকুমারী ও ফুল কুমারী মডেল ট্রাইবেল কলোনী প্রভৃতি গ্রামে করা হইয়াছে। এইগুলির মধ্যে ১১টির ফাইনাল বিল দেওয়া হইয়াছে।

২) ১৩টি গ্রাম্য রাস্তা ১৭টি SPT কালভার্ট ও ড্রাম কালভার্ট এবং ৯টি RCC কূপ তৈরী কাজের আর্নেষ্ট মানি ও সিকিউরিটি মানি দেওয়া হইয়াছে। বাকীগুলির আর্নেষ্ট মানি ও সিকিউরিটি চেকমেজারমেন্ট ও A. G. এর প্রি-অডিট ইত্যাদির জন্য দেরী হইতেছে।

## PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT.

### SEPTEMBER 26, 1969,

The House met in the Assembly Chamber, Agartala at 11 A. M. on Friday, the 26th September, 1969.

### PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker, in the Chair, Chief Minister, four Ministers, the Deputy Speaker, the Deputy Minister and twenty five Members.

**Mr. Speaker** :—To-day in the List of Business are the following questions to be answered by the Ministers concerned.

Shri Monoranjan Nath.

**Shri Monoranjan Nath** :—Question No. 15.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, question No: 15.

### QUESTION

ক) ১৩৭৪ বাং সন পর্য্যন্ত ত্রিপুরা সরকারের কত টাকা বকেয়া রাজস্ব খাজনা পাওনা আছে? তন্মধ্যে ৩ বংসরের উর্দ্ধকালের বকেয়া খাজনা টাকার পরিমাণ কত (Sub-Division wise break up)

খ) এক সঙ্গে বকেয়া সনগুলির রাজস্ব খাজানা দিতে অক্ষম হইলে সরকার আংশিক গ্রহণ করিবেন কি?

### ANSWER

ক)

| বিভাগের নাম | মোট পাওনা রাজস্ব ১৩৭৪ বাং সন পর্য্যন্ত | ৩ বৎসরের উর্দ্ধে পাওনা রাজস্ব |
|---|---|---|
| ধর্ম্মনগর | ৩,৮৪,১০৯.০২ | ১,২৫,০৪২.৫৪ |
| কৈলাসহর | ৫,১৮,২৮০.৯০ | ১,১০,৯৫৭.৩০ |
| কমলপুর | ১,১৮,১৭৮.০০ | ৪,৬৯৮.০০ |
| খোয়াই | ৯,৯০,২১৩.৪৫ | ৩,৪৮,৭৬৭.২৬ |
| সদর | ৩০,৯৩,৮৩১.১৫ | ১২,৫৫,৮৬১.৭৫ |
| উদয়পুর | ২,১৭,৬৯৪.০০ | ৫২,৬৬১.০০ |
| অমরপুর | ৬৯,৫২৬.৭৬ | ৫৭,৮৬৮.৭১ |
| বিলোনিয়া | ৫৫০,২৩১.৬২ | ৪,৩১,২০৪.৮৪ |
| সোনামুড়া | ২,১৭,০৭১.২৫ | ১,৩৬,৭৬৬.৮৩ |
| সাব্রুম | ৩৬,৪৩৩.৫৪ | ৬,৭৭৩.৫০ |
| | ৬১,৯৫,৩৭১.৬৯ | ২৫,৩০,৬০১.৭৩ |

হ্যাঁ, আংশিক বকেয়া রাজস্ব গৃহীত হয়।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি এই যে খাজনা যেটা বাকী আছে এটা কি নূতন হারে না পুরাতন হারে ?

**শ্রীএস, এল, সিংহ** : -আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি এই যে খাজনা আংশিক কত কিস্তিতে নেওয়া যেতে পারে ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমাদের এবার যে নূতন সংশোধন হয়েছে তাতে ২টা কিস্তি করেছি। এটা হাউসে লে ডাউন করা হয়েছে।

**শ্রীরাধিকা রঞ্জন গুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি খাজনা বাকী পড়ার কারণ কি কৃষকদের আর্থিক অক্ষমতা ?

**শ্রীএস, এল, সিংহ** :—এটা হল সাইকোলজিক্যাল ফ্যাক্টর। সেটা আমার পক্ষে বলা সম্পূর্ণ অসম্ভব।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে প্রতি বৎসর বন্যায় জর্জরিত হয়ে এবং ফসল বিনষ্ট হওয়ার জন্য কৃষকরা খাজনা দিতে পারে না এই কথা সত্যি কিনা ?

**শ্রীএস এল, সিংহ** :—আমরা natural calamities এর জন্য খাজনা আদায় বন্ধ করে দিয়েছি।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই যে খাজনা accumulated হয়েছে তার কারণ হল যে সার্ভে অপারেশনের পিরিয়ডে খাজনা কৃষক দিতে চাইলেও নেওয়া হয়নি এবং ল্যাণ্ড রেভিনিউ এবং ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট ১৯৬০ রুলসের বহির্ভূত এবং বেআইনী এবং বিতর্কিত আদেশের ফলে এটা করা হয়েছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—বে-আইনী হলে কোর্টে যেতে পারে। কিন্তু অ্যাকর্ডিং টু রুলস্ করা হয়েছে।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** —আমি বলছি যে রুলসের মধ্যে আছে। কিন্তু আমি বলছি যে ল্যাণ্ড রেভেনিউ অ্যাক্টে নাই। কৃষকগণ খাজনা দিতে চেয়েছে কিন্তু সার্ভে অপারেশনের পিরিয়ডে সরকার নেন নি এই কথা সত্যি কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—এটা আমার জানা নেই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে ডি, এম, এর আদেশে এই খাজনা আদায় সাসপেণ্ড করা হয়েছে কিনা সার্ভে অপারেশন পিরিয়ডে।

**শ্রীএস, এল, সিংহ** :—ইট ইজ নট নোন টু মি।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় অনুসন্ধান করে দেখবেন কি যে ডি, এম, এর আদেশে এটা করা হয়েছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—এটা তো আমি বলছি অনুসন্ধান করে দেখবার জন্য। নোটিশের কোয়েশ্চান আসে না।

**শ্রীএস, এল সিংহ** :—আমি তো বলেছি অ্যাকর্ডিং টু রুলস করা হয়েছে। ডি, এম, এর আদেশে হয়েছে কিনা সেটা জানি না। আই ডিমাণ্ড নোটিশ ফর ইট।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—আমার কথা হল এটা অনুসন্ধান করে দেখবেন কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমি বলেছি আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার প্রটেকশান চাচ্ছি।

**মিঃ স্পীকার** :—অনারেবল মিনিষ্টার ক্যান নট বি কমপেল্ড টু রিপ্লাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—আমি বলেছি অনুসন্ধান করে দেখবেন কিনা। সেটা যদি তিনি না করেন তা হলে করবেন না বললেই পারেন।

**শ্রীএস, এল, সিংহ** :—উনি বলেছেন যে ডি, এম, এর আদেশে হয়েছে কিনা ? আমি বলেছি আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে আগরতলা এবং কাছাকাছি এলাকায় এখন পর্যন্ত সার্ভে অপারেশন কমপ্লিট না হওয়া সাপক্ষে খাজনা দেওয়া হচ্ছে না, কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ**—খাজনা নেওয়া না হতে পারে। কিন্তু যদি কেউ দিতে চায় তাহলে দিতে পারে।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই আগরতলা তহশীলের মধ্যে খাজনা নেওয়া হয় কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্মা**—ভূমি রাজস্ব এবং ভূমি আইনের মধ্যে আছে যে যদি ক্যালামিটি হয় তাহলে যে সমস্ত ক্ষেত্রে কৃষকরা ক্যালামিটিতে অ্যাফেক্‌টেডে হয় এ সমস্ত. ক্ষেত্রে খাজনা মকুবের বিধান আছে। এই কথা সত্যি কিনা ?

**শ্রীএস, এল সিংহ**—খাজনা আমরা ঐ সমস্ত ক্ষেত্রে আদায় করি না। মকুবের প্রশ্ন সেখানে নেই।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় `কি বলতে পারেন যে যে বছর ফ্লাড হয়েছে সেই বছর খাজনা মকুবের জন্য কৃষকদের মধ্য থেকে দরখাস্ত পেয়েছেন কিনা ?

**শ্রীএস, এল, সিংহ**— আমরা আগে থেকেই চিন্তা করেছি কি করে মকুব করা চলে এবং সেই অনুসারে খাজনা মকুব করা যাবে কিনা দেখছি।

**শ্রীঅঘোর দেববর্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং কবে এই ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ**—কবে কোন সময়ে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেটা হাউসের সামনে পেশ করেছি।

**শ্রীনরেশ রায়**— ঊর্দ্ধে কত বৎসরের খাজনা বাকী পড়েছে মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি ?

**শ্রীএস, এল, সিংহ**—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**— মাননীয় মন্ত্রী মহোদয় কি অনুসন্ধান করবেন টাউন এবং টাউন সুপারবের খাজনা কি কারণে বন্ধ রাখা হয়েছে ?

**শ্রী এস, এল, সিংহ**—ইয়েস, আই শ্যাল এনকোয়ের এ্যাবাউট দিস।

**মিঃ স্পীকার**— শ্রী অঘোর দেববর্ম্মা।

**শ্রী অঘোর দেববর্ম্মা**— কোয়েশ্চান নাম্বার ৫০ (পঞ্চাশ)

**শ্রী এস, এল, সিংহ**— কোয়েশ্চান নাম্বার ৫০ স্যার।

QUESTION

1) Whether it is a fact that the huge number of non-tribal families have been settled inside the Tribal Reserve Area as declared by the late Maharaja of Tripura by the Survey Settlement authority ?

2) if it is a fact, the total number of settled non-tribal families settled inside the Tribal Reserved Area upto 30th December, 1968 and the reasons thereof ?

ANSWER

1) & 2) 715 non-tribal families have settled in Tribal Reserved Area. Allotment of land to the non-tribal families was made in the tribal reserve areas in consideration of their being in peaceful possession of the land which they had reclaimed involving hard labour and financial expenditure.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন ভূমি সংস্কার আইন এবং ভূমি রাজস্ব আইন, কোন আইন বলে এই সেটেলমেন্ট দেওয়া হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ** :—I demand notice.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন মহারাজার ঘোষণা যে একটি ছিল সেটা কবে বাতিল করা হয়েছে এবং যদি বাতিল করা না হয়ে থাকে কোন অধিকারে ট্রাইবেল এরিয়াতে নন-ট্রাইবেলদের সেটেলমেন্ট দেওয়া হয় ?

**শ্রীএস, এল, সিংহ** :—Settlement দেওয়ার কারণও আমি প্রশ্নোত্তরে বলছি।

**মিঃ স্পীকার** :—শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল** :—কোয়েশ্চান নাম্বার ১২২।

**শ্রীএস, এল, সিংহ** :—কোয়েশ্চান নাম্বার ১২২ স্যার।

প্রশ্ন

১) অমরপুর, খোয়াই ও কমলপুর বিভাগে গত ১৯৬৩-১৯৬৭ ও ৬৮ সনে কতজন উপজাতি তাহাদের জমি অ-উপজাতির নিকট রেজিষ্ট্রিমূলে হস্তান্তরিত করিয়াছে, তাহাদের নাম ?

২) উক্ত রেজিষ্ট্রীকৃত ভূমির পরিমাণ (বিভাগ ভিত্তিক) কত ?

উত্তর

১) সঙ্গীয় তালিকায় দ্রষ্টব্য

২) বিভাগ ভিত্তিক ভূমির পরিমাণ নিম্নে দেওয়া গেল।

| বিভাগের নাম | ১৯৬৬ | ১৯৬৭ | ১৯৬৮ |
|---|---|---|---|
| অমরপুর | — | ১ দ্রোণ ২ কাণি ১৬ গণ্ডা ১ ক্রান্ত ৬ ধুর। | ৪ কাণি ১০ গণ্ডা |
| খোয়াই | ১৪ দ্রোণ ১৫ কাণি ১৭ গণ্ডা ১ ক্রান্ত ১৬ ধুর | ৭ দ্রোণ ৩ কাণি ২ গণ্ডা ২ কড়া ১ ক্রান্ত ৫ ধুর | ৬ দ্রোণ ৬ কাণি ৭ গণ্ডা ৩ কড়া ১০ ধুর |
| কমলপুর | ৪ দ্রোণ ৩ কাণি ৪ গণ্ডা ৩ কড়া ২ ক্রান্ত | ৩ দ্রোণ ১২ কাণি ১২ গণ্ডা ২ কড়া ২ ক্রান্ত ৩ ধুর | ১২ কাণি ১৩ গণ্ডা ১ কড়া ৪ ধুর |

যে সকল ট্রাইবেল নন-ট্রাইবেলের নিকট রেজিষ্ট্রিকৃত দলিলমূলে জমি হস্তান্তর করিয়াছে তাহাদের সংখ্যা এবং জমির তালিকা।

| মহকুমা | সন | জমি হস্তান্তরকারী ট্রাইবেলদের সংখ্যা | জমি হস্তান্তরকারী ট্রাইবেলদের নাম |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| অমরপুর | ১৯৬৬ | — | — |
| | ১৯৬৭ | ১ | শ্রী সুধীর কুমার লস্কর |
| | ১৯৬৮ | ১ | শ্রী সূর্য্য কুমার দেববর্ম্মা |
| কমলপুর | ১৯৬৬ | ৮ | ,, মতী বুধলক্ষ্মী দেবী |
| | | | ,, ভদ্রমণি দেববর্ম্মা |
| | | | ,, নলমনি সাংমা |
| | | | ,, কুসুম চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, গোজ্জা মগ চৌধুরী |
| | | | ,, বৈকুণ্ঠ দেববর্ম্মা |
| | | | ,, ধনঞ্জয় দেববর্ম্মা |
| | | | ,, কৃষ্ণ কুমার দেববর্ম্মা |
| | ১৯৬৭ | ৪ | ,, শ্যাম রায় দেববর্ম্মা |
| | | | ,, জীতেন্দ্র মোহন দেববর্ম্মা |
| | | | ,, লাল মোহন রিয়াং ও অন্যান্য সকল |
| | | | ,, বিহা রায় রিয়াং |

| মহকুমা | সন | জমি হস্তান্তরকারী ট্রাইবেলদের সংখ্যা | জমি হস্তান্তরকারী ট্রাইবেলদের নাম |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| | ১৯৬৮ | ৪ | শ্রী যতীন্দ্র চন্দ্র সাংমা |
| | | | ,, রিশা দৈত্য দেববর্ম্মা |
| | | | ,, মৈনা দেববর্ম্মা |
| | | | ,, বেগানন্দ দেববর্ম্মা |
| খোয়াই | ১৯৬৬ | ৪৭ | ,, ইন্দ্র রায় কলই |
| | | | ,, মঙ্গল সিং কলই |
| | | | ,, সুরেন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, শম্ভু প্রসাদ রূপিনী |
| | | | ,, দহ রায় রিয়াং |
| | | | ,, মোহ রায় রিয়াং |
| | | | ,, গংগা কুমার জমাতিয়া |
| | | | ,, কুঞ্জ কাশী জমাতিয়া |
| | | | ,, অমৃত পদ জমাতিয়া |
| | | | ,, ললিত মোহন দেববর্ম্মা |
| | | | ,, বিশারথ দেববর্ম্মা |
| | | | ,, যতীন্দ্র মোহন দেববর্ম্মা |
| | | | ,, কাতি রায় দেববর্ম্মা |
| | | | ,, উপেন্দ্র চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, নরেন্দ্র চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, ইন্দ্র কুমার কলই |
| | | | ,, নাগরী কন্যা জমাতিয়া |
| | | | ,, সাধন চন্দ্র কলই |
| | | | ,, কুমার দেববর্ম্মা |
| | | | ,, গঙ্গা কুমার জমাতিয়া |
| | | | ,, চন্দ্র মণি কলই |
| | | | ,, ব্রজ হরি জমাতিয়া |
| | | | ,, কুমার চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, শ্রীকুমার দেববর্ম্মা |
| | | | ,, আদ্য কুমার জমাতিয়া |
| | | | ,, রঘুপদ জমাতিয়া |

| ১ | ২ | ৩ | ৪ |
|---|---|---|---|
| | | | শ্রী দিল চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, মাণিক চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, চন্দ্র কুমার দেববর্ম্মা |
| | | | ,, বসন্ত কুমার জমাতিয়া |
| | | | ,, সুরেন্দ্র জমাতিয়া |
| | | | ,, কৃষ্ণ কুমার দেববর্ম্মা |
| | | | ,, জীতেন্দ্র চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, প্রহ্লাদ চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, চেনা রায় দেববর্ম্মা |
| | | | ,, বজেন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, নগেন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, রাধা কন্যা জমাতিয়া |
| | | | ,, অশ্বিনী কুমার জমাতিয়া |
| | | | ,, সুধন্য কুমার জমাতিয়া |
| | | | ,, সংকবায দেববর্মা |
| | | | ,, গৌর চন্দ্র জমাতিয়া |
| | | | ,, মুং কুরাই দেববর্ম্মা |
| | | | ,, উর্ব্বশী কুমাব জমাতিয়া |
| | | | ,, দয়ামণি হরি জমাতিয়া |
| | | | ,, মুকুন্দ দেববর্ম্মা |
| | | | ,, গুণমণি কলই |
| | | | ,, মাণিক রায় কলই |
| ১৯৬৭ | | ১৯ | ,, কামিনী দেববর্মা |
| | | | ,, গঙ্গা চরণ দেববর্ম্মা |
| | | | ,, মাণিক সিংহ জমাতিয়া |
| | | | ,, গঙ্গারাম রূপিনী |
| | | | ,, পুষ্প কুমার জমাতিয়া |
| | | | ,, অক্ষয় কুমার জমাতিয়া |
| | | | ,, বদন চন্দ্র দেববর্ম্মা |
| | | | ,, জগৎ মোহন জমাতিয়া |
| | | | ,, বীরেন্দ্র বাহাদুর জমাতিয়া |
| | | | ,, জগৎ কৃষ্ণ জমাতিয়া |
| | | | ,, শম্ভু রাম দেববর্ম্মা |

| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
|---|---|---|---|---|
| | | | শ্রী হরি চরণ দেববর্ম্মা | |
| | | | ,, কৃষ্ণ চন্দ্র দেববর্ম্মা | |
| | | | ,, গুণমণি কলই | |
| | | | ,, বিশা রায় দেববর্ম্মা | |
| | | | ,, দিশা রায় দেববর্ম্মা | |
| | | | ,, কাশী চন্দ্র দেববর্ম্মা | |
| | | | ,, দিবাপদ দেববর্ম্মা | |
| | | | ,, সোনারাম দেববর্ম্মা | |
| | ১৯৬৮ | ১৯ | ,, মঙ্গলিয়া দেববর্ম্মা | |
| | | | ,, বাহু চন্দ্র দেববর্ম্মা | |
| | | | ,, বিশা চন্দ্র দেববর্ম্মা | |
| | | | ,, বাপারায় দেববর্ম্মা | |
| | | | ,, রবি চন্দ্র দেব রাংখল | |
| | | | ,, অভিমন্যু দেববর্ম্মা | |
| | | | ,, দ্বিজ কুমার জমাতিয়া | |
| | | | ,, রাম চন্দ্র দেববর্মা | |
| | | | ,, গোবিন্দ জমাতিয়া | |
| | | | ,, জীতেন্দ্র মোহন জমাতিয়া | |
| | | | ,, ব্রজবাশী দেববর্ম্মা | |
| | | | ,, বসন্ত কুমার জমাতিয়া | |
| | | | ,, বিশ্বপতি দেববর্ম্মা | |
| | | | ,, উপেন্দ্র দেববর্ম্মা | |
| | | | ,, চন্দ্র ভানু জমাতিয়া | |
| | | | ,, বানভদ্র জমাতিয়া | |
| | | | ,, দেবেন্দ্র দেববর্মা | |
| | | | ,, গোপালধন দেববর্ম্মা | |
| | | | ,, দুর্জ্জয় হরি জমাতিয়া | |

**শ্রীঅঘোর দেববর্ম্মা।**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এইগুলি ভূমি সংস্কার আইন এবং ভূমি রাজস্ব আইনের ১৮৭ ধারা মতে ডি. এম, এর পারমিশান নিয়ে করা হয়েছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ**—হ্যাঁ, নাম্বার অব ট্রাইবেল ল্যাণ্ড ট্রেন্সফার্ড টু দি নন-ট্রাইবেলস আণ্ডার রুলস ৩০ ডিউরিং দি ইয়ার ১৯৬৬-১৯৬৭ এ্যাণ্ড ১৯৬৮ ইন খোয়াই—৪৭, ১৯, ২০ কমলপুরে—৪, ৪ এবং অমরপুরে ১৯, ১৯ ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—না, আমার প্রশ্ন হচ্ছে আপনি যে সব লিষ্ট এখানে রেখেছেন সেগুলি একর্ডিং টু ল অর্থাৎ ১৮৭ রুলস অনুযায়ী হয়েছে কিনা, ডি, এম, এর পারমিশান নিয়ে?

**শ্রীএস, এল, সিংহ**—I demand notice.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে বায়না পত্র রেজিষ্ট্রি করে কত পরিমাণ জমি ট্রাইবেলদের কাছ থেকে নন-ট্রাইবেলদের হাতে হস্তান্তরিত হয়েছে?

**শ্রীএস, এল, সিংহ**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্পর্কে খোঁজ নিতে রাজী আছেন কিনা, যে বায়না পত্র রেজিষ্ট্রি করে কত পরিমাণ জমি হস্তান্তরিত হয়েছে?

**শ্রীএস, এল, সিংহ**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয় অবহিত আছেন কিনা বা তদন্ত করে দেখবেন কি যে পাওয়ার অব এটর্ণী করেও ট্রাইবেলদের অনেকগুলি জমি নন-ট্রাইবেলদের হাতে হস্তান্তরিত করা হয়েছে?

**শ্রীএস, এল, সিংহ**—ইহা আমার জ্ঞাত নহে, কিন্তু এই সম্পর্কে তথ্য জানতে চাইলে স্পেসিফিক কোন কোন জায়গায় এই রকম হয়েছে, তা যদি বলা হয়, তাহলে পরে আমরা সেই সমস্ত জায়গায়তে অনুসন্ধান করে দেখতে পারি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় মন্ত্রী মহোদয়, রেজিষ্ট্রি অফিসগুলিতে একটু খোঁজ করে দেখলেই এইগুলি পাওয়া যেতে পারে এবং তা করতে আপনি রাজী আছে কিনা? প্রত্যেকটি সাব-রেজিষ্ট্রি অফিসের মধ্যে এগুলি আছে।

**শ্রীএস, এল, সিংহ**—আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব যে তিনি যদি স্পেসিফিক বলেন তাহলে আমরা নিশ্চয় সেটা দেখব।

**মিঃ স্পীকার**—শ্রীঅভিরাম দেববর্ম্মা।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১২৮।

**শ্রীএস, এল, সিংহ**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ১২৮।

## STARRED QUESTION NO. 128

**Will the Hon'ble Minister in-charge of the Revenue Department be pleased to state—**

**প্রশ্ন**

১। সরকারী খাস জমি হইতে উচ্ছেদের জন্য কোন মহকুমায় কত নোটিশ জারী করা হইয়াছে।

২। এই নোটিশ প্রাপ্ত ব্যক্তিদের মধ্যে যাহারা ঐ জমির বন্দোবস্ত প্রার্থনা করিয়াছেন, তাদের সংখ্যা?

৩। ১৯৬৮-৬৯ সালে যাহাদের উচ্ছেদ করা হইয়াছে, তাহাদের মহকুমা ভিত্তিক সংখ্যা?

উত্তর

১।

| মহকুমার নাম | নোটিশের সংখ্যা |
|---|---|
| সদর | ১৮৪১১ |
| খোয়াই | ৫০৩৪ |
| কমলপুর | ৩৪৪৬ |
| কৈলাশহর | ৯৪১৬ |
| ধর্ম্মনগর | ৬৫২ |
| সোনামূড়া | ৪২০৭ |
| উদয়পুর | ৩৩৯১ |
| বিলোনীয়া | ৪৫৫৬ |
| অমরপুর | ৪০১৪ |
| সাব্রুম | ২৯২৬ |

২।

| মহকুমার নাম | বন্দোবস্ত প্রার্থনাকারীর সংখ্যা |
|---|---|
| সদর | ১৬২০৬ |
| খোয়াই | ৪৮৮৪ |
| কমলপুর | ৩৩৪৯ |
| কৈলাসহর | ৯২৬৮ |
| ধর্ম্মনগর | ৬১৬ |
| সোনামুড়া | ৪১২৫ |
| উদয়পুর | ৩৩২৬ |
| বিলোনীয়া | ৪৩৫০ |
| অমরপুর | ৩৭০৯ |
| সাব্রুম | ২৯২৩ |

| মহকুমার নাম | উচ্ছেদিত ব্যক্তিদের সংখ্যা |
|---|---|
| সদর | ২৮ |
| খোয়াই | — |
| কমলপুর | ৯৭ |
| ধর্ম্মনগর | ৫ |
| সোনামুড়া | — |
| উদয়পুর | — |
| বিলোনীয়া | ২১ |
| অমরপুর | — |
| সাব্রুম | ৩ |

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে যাদের খাস জমি দখল করার জন্য উচ্ছেদের নোটিশ দেওয়া হয়েছে, তাদের মধ্যে জুমিয়া এবং ভূমিহীন আছে কিনা ?

**শ্রীএস, এল.সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**।—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে ১৯৬৮-৬৯ সালে যাদেরকে উচ্ছেদ করা হয়েছে, তারা কি জুমিয়া বা ভূমিহীন ?

**শ্রীএস, এল. সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার** :—শ্রীএরসাদ আলী চৌধুরী।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩৫৯।

**শ্রীএস, এল, সিংহ** :—ষ্টাড কোয়েশ্চান নাম্বার ৩৫৯।

প্রশ্ন

১। ১৯৬৭-৬৮ইং সনে flood loan কত সংখ্যক সরকারী কর্ম্মচারীকে দেওয়া হয়েছে ? ইহার মধ্যে কত টাকা আদায় হইয়াছে ?

উত্তর

১। সরকারী কর্মচারীকে ১৯৬৭-৬৮ সনে কোন flood loan দেওয়া হয় নাই।

**মিঃ স্পীকার** :— শ্রীঘনশ্যাম দেওয়ান।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪২৭।

**শ্রীএস, এল, সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪২৭।

প্রশ্ন

১। ইহা কি সত্য যে বর্ত্তমানে ১৯৬৮-৬৯ইং আর্থিক সনে ছামনু টি, ডি, ব্লকের বি, ডি, ও ব্লক বাজেটের লক্ষাধিক টাকা খরচ করিতে না পারিয়া সারেণ্ডার করিয়াছেন ?

২। যদি সত্য হইয়া থাকে তাহার কারণ এবং কোন খাতে কত টাকা, তাহার পরিমাণ জানাইবেন কি ?

উত্তর

১। হ্যাঁ

২। ১৯৬৮-৬৯ইং আর্থিক সনে ছামনু টি, ডি, ব্লকের বাজেট বরাদ্দের ২,৬০,০০০·০০ টাকার মধ্যে ১,১৭,৩৩৮·৬৪ নঃ পঃ খরচে ঘাট্‌তি হয়, সেংক্রেক হুইাইল, মিজো বিদ্রোহী দ্বারা ঘটিত একটি ঘটনার ফলে ছামনু টি, ডি, ব্লক ২১।৫।৬৮ইং তারিখে অগ্নিদগ্ধ হয়। ফলে ব্লকের অগ্রগতি ব্যাহত হয়। ইহাতে রেকর্ড প্রস্তুত ও স্কীম তৈয়ার করিতে যথাযথ সময় লাগিয়াছিল।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—কি কি আইটেমে এই টাকাগুলি খরচ হল, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—ডেভেলপমেন্ট অব ব্লক হেড কোয়ার্টাস— ২২,৩৫৬ টাকা,

| | |
|---|---|
| স্কীম অব ইকনমিক ডেভেলপমেন্ট— | ৫৫,১৮৫.৫৫ পয়সা |
| এগ্রিকালচার— | |
| মাইনর ইরিগেশান— | |
| রিক্লেমেশান অব ল্যাণ্ডস্— | |
| এ্যানিম্যাল হাজবেণ্ড্রী— | |
| রুরাল ইনডাষ্ট্রিজ— | |
| হেলথ সেনিটেশান— | ১,৫০০ টাকা |
| সোসিয়াল এডুকেশান— | ২৭,৪২৬ ,, |
| কমিউনিকেশান— | ৪,৩৫৮ ,, |

**মিঃ স্পীকার** :—শ্রীক্ষীতিশ চন্দ্র দাস।

**শ্রীক্ষীতিশ চন্দ্র দাস**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৪৮।

**শ্রীশচীন্দ্র লাল সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৪৮।

QUESTION

(a) What is the percentage of reservation of Scheduled Cestes in Government service according to 1951 Census ?

(b) What is the percentage of reservation of Scheduled Castes in Government service according to 1961 Census ?

ANSWER

(a) 7.5%

(b) 7.5%

**শ্রী বি, দাস** :—পার্সেনটেজ অনুযায়ী তাদের নেওয়া হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি।

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Rajkumar Kamaljit Singh.

**Shri Rajkumar Kamaljit Singh** :—Question No. 475.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Is it a fact that the applicants for loan from Tripura Co-operative Land Mortgage Bank Ltd., obtained non-incumbent certificate from the registration department of Tripura for the land to be hypothicated since 1960 up to the middle of 1967 ? | 1. Yes. |

| QUESTION | ANSWER |
|---|---|
| 2. Is it a fact that the Registration Department of Tripura has suddenly discontinued issue of such certificate since last part of 1967 ? | 2. Yes. |
| 3. If so, why ? | 3. There is no provision in the Indian Registration Act or in Tripura Registration Rules which came into force in 1954 to grant such certificates by the Registration Department officials. |

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—যদি কোন অসুবিধা না থাকে তাহলে ১৯৬৭-৬৮ পর্য্যান্ত কোন্ ধারা মতে দেওয়া হয়েছে ?

**শ্রী এস, এল, সিংহ** :—এটা একটা প্রসেস চলে আসছিল। সেই অনুসারেই দেওয়া হয়েছে। তবে একটা রুলস করতে হবে। নোবডি ক্যান টেক রেসপনসিবিলিটি অ্যাজ দেয়ার ইজ নো রুল।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—এখন সেই নন-ইনকামবেন্ট সার্টিফিকেট দেওয়া হয় কিনা ?

**শ্রী এস, এল, সিংহ** :—According to circular actions are taken

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—এই নূতন নিয়ম প্রচলন করার জন্য যারা লোনী তারা আবার হেরাস্ড হচ্ছে ইহা মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেটা ইণ্ডিয়ান রেজিষ্ট্রেশন রুলসে আছে সেই অনুসারেই এটা করা হচ্ছে এবং এটার মধ্যে কোন কোন জায়গায় অসুবিধা আছে বিধায় সেটাকে আমরা অ্যামেণ্ড করতে চেষ্টা করছি। বেংগলে এটা প্রচলিত আছে। ম্যাড্রাসে আছে। সেখান থেকে একটা ড্রাফট আনা হয়েছে এবং কো-অপারেটিভ রেজিষ্ট্রারকে সেই পাওয়ার দেওয়া যায় কিনা সেটা চিন্তা করা হচ্ছে এবং সেই অনুসারেই আমরা একটা ড্রাফট করেছি।

**Mr. Speaker** :—Shri Nishi Kanta Sarkar.

**Shri Nishi Kanta Sarkar** :—Question No. 483.

**Shri S. L. Singh** :—Mr. Speaker Sir, question No. 483.

QUESTION

১। উদয়পুর সাব-ডিভিশনে ১৯৬১ ইং হইতে ১৯৬৮ ইং পর্য্যন্ত তৌজী সার্টিফাই করা হইয়াছে কিনা ;

২। হইলে মৌজাওয়ারী সার্টিফাই তৌজীর সংখ্যা কত ?

৩। না হইয়া থাকিলে কারণ কি ?

ANSWER

১।
২। তথ্যাদি সংগ্রহাধীন আছে।
৩।

**Mr. Speaker** :—Shri Promode Rn. Dasgupta.

**Shri Promode Rn. Dasgupta** :—Question No. 504.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, question No. 504.

| QUESTION | ANSWER |
|---|---|
| 1) Whether it is a fact that two types of pay scales for the Govt. Panchayat Secretaries have been recommended by the Director of Panchayats for revision ; | 1) No. |
| 2) If so the reasons thereof ? | 2) Does not arise. |

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে পঞ্চায়েত সেক্রেটারীদের পে স্কেল রিভিশনের কোন প্রস্তাব আছে কিনা গভর্ণমেন্টের তরফ থেকে ?

**শ্রী শচীন্দ্রলাল সিংহ** :—এটা আমরা স্ক্রুটিনি করছি এবং একটা সেল তৈরী হয়েছে এবং সেখানে সেটা স্ক্রুটিনি করে দেখা হলে পরে আমরা বলতে পারব।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে সেল রয়েছে সেই সেলে এই প্রস্তাবটা স্ক্রুটিনি করাবার জন্য দেওয়া হয়েছে কিনা এবং প্রস্তাবটা কিরকম ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Naresh Roy.

**Shri Naresh Roy** :—Question No. 508.

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, question No. 508.

## QUESTION

১। সদর S. D. O. যখন মফস্বলে বা অন্য কোথায় থাকেন তখন তাহার কার্য্যাদি তদারক বা পরিচালনার ভার অন্য কাহারও উপর ন্যস্ত থাকে কি না;

২। থাকিলে কে বা কাহারা ঐ কার্য্য পরিচালনা করেন;

৩। না থাকিলে তজ্জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়া থাকেন?

## ANSWER

১। হ্যাঁ।

২। ট্রাইং ম্যাজিষ্ট্রেটগণ (সাব ডেপুটী কালেক্টরগণ)।

৩। প্রশ্নই উঠে না।

**শ্রীনরেশ রায়**—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি ত্রিপুরার কোন কোন সাবডিভিশনে এস, ডি,ও এর অনুপস্থিতে কার্য পরিচালনার জন্য অ্যাডিশন্যাল এস, ডি,ও আছেন। কিন্তু সদরে অ্যাডিশন্যাল এস, ডি,ও থাকতে কি আপত্তি আছে?

**শ্রীএস, এল, সিংহ**—এখানে বলাই হয়েছে—One of the Trying Magistrate/Sub-Deputy Collector posted in Sadar Sub-division looks after the works of the office and that of the magistracy during the absence of the sub-divisional officer, sadar while he is on tour or otherwise engaged.

**শ্রীঅভিরাম দেববর্ম্মা**—ইহা কি সত্য যে সদর এস, ডি, ও, মফঃস্বলে গেলে পরে কাউকে কোন কার্যের ভার দিয়ে যান না যার ফলে অনেক কেস হয় না এবং আসামীরা এবং বিবাদীরা ফিরে যেতে বাধ্য হয়?

**শ্রীএস, এল, সিংহ**:—এখানে বলা হয়েছে—One of the Trying Magistrate/ Sub-Deputy Collector posted in Sadar Sub-division looks after the works of the office and that of the magistracy during the absence of the Sub-divisional Officer, Sadar while he is on tour or otherwise engaged.

**Mr. Speaker**—Shri Suresh Ch. Choudhury.

**Shri Suresh Ch. Choudhury**—Question No. 526

**Shri S. L. Singh**:—Question No. 526 Sir.

## QUESTION

১) ত্রিপুরার জরিপ বিভাগে এ যাবৎ কি পরিমাণ দরখাস্ত ৯৫ ধারা ও ১১(৩) ধারা মতে pending রহিয়াছে? এই সকল দরখাস্তের বিচারের মালিক কে? বর্তমান আর্থিক বৎসরে কি পরিমাণ দরখাস্তের বিচার হইয়াছে?

২) পশ্চিম পিলাক মৌজায় কত সংখ্যক ব্যক্তির নামে ভূমি বে-আইনী দখল রেকর্ড করা হইয়াছে? এই সনে case নিষ্পত্তির জন্য বিলনীয়া অফিস হইতে উর্দ্ধ অফিসে পাঠান হইয়াছে—ইহা সত্য কিনা?

ANSWER

১) ৯৫ ধারায়—২০৫৩ ১১(৩) ধারায়—১৯৩ কালেক্টারের ক্ষমতাপ্রাপ্ত সেটেলমেণ্ট অফিসার।

এই বৎসরে গৃহীত কোন দরখাস্তের চূড়ান্ত নিষ্পত্তি হয় নাই।

২) ১৬২টি।

না।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই দরখাস্তগুলি বিচারে জন্য বর্ত্তমানে কাহার উপর ভার ন্যাস্ত করা হয়েছে?

**Shri S. L. Singh**—Settlement Officer with powers of the collector is th competent authority.

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—বর্ত্তমানে সেটেলমেণ্ট অফিসার কে?

**শ্রীএস, এল, সিংহ**—এ্যাসিষ্টেণ্ট সেটেলমেণ্ট অফিসার ইজ ডুইং অল দীজ।

**শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী**—বর্ত্তমানে এইসব কেস কোন ব্যক্তি বিচার করিতেছেন কি না

**Shri S. L. Singh**—The powers of the Collector under section 95 and 11(3 of the T. L. R. and L. R. Act, 1960 has been vested on the Settlement Office under revenue Department Notification dated 13/15th May, 1961. No appli cation under section 95 and 11(3) of the Act could be disposed of in th current financial year because of the fact that Shri Varma, Settlement Office proceeded on leave on 1.5.69. Shri S. Das. Assistant Director of Survey i holding the current charge of the post of the Settlement Officer. Here is stop gap arrangement and he has not been vested with the power to dispos of such case. Government has considered to post a Settlement Officer wh will be vested with the power of Settlement Officer.

**Mr. Speaker :**—Shri Bidya Ch. Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma**—Question No. 586

**Shri S. L. Singh**—Question No. 586 Sir.

প্রশ্ন

ত্রিপুরা Wholesale Consumers Co-op. Stores Ltd. এর শ্রীঅজিত ভট্টাচার্য্যে বিরুদ্ধে ১০০টিন সরিষার তৈল ব্ল্যাক করার যে অভিযোগ আনা হইয়াছিল তাহার তদন্ত কার্য্য শেষ হইয়া থাকিলে ফলাফল।

উত্তর

Tripura Wholesale Consumers Co-op. Stores Ltd. এর কর্ম্মচারী শ্রীঅজিত ভট্টাচার্য্যের বিরুদ্ধে উক্ত সোসাইটি হইতে কিছু কাগজ পত্রাদি সরানো এবং অবৈধভাবে কার্য্যে যোগদান হইতে বিরত থাকার ব্যাপারে Wholesale Stores এর তদানীন্তন এডমিনিষ্ট্রেটার কোতয়ালী থানায় যে রিপোর্ট দিয়াছিলেন তাঁহার তদন্ত করা হইয়াছে। সর্ব্ব প্রকার সম্ভাব্য চেষ্টা সত্ত্বেও শ্রীঅজিত ভটাচার্য্যের খোঁজ পাওয়া যায় নাই।

১০০ টিন সরিষার তৈল ব্ল্যাক মার্কেট করা সম্পর্কে সিধাই থানায় যে অভিযোগ গত ৩১।১০।৬৭ইং তারিখে করা হইয়াছিল, তাহা তদন্তক্রমে সিধাই পুলিশ ১।১।৬৯ইং তারিখে ভারতীয় দণ্ড বিধির ৪৬৪।৪০৮ ধারায় শ্রীঅজিত শঙ্কর ভট্টাচার্য্যকে অভিযুক্ত করিয়া চার্জ্জ-সিট দাখিল করিয়াছে। শ্রীভট্টাচার্য্য পলাতক। মামলা আদালতের বিচারাধীন।

**Mr. Speaker**—Shri U. K. Roy.

**Shri U. K. Roy**—Question No. 795

**Shri S. L. Singh**—Question No. 795 Sir.

## QUESTION

1. What is the total area of land in Bhairabnagar village in Siddinagar (R. R. Bari) Tahsil under the Belonia Sub-Division that was kept reserved for settlement with the Ex. Military personnel ?
2. When was the land set apart for the purpose ?
3. For how many years has this land been allowed to lie fallow ?
4. Why was no the land settled with the landless families of Tribals, scheduled castes, and others of the Belonia Sub-Division preferably West Hills after a reasonable time of waiting ?
5. Do the Govt. propose to settle this land with the local landless families ?

## ANSWER

1.
2.
3. } Materials are under collection.
4.
5.

**Mr. Speaker** :—Shri Abdul Wazid.

**Shri Abdul Wazid** :—Question No. 836.

**Shri S. L. Singh** :—Question No. 836 Sir.

## প্রশ্ন

১। কুর্ত্তী বজেন্দ্রনগর তহশীল এলাকাস্থিত মুসলমান পরিত্যক্ত জমি আত্মস্বাৎ করা হইয়াছে, এই মর্মে বর্ত্তমান সালে ডি, এম, চীফ মিনিষ্টার ও চীফ কমিশনারের কাছে কোন অভিযোগ আসিয়াছে কিনা ?

২। যদি আসিয়া থাকে তবে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

৩। উক্ত আত্মসাতের মধ্যে কোন সরকারী কর্ম্মচারী বা তাদের আত্মীয়স্বজন জড়িত আছেন কিনা ?

উত্তর

১।
২।
৩। } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

**Mr. Speaker** :—Shri Sunil Ch. Dutta.

**Shri Sunil Ch. Dutta** :—Question No. 841.

**Shri S. L. Singh** :—Question No. 841 Sir.

প্রশ্ন

১। খোয়াই বাজারের বিভিন্ন মহাল হইতে সরকার গত ১৯৬৬-৬৭, ১৯৬৭-৬৮ ও ১৯৬৮-৬৯ ইং আর্থিক বৎসরে কত রাজস্ব আদায় করিয়াছেন ?

২। উপরোক্ত আর্থিক বৎসরে সরকার খোয়াই বাজারটির উন্নয়নের জন্য কত টাকা ব্যয় করিয়াছেন ?

৩। বাজারটির সর্বাঙ্গীন উন্নয়নের জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি ?

৪। থাকিলে তাহার বিবরণ।

উত্তর

১।
২।
৩।
৪। } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

**Mr. Speaker** :—Shri Monoranjan Nath.

**Monoranjan Nath** :—Question No. 771.

**Shri S. L. Singh** :—Question No. 771 Sir.

QUESTION

(a) Is there any direction to send all original settlement records to Head quarter from sub-divisions after the final publication ;

(b) Were all records sent to Head quarter after the final publication had been made ;

(c) Is there any case of tempering of records after the final publication at Dharmanagar ?

ANSWER

(a) Yes.

(b) Yes (after necessary scrutiny).

(c) No such case.

**মিঃ স্পীকার** :—অনারেবল মিনিষ্টার ইউ প্লিজ লে দি রিপ্লাই অব দি কোয়েশ্চান অন দি টেবল অব দি হাউস।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের হাউসের মধ্যে যে কনভেনশান আছে, বরাবার যেটা চলে আসছে, সেটা হল ষ্টার্ড কোয়েশ্চানগুলি যদি না

উঠে, তাহলে স্বভাবতই সেগুলি আন-ষ্টার্ড কোয়েশ্চান হিসাবে ট্রিটেড হয়ে থাকে। কিন্তু এখন কি ঐগুলি আন-ষ্টার্ড কোয়েশ্চান হিসাবে ট্রিটেড হবে না. লেপ্‌স হিসাবে ট্রিটেড হবে, যে সমস্ত ষ্টার্ড কোয়েশ্চানগুলি আজকে এই হাউসের মধ্যে উত্তর দেওয়া সম্ভব হয়নি।

**মিঃ স্পীকার :**—যেসব ষ্টার্ড কোয়েশ্চানগুলি আজকে রিপ্লাই হয়নি, সেগুলি প্রসিডিংসে চলে যাবে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :** —কেন, আগে তো ঐগুলি আন-ষ্টার্ড কোয়েশ্চান হিসাবে ট্রিটেড হত আমাদের এই হাউসের মধ্যে। যেহেতু এখানে অনেকগুলি প্রশ্ন দেওয়া হয়েছে, তিন মিনিট করে হলেও গড়পড়তা সময় দেওয়া সম্ভব নয়, তাছাড়া আজকে তো সাপ্লিমেণ্টারী খুব কমই করা হয়েছে, আপনি কাইণ্ডলী প্রসিডিংসগুলি দেখে নেবেন। তারপরে আর একটা হল আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় প্রশ্নগুলির উত্তর খুঁজে বের করে উত্তর দিতে অনেক সময় নিয়ে থাকে। অর্থাৎ ফাইল পত্র খুঁজতেই তিনি অনেক সময় নিয়ে থাকেন। কাজেই সেই দিকে বিচার বিবেচনা করা দরকার। অথবা প্রশ্নের সংখ্যাটা বেশী না দিয়ে আরও কম করে দেওয়া উচিত বলে আমি মনে করি।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য, আগে সেটা ছিল, এখনও তাই করা হচ্ছে।

**মিঃ স্পীকার :**—অভিরাম দেববর্ম্মা।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার— ৯৭।

**শ্রীএস. এল. সিংহ :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৯৭।

প্রশ্ন

১। Test Relief তহবিল হইতে বর্ত্তমানে কোন মহকুমায় কোথায় কত লোককে কি কাজ দেওয়া হইয়াছে তাহার বিবরণ।

২। ইহার মধ্যে "অধিক খাদ্য ফলাও" কার্য্য সূচীর অন্তর্ভুক্ত কাজের বিবরণ।

৩। Test Relief এর কেন্দ্র সংখ্যা বাড়াইবার জন্য দাবী করা হইয়াছে কি ?

৪। যদি দাবী করা হইয়া থাকে উহা বাড়ানোর জন্য কি ব্যবস্থা করা হইয়াছে ?

উত্তর

১। সঙ্গীয় তালিকায় দ্রষ্টব্য।

২। ধর্ম্মনগর—পদ্মবিল এলাকায় ধান্য জমি সংরক্ষণ।

কৈলাসহর—লম্বাবিল এলাকায় জলা ভূমি আবাদ।

সদর— চাম্পামুড়া ও পূর্ব্ব নোয়াগাঁও এলাকায় জল নিষ্কাসনের জন্য খাল খনন ও বাঁধ নির্ম্মাণ, মনতলায় বাঁধ নির্ম্মাণ, গোচামুড়ায় বাঁধ ও জল সেচ প্রজেক্ট। ভাটি ফটিকছড়ায় খাল খনন ও ঋতু উপযোগী বাঁধ নির্ম্মাণ।

৩। হ্যাঁ।

৪। ভারত সরকার হইতে অর্থ মঞ্জুরী পাইলে প্রয়োজনানুসারে উহা বাড়ানো হয়।

| মহকুমার নাম | | স্থান ও কার্য্যের নাম | নিযুক্ত লোকের সংখ্যা |
|---|---|---|---|
| ধর্ম্মনগর— | | পদ্মবিল এলাকায় ধান্য জমি সংরক্ষণ | ৩৯ |
| কৈলাসহর— | ক) | লাবনছড়া হইতে লালছড়া পর্য্যন্ত | ২১০ |
| | খ) | লম্বা বিল এলাকায় জলাভূমি আবাদ | |
| কমলপুর— | | হরিণাছড়া হারের খোলা ও হালা-হালা এলাকায় টি, আর, প্রোজেক্ট | ৭৯ |
| খোয়াই— | | কামকোবাড়ী ও নাগ্রাই সর্দ্দারপাড়ায় টি, আর প্রোজেক্ট। | ১০০ |
| সদর— | ক) | চাম্পামুড়া ও পূর্ব নোয়াগাঁও এলাকায় জল নিস্কাসনের জন্য বাঁধ নির্ম্মাণ | ৪৪ |
| | খ) | মনতলায় বাঁধ নির্ম্মাণ | ৪১০ |
| | গ) | গোচামুড়া বাঁধ ও জলসেচ খাল খনন | |
| | ঘ) | ভাটি ফটিকছড়ায় খাল খনন ও ঋতু উপযোগী বাঁধ নির্ম্মাণ | ৫০০ |
| | ঙ) | নেহালচন্দ্রনগর, ব্রহ্মপুর, অমরেন্দ্রনগর, জম্পুইজলা, টাকারজলা, দক্ষিণ চড়িলাম, কোনাবন, ঘনিয়ামারা, উজান ঘনিয়ামারা, গলিরায় বাড়ী, করইমুড়া, মধুবন, আনন্দনগর, ধনিয়াছড়া, পূর্ব লক্ষীবিল, মুড়াবাড়ী, গোকুলনগর, বাধারঘাট, কাঞ্চনমালা, গোলাঘাটি, গাবর্দি। | |
| সোনামুড়া- | | পূর্ব বাগবাসা এলাকায় বন্যা নিয়ন্ত্রণ বাঁধ নির্ম্মাণ, নলছড় ও গরুর বাঁধ এলাকায় জলসেচ বাঁধ, তৈবন্দুল এলাকায় পাট ভিজাইবার জন্য জলাশয় খনন এবং বোজমারায় flood damage repair. | ৪৫৯ |
| বিলোনীয়া— | | দুই নম্বর ও ঋষ্যমুখে বাঁধ ও খাল খনন, রাধানগরে ড্রেইন খনন, পোপারিখোলা ১নং বাঁধ, তুইছমাতে ড্রেইন, সিদ্ধিনগর এলাকায় বাঁধ | ৪২৯ |
| সাব্রুম— | | × × × | |

**মিঃ স্পীকার :**—শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল।

**শ্রীরবীন্দ্র চন্দ্র দেব রাংখল :**—স্টার্ড কোয়েশ্চান নাম্বার—৮৬৩

**শ্রীএস, এল, সিংহ :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৮৬৩।

**প্রশ্ন**

ক) তেলিয়ামুড়া বাজারের জল নিস্কাশনের জন্য নালা করার পরিকল্পনা সরকারের আছে কি ?

খ) থাকিলে উক্ত পরিকল্পনা কবে রূপায়িত করা হইবে ?

**উত্তর**

১)
২) } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয়, এটা অনুসন্ধান করে দেখবেন কি যে, সি, আর, কেস হয়েছে কতগুলি সেটেলমেন্ট ষ্টাফের বিরুদ্ধে ?

**শ্রীএস, এল, সিংহ :**—দেয়ার আর সাম কেস অব টেমপারিং রেকর্ডস আফটার ফাইনাল পাবলিকেশান, ইয়েস, আই সুড ইন্‌কোয়ার।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে, মফঃস্বল সাব-ডিভিশান থেকে কোন রেকর্ডস না আসায় কর্ম্মচারীরা পাবলিকের সংগে যোগাযোগ করে টেমপারিং করিতেছেন ?

**শ্রীএস, এল, সিংহ :**—যদি স্পেসিফিক কেস পাওয়া যায়, তাহলে আমি অনুসন্ধান করে দেখব।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—মাননীয় মন্ত্রী মহোদয়, এই যে সেটেলমেন্টের অরিজিন্যাল রেকর্ডগুলি আছে, তা ফাইন্যাল পাবলিকেশানের পর হেড কোয়াটার্সে না আসার কারণ কি এবং এর জন্য তারা টেমপারিং করার সুযোগ পাইতেছে?

**শ্রীএস, এল, সিংহ :**—আফটার ফাইনাল পাবলিকেশান রেকর্ডস অব সাম মোজাস এ্যাণ্ড মেপ রেকর্ডস ওয়ার সেণ্ট টু দি হেড কোয়াটার্স ফর ফাইনাল স্ক্রুটিনি এ্যাণ্ড প্রিজার্ভেশান, ইফ ইট ইজ ডিলেইড আই সুড গো থ্রু দি মেটার হোয়াই দীস ওয়ার ডিলেইড এ্যাণ্ড নট ইয়েট সেণ্ট টু দি হেড কোয়াটার্স ?

**মিঃ স্পীকার :**—শ্রীঅঘোর দেববর্ম্মা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৭৬২।

**শ্রীএস, এল, সিংহ :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৭৬২।

**QUESTION**

1. Whether it is fact that in 1964 a large number of Muslim peasants have left Tripura from the village of Brajendra Nagar and Birajay Nagar under Dharmanagar Division ;
2. If so, the total No. of land left out by the Muslim peasants and the present possession of that thereof ?

ANSWER

1)
2) } Materials are under collection.

**মিঃ স্পীকার** :—আপনি কোন্ কোয়েশ্চানের ব্যাপারে আলোচনা করবেন বলেছিলেন ?

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—অনারেবল স্পীকার স্যার, প্রশ্ন আমাদের অনেক বেশী থাকে। উত্তর দেওয়া সবগুলির সম্ভব নয়। এটা স্বীকার করি। অনেক মেম্বারের নামে দুই তিনটা প্রশ্ন থাকে। কিন্তু একটার উত্তর যদি তিনি না পান তাহলে আর একটা প্রশ্ন করে যে তার উত্তর পাবেন সেটাও সম্ভব হয় না।

**মিঃ স্পীকার** :—আপনার সাজেশান কি ?

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—আমাদের মাননীয় সদস্য ইউ, কে, রায়ের নামে আজকে তিনটা প্রশ্ন আছে। প্রথম তিনি যে কোয়েশ্চানটা জিজ্ঞাসা করলেন সেটার তথ্য সংগ্রহ করা হচ্ছে বলে শুনলেন। কিন্তু অন্য প্রশ্নগুলি আর জিজ্ঞাসা করার কোন স্কোপ পেলেন না। তাই আমার সাজেশান হল যে, প্রথমটার উপর যদি তিনি না পান তাহলে তাকে দ্বিতীয় প্রশ্নের উত্তর পাওয়ার সুযোগ দিতে হবে।

**মিঃ স্পীকার** :—আচ্ছা সেটা দেখা যাবে। Now the question hour is over. There are 21 Unstarred Questions to-day. Ministers concerned may lay on the Table of the House the replies to the Unstarred Questions. Replies of the starred questions not replied orally should also be placed on the Table.

**Mr. Speaker**—Next item in the List of Business is the discussion on matters of Urgent Public Importance for short duration on the havoc caused by the rivers Howrah and Katakhal in the month of July, 1969 by Shri Promode Rn. Dasgupta. carried over from the yesterday's Business. Now, I would request the Hon'ble Member to stick to the time limit. I have allotted 35minutes on the subject. The mover will get 15 minutes, Chief Mininister 10 minutes and other two members 5 minutes each. Now, I would request Shri Promode Rn. Das Gupta to start the discussion.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—স্পীকার স্যার, আজকে যে আলোচনা আমি হাউসের সামনে তুলছি সেটা হচ্ছে প্রতি বছর হাওড়া কাটাখাল নদীর প্লাবনে যে একটা অবস্থার সৃষ্টি হয়, যারা সেটা স্বচক্ষে দেখেছেন এবং যারা ভুক্তভোগী তারাই সেটা বলতে পারেন। কারণ প্রতি বৎসর যখন হাওড়া নদীর পাড়ে কিম্বা কাটাখালের পাড়ে যাওয়া যায় তখন দেখা যায় যে অসংখ্য ঘর বাড়ী এবং জিনিষপত্র ভেসে চলে যাচ্ছে। শুধু তাই নয় শহরের মধ্যেও একটা বিরাট আতঙ্ক বিরাজ করে এবং সেই আতঙ্কের মধ্যে সারা রাত্রি শহরের মানুষ কাটায় এবং বাঁধ ভেঙে যাওয়ার যে গুজব রটে তাতে যে আতঙ্কের সৃষ্টি হয় সেটাও সাঙ্ঘাতিক এবং আমরা দেখি যে সরকার থেকে একটা ভ্যান এসে বলে দিয়ে যায় যে জল বিপদ সীমা পেরিয়ে গেছে। অতএব আপনারা নিরাপদ জায়গায় চলে যান। অবশ্য এটা খুবই ভাল। এটা করা উচিত। কিন্তু এই যে প্রতি বছর জল উঠছে এবং সম্পদ নষ্ট হচ্ছে এবং প্রতি বছর এই যে শহরের উপর

একটা আতঙ্ক এবং নানা রকম বিভীষিকাময় রাত্রির সৃষ্টি হয় তার কি প্রতিকার নাই? এই বিজ্ঞানের যুগে অনেক নদীতে সংহত করতে পারছি। কিন্তু আজকে কাটাখালকে এবং হাওড়া নদীকে সংহত করবার পরিকল্পনা ২০ বছরেও নিতে পারে নাই। এটা কি পূর্তবিভাগের ব্যর্থতার পরিচয় নয়? এই ব্যর্থতা আজকে সারা জনজীবনে একটা দুর্বিষহ অবস্থার সৃষ্টি করেছে। শুধু তাই নয় আজকে আমাদের সম্পদ নষ্ট হচ্ছে। তার কোন প্রতিকার হচ্ছে না। তাতে এই সরকারের প্রতি মানুষের ক্ষোভের সৃষ্টি হয়েছে। এমন কি যারা আমরা এই সরকারে বিলং করি তাদের মধ্যেও আতঙ্কের সৃষ্টি হয়। তারাও এই আতঙ্ক থেকে মুক্ত নয়। রানীরবাজার এবং অন্যান্য এলাকা সহ অনেক এলাকাই জলমগ্ন হয়ে যায় এবং সারা রাত্রি তারা যে কি অবস্থায় বাস করে সেটা কল্পনাতীত। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমি আজকের এই আলোচনা করতে চাচ্ছি। চাচ্ছি এই জন্য যে আমাদের মন্ত্রী পরিষদের উপর এই প্রভাব বিস্তার করতে চাচ্ছি যে তাঁরা এই বিষয়টা ভেবে দেখুন যে এর কি প্রতিকার হতে পারে। এটা বড় লজ্জাকর কথা। কিন্তু মহারাজা ২২ বছর পূর্ব্বে যে জিনিষটা সম্বন্ধে পরিকল্পনা করেছিলেন আজকে ২২ বছর স্বাধীনতার পরেও এবং বিজ্ঞানের এত উন্নতির পরেও আজকে ত্রিপুরা সরকার এই জিনিষটা চিন্তা করছেন বলে মনে হয় না। একমাত্র কাজ হচ্ছে বাঁধের পারে কিছু মাটি ফেলা। এতে নদীর বেড দিনের পর দিন উঁচু হয়ে যাচ্ছে এবং শুধু উঁচু হয়ে যাচ্ছে না আমরা আশঙ্কা করি যে আমাদের শহরের থেকেও নদীর বেড উঁচু হয়ে যাবে এবং তাতে সমস্যার সমাধান হতে পারে না। সেটা প্রতি বছরেই বন্যায় প্রমাণ করে দিচ্ছে। এই কথাটা আমরা কেন বলছি? আমরা যখন গত বছর এই প্লাবনের কথা বলছিলাম তখন উত্তর পেয়েছিলাম যে যদি নদীর বেডকে সংহত করতে হয় তা হলে উপর দিয়ে ব্যারেজ করতে হবে ইত্যাদি। এটা বাস্তবে কতদূর রূপায়িত হবে আমি জানি না। কিন্তু আমরা দেখছি মহারাজার যে পরিকল্পনা সেটা হাউসের সামনে বিচার বিবেচনা করবার জন্য আমি রাখছি। তার কারণ হচ্ছে পূর্তবিভাগের ব্যর্থতাই শুধু নয়, ক্ষোভের বিষয় যে আমরা দেখেছি যে যখন প্লাবন হয় তখন কারো চেহারা দেখা যায় না। এমন কি কোন অফিসার বা পি, ডব্লিউ, ডি, এর কোন ইঞ্জিনীয়ার এবং মন্ত্রী সভার ও অনেককে আমরা দেখি না। তাঁরা দূরে থাকেন। নদীর পারে তাদের আমরা দেখি না। তাঁরা দালানে থাকেন কুঁড়ে ঘরে যারা থাকে তাদের শুধু বিক্ষোভই হয়। তার মোকাবিলা করার জন্য মর‍্যাল কারেজ তাদের থাকে না। এই অবস্থা আমি নিজে দেখেছি। এই কথা স্বীকার করব যে নবাগত ডি, এম, এর দেখা আমি পেয়েছিলাম। কিন্তু পি, ডব্লিউ, ডি, এর কারও কোন টিকি আমরা দেখিনি। এমন কি একটা টিন, বাঁশ, সাপ্লাই করবার দায়িত্ব যে পি, ডবলিউ, ডি উপর, তাদের টিকিটি পর্যান্ত দেখা যায় না। কিন্তু এটা হচ্ছে তাদের ব্যর্থতার লক্ষণ, এটা হচ্ছে তাদের মর‍্যাল কারেজের যে অভাব, তারা যে পরিকল্পনা করতে ব্যর্থতার পরিচয় দিয়েছে, তার জন্যই তারা যাচ্ছে না। কিন্তু এখানে মহারাজা যে একটা পরিকল্পনা আমাদের সামনে রেখেছেন, সেটা আমি হাউসের কাছে রাখছি সেটা বিচার বিবেচনা করার জন্য, কারণ আমরা জানি এই যে হাওড়া নদী, এই হাওড়া নদীর মধ্যে চিচিমা নদী, বঙ্গেশ্বরী নদী, ঘোড়ামারা নদী, এই সব নদীর জল এই হাওড়া নদীতে পড়ে এবং দেবতাগাং কাটাখালের মধ্য দিয়ে এই নদীতে এসে পড়েছে, এই নদীর যদি মোড় ঘুরিয়ে

আমরা দিতে পারি এবং জলকে ছড়িয়ে দিতে পারি, তাহলে এই যে কাটাখাল, এই যে হাওড়া নদীর প্লাবন, সেই প্লাবনের ফলে সারা আগরতলা সহর এবং তার যে সুবার্ধ্ব এরীয়া সেইসব জায়গা প্লাবিত হতে পারে না এবং মানুষের ধন, সম্পত্তিও নষ্ট হতে পারে না, এই চিন্তা করে তদানীন্তন মহারাজা এই পরিকল্পনা করেছিলেন এবং সেই পরিকল্পনায় আমরা দেখছি যে সেই যে নদীর মোড় সেটা সেই নাগীছড়ী, মরানগর দিয়ে সেই আমগুলি দিয়ে সেই নদীকে যদি প্রবাহিত করা যায় সেটাই হচ্ছে মহারাজর পরিকল্পনা। তাতে দেখা যায় সেই জল দুইভাগে চলে যায়, এবং তার ফলে প্লাবন সৃষ্টি হতে পারে না। এইভাবে মহারাজা এই পরিকল্পনা গ্রহণ করেছিলেন। কাটাখাল সম্বন্ধে আমরা দেখি,—যার জন্য এই প্লাবন হয়, সেই কাটাখালের জল ছড়িয়ে দেওয়ার জন্য মহারাজা কিছু কিছু খাল কেটেছিলেন পর্য্যন্ত। এই পরিকল্পনা বিজ্ঞানসম্মত কিনা বা এটা আমরা গ্রহণ করতে পারি কিনা, সেই সম্পর্কে পূর্ত বিভাগ বা সরকার থেকে আজ পর্য্যন্ত কোন ঘোষণা করা হয় নি। আমরা অবশ্য লে-ম্যান, আমাদের এর মধ্যে বলার কোন যৌক্তিকতা নেই। আমি বলব মহারাজার যে পরিকল্পনা, যে পরিকল্পনা তিনি তার প্রজার সুখের জন্য, প্রজার নিরাপত্তার জন্য করেছিলেন সেই পরিকল্পনাকে বিজ্ঞানসম্মত দৃষ্টিভঙ্গি নিয়ে আজকে কোন এক্সপার্ট দিয়ে বিচার বিবেচনা করা হয়েছে কিনা সেটা হচ্ছে আমার প্রশ্ন। আমি যতটুকু জানি এই পরিকল্পনা নিযে, বড় যে ফ্লাড কমিটি হয় সেই কমিটি নেহেরুর কাছে সেই পরিকল্পনা দিয়েছিল এবং এক্সপার্ট দিয়ে সেটা বিচার বিবেচনা করা হয়েছিল। কিন্তু তার কি সিদ্ধান্ত, আমরা সেটাও আজ পর্য্যন্ত জানিনা। আমরা শুধু দেখি বছর বছর কোটি কোটি টাকা এই পূর্ত্ত বিভাগে খরচ হচ্ছে। বছর বছর এই পূর্ত্ত বিভাগের বাজেটে কোটি কোটি টাকা বেড়ে যাচ্ছে, কিন্তু যে প্লাবন, যে প্লাবন শুধু হাওড়া নদীতে নয়, যে প্লাবন শুধু কাটাখালে নয়, সারা ত্রিপুরায়, প্রত্যেকটি ডিভিশনে এই প্লাবন চলছে, তা থেকে জনসাধারণকে মুক্ত করার জন্য কোন রকম নির্দিষ্ট পরিকল্পনা আজ পর্য্যন্ত সরকার গ্রহণ করে নাই। এবং সেই পরিকল্পনা সরকার গ্রহণ না করার জন্য আজকে জনসাধারণের মধ্যে একটা বিরাট বিক্ষোভ, বিরাট ক্ষোভ দেখা দিয়েছে।

**মিঃ স্পীকার** :—অনারাবল মেম্বার ইউ হ্যাভ ওনলি থ্রি মিনিটস এ্যাট ইউর ডিসপোজাল।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার আমি এই তিন মিনিটের মধ্যে শেষ করব। যারা এখানে সভ্য আছেন, তার সকলেই এই সম্পর্কে অবগত আছেন। এই জিনিষটা সাংঘাতিক বলে আমি এটাকে হাউসের সামনে রাখছি। আমি অনুরোধ করব আজকে হাউসের কাছে এবং আশা করব মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই ত্রিপুরা, বিশেষতঃ আগরতলার নিরাপত্তার জন্য এবং জনজীবনের নিরাপত্তার জন্য তিনি এই সম্বন্ধে বিশেষ চেষ্টা করবেন এবং প্রয়োজন বোধে এক্সপার্ট দিয়ে সেই যে পরিকল্পনা সেটা গ্রহণ করবেন। কারণ এটা সত্য কথা যে আজকে ছয় বছরের অভিজ্ঞতায় আমরা দেখছি যে আমাদের যে সেক্রেটারী অথবা অফিসার, ইঞ্জিনীয়ার আছেন, তাদের দ্বারা পরিকল্পনা হয়নি এবং উনাদের দ্বারা কোন পরিকল্পনা হবে না। কারণ উনারা একটা বিলই আনতে পারেন না, অর্থাৎ কথায় আছে, কাকে দিয়ে নাকি হাল চাষ করা চলে না, কাজেই উনাদের উপর ভরসা করে লাভ নেই। অতএব আমি

অনুরোধ করব মহারাজার যে পরিকল্পনা, সেই পরিকল্পনাকে সামনে রেখে এবং সেটাকে ভিত্তি করে, অবশ্য যদি সেটা বিজ্ঞান সম্মত হয় তাহলে, আমরা এগিয়ে যেতে পারি কিনা? আর যদি বিজ্ঞান সম্মত না হয়, এটা যদি ফিজিবল না হয়, তাহলে আমি আশা করব মাননীয় মুখ্যমন্ত্রী এর বিকল্প কি হতে পারে আগরতলা শহরকে রক্ষা করার জন্য তাও চিন্তা করে দেখবেন। কারণ সময় অনেক পার হয়ে গেছে এটা এক বছরের কথা নয়। বছর বছর এটা ঘটছে। আমরা দেখেছি যে মানুষের মধ্যে যখন এপিডেমিক লাগে, পরের বছর তার প্রিভেন-টিভ মেজার নেওয়া হয়, কারণ বছর বছর যদি এপিডেমিক আসে, প্রিভেন্টিভ মেজার যদি না নেওয়া হয় তাহলে সব শেষ হয়ে যাবে। ঠিক এই প্লাবন— প্রতি বছর কত লোকের যে ধন সম্পত্তি নষ্ট করছে, কত লোক যে গৃহ হারা হচ্ছে, বাড়ীঘর ভাসিয়ে নিয়ে যাচ্ছে এবং ফলে কতলোক যে আজকে দীনদরিদ্রে পরিণত হয়ে গেছে, তাদের অভিশাপ আমাদের কুড়াতে হবে যদি এই সম্পর্কে আমরা কোন ব্যবস্থা করতে না পারি। আজকের আলোচনার মধ্যে আমি যেটা রাখছি সেটা হচ্ছে মহারাজার পরিকল্পনাকে বাস্তব এবং বিজ্ঞান সম্মত দৃষ্টিভঙ্গী দিয়ে বিচার করে এবং যদি সেটা সত্যি বিজ্ঞান সম্মত হয়, তাহলে অবিলম্বে, অনতিবিলম্বে সেটাকে কার্য্যে রূপায়িত করবার জন্য সরকার সচেষ্ট হউন এবং মুখ্যমন্ত্রী এই বিষয়ে সচেষ্ট হয়ে জনমনকে জয় করুন। সেইজন্যই আজকে আমি এই আলোচনা এই হাউসের সামনে রাখছি। যদি না করা হয় এবং প্রতি বৎসর মানুষকে দুর্বিষহ ক্লেশ ভোগ করতে হয়, তাহলে কোন সময় কিভাবে যে বিক্ষোভ আসে সেটা বলা চলেনা।

**মিঃ স্পীকার :**— শ্রীঅঘোর দেববর্ম্মা। ওনলি ফাইভ মিনিটস।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য একটা জরুরী বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য যে আলোচনা এখানে রেখেছেন, আমি তাকে সমর্থন করছি। কিন্তু প্রশ্ন হচ্ছে, 'চোরে না শোনে ধর্মের কাহিনী'। চোরকে ধর্মের কাহিনী শুনিয়ে লাভ নেই। আজকে এটা নূতন ঘটনা নয়। কেবল এবছর গত জুলাই মাসে এই ফ্লাড হয়েছে, আর কোন বছর এটা হয়নি এটা নয়। প্রতি বৎসর ফ্লাড হয়, সরকার এ বিষয়ে যথেষ্ট ওয়া-কিবহাল, কিন্তু প্রতিকারের যে পথ, তারা জেনেশোনেও সেটা করবেনা। কাজেই সেই দিক দিয়ে চিন্তা করে মহারাজার যে প্ল্যান সেটা যদি গ্রহণ করা হয়, তাহলে খুবই উপকার হবে বলে আমি মনে করি। কারণ আগরতলার যে বালির বাঁধ অর্থাৎ বালির বাঁধ যেটা আছে, সেটা যে কোন মুহূর্তে ভেঙ্গে জনসাধারণের জীবন বিপন্ন করে তুলতে পারে। গত বছর দেখেছি এই বাঁধের অবস্থা যখন খারাপ হয়, বাঁধ প্রায় ভাজে ভাঙ্গে অবস্থা, তখন মাইক দিয়ে এ্যানাউনস করা হল যারা বাঁধের পাড়ে আছে তারা নিরাপদ জায়গায় যেন চলে যায়। তখন শিশু ছেলেমেয়ে নিয়ে যে কি একটা অবস্থা, কি একটা করুণ দৃশ্য সেটা বর্ণনাতীত। ঠিক এইবারেও সেই বাঁধ প্রটেকশানের জন্য হানা দিয়ে, বাঁধ দিয়ে যে চেষ্টা করা হয়, সেগুলি থাকে না, সমস্ত ভাসিয়ে নিয়ে যায়। এদিক ওদিক হয়ে যায়, অর্থাৎ টাকা পয়সাই শুধু খরচ করা হয়, ঠিক ঠিকভাবে সেগুলি কাজে লাগানো যায় না, সেটা শুধু অপব্যয়ই হয়। সেদিক দিয়ে চিন্তা করে মাননীয় সদস্য যে প্রস্তাব, মহারাজার আমলের যে এষ্টিমেট এর কথা

বলেছেন এটা যুক্তি সম্মত এবং সেটা সম্পর্কে চিন্তা করা দরকার। চাঁদমারি থেকে যে লুঙা আছে, সেই লুঙার কিছু অংশে খাল কাটা আছে, সেই মহারাজার স্কীমের ভিত্তিতে কাটা হয়েছিল, এইভাবে খাল কেটে কাটাখালকে যদি ডাইভার্ট করে দেওয়া যায়, তাহলে আজকে কাটাখালের জলে যে প্লাবন হয়, কাটাখালের উত্তর দিকে অভগনর পর্যন্ত সমস্ত অংশ, প্রায় টিলার উপর পর্যান্ত জল উঠে বাড়ীঘর ভাসিয়ে নিয়ে যায়, ধন সম্পত্তিও মানুষের নষ্ট হয়ে যায় তা হবে না। কাজেই এই অবস্থার প্রতিকার করা দরকার।

তাই আজকে বঙ্গেশ্বর এবং চিচিমা নদীর সম্পর্কে মহারাজার যে স্কীম ছিল আগরতলা শহরের অধিবাসীদের জীবন, ধন সম্পত্তি রক্ষার করার জন্য সেটা যাতে কার্য্যকরীভাবে গ্রহণ করা হয় তার ব্যবস্থা করা একান্তভাবে দরকার। আজকে শুধু আগরতলা শহরেই নয়, আগরতলা শহরের বাহিরে যেমন প্রতাপগড় বা অন্যান্য যে সব সুবার্ব আছে তার অধিবাসীদের জীবন ও ধন সম্পত্তি রক্ষা করার জন্য যে ব্যবস্থা গ্রহণের প্রয়োজনীয়তা আছে, সেদিকে দৃষ্টি দেওয়ার এবং তা অতি সত্বর কার্য্যকরী করা দরকার। তাতে বছরের পর বছর টিলা থেকে মাটি এনে বাঁধ দেওয়া এবং নদীতে হানা দিয়ে বাঁধকে রক্ষা করার যে চেষ্টা, সেটা নিরাপদ নয় এবং যে কোন মুহূর্ত্তে তা ভেঙ্গে গিয়ে জনসাধারণের বিপদ সৃষ্টি করতে পারে। আর সেজন্য মাননীয় সদস্য প্রমোদ বাবু যে আলোচনা এখানে রেখেছেন এটাকে আমি অত্যন্ত জরুরী বলে মনে করি এবং অতি সত্বর এই কাজে হাত দেওয়া দরকার বলে মনে করি। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় স্পীকার স্যার, আজকে এই হাউসের সামনে মাননীয় সদস্য প্রমোদ বাবু যে প্রস্তাব এনেছেন, তাকে আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে মনে করি। এটা সত্যি পরিতাপের বিষয় যে এই হাওড়া নদীর বন্যার ফলে তার আশেপাশের যে সমস্ত ছোট ছোট নদীগুলি আছে, ছড়াগুলি আছে তাতে বন্যার ফলে প্রতিটি বছরেই বন্যার জল আশেপাশের গ্রামগুলি এবং তার জনসাধারণ সময়মত তার ধন, প্রান, বাড়ী, ঘর, রক্ষার জন্য অত্যন্ত উদ্বেগ বোধ করে। এবারও বন্যার সময় দেখেছি যে চন্দ্রপুর, রেশমবাগান, কালীপুর, ঢাক্কাঘাটি, খয়েরপুর, বৃদ্ধনগর, পূর্ব্বচাম্পামুড়া, বলদাখাল, পুরাতন আগরতলা, রাণীরবাজার, কৃষ্ণনগর, আসাম পাড়া, নলগড়িয়া, রাণীর গাঁও, পূর্ব্বনোয়া গাঁও, দুধপাতিল, মাধানগর এবং জিরানিয়া ইত্যাদি গ্রামগুলির জনসাধারণের কি দুরাবস্থা। কারণ এখানে দেখা যায় বন্যার সময় যখন জল আসে, কাটা খালের দরুণ বন্যার জলে শহরের জনসাধারণের দুরবস্থায় পড়তে হয়। এখানে তবুও একটা কথা আছে যে জনসাধারণকে সময় মত সতর্ক করে দেওয়া যায় এবং সতর্ক করা হয়-যে জল বিপদ সীমা পেরিয়ে গেছে, আপনারা সতর্ক হন, তাই মানুষ যে যেখানে সুবিধা পায় সেখানে আশ্রয়ের জন্য ছুটে যায়। কিন্তু এই যে গ্রামগুলির কথা বল্লাম সেগুলির অবস্থা কি? সেগুলির অবস্থা এমন হয় যে হাওড়া নদীর জল হঠাৎ করে এমনভাবে আক্রমণ করে সেখানকার লোকজনের সুযোগ মত অন্যত্র চলে যাওয়ার উপায় থাকে না।

এই হাওড়া নদীর আশেপাশে যেসমস্ত গ্রামগুলি আছে, সেই সব গ্রামের জনসাধারণ এমন অবস্থায় পড়ে যে তাদের খাওয়া-দাওয়া বন্ধ হয়ে যায়, তাদের খাওয়ার মত কোন ব্যবস্থাই থাকে না। তাই আজকের এই যে ডিস্কাসশান, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, এটা সম্পর্কে আমাদের সতর্ক হতে হবে। আর দেরী করা যায় না, এর একটা সুষ্ঠ ব্যবস্থা করা দরকার। এই ব্যাপারটা প্রতি বছরেই আমরা এই হাউসের সামনে রাখি এবং এই বিষয়ে আলোচনাও হয় এবং তার প্রয়োজনীয়তা উপলব্ধি করার জন্য আমরা সরকারের কাছে আবেদনও রাখি। সেজন্য আজকে এই আলোচনা প্রসঙ্গে আমি বলব যে মাননীয় মন্ত্রী মহোদয়গণ এদিকে বিশেষভাবে দৃষ্টি রাখবেন, যাতে এই নদীর আশেপাশের গ্রামগুলির অধিবাসীরা বন্যার হাত থেকে টিকে থাকতে পারে, এবং প্রাণে বাঁচতে পারে। এমনও দেখা যায় যে এই হাওড়া নদীর আশে পাশে অবস্থিত জিরানীয়া এবং রাণীর বাজার প্রভৃতি জায়গাতে হানা দেওয়ার যে ব্যবস্থা আছে, সেটা পর্য্যন্ত করা হয় না। এই হাউসে এই সব ব্যাপারে আমরা অনেক আলোচনা করেছি যে একটি রাস্তার উপর দিয়ে আমাদের যোগাযোগ ব্যবস্থার জন্য সব সময়ে নির্ভর করতে হয়, সেই রাস্তাকে রক্ষা করার জন্য। কিন্তু এটা অত্যন্ত পরিতাপের বিষয় যে রাস্তাটিকে রক্ষা করার জন্য আজ পর্য্যন্ত কোন সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। তাই আমাদের আবেদন হল সরকার যেন এদিক দিয়ে একটা সুষ্ঠু ব্যবস্থা গ্রহণ করেন এবং তা ঠিকমত কার্য্যকরী করেন। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রী এস, এস, সিংহঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটি প্রস্তাব আনতে গিয়ে মাননীয় সদস্য এমন কতগুলি রিমার্কস করেছেন যার একটা লিমিট থাকা উচিত ছিল বলে আমি মনে করি। কারণ তিনি কটাক্ষ করে বলেছেন যে তাঁরা দালানে থাকে, তাই তাদের অবস্থার কথা বুঝেন না। অতএব যারা কুঁড়েঘরে থাকেন তারাই এটা বুঝেন। এই কটাক্ষ কাকে করা হয়েছে, তা আমি জানি না। অতএব এটাকে বিশেষভাবে চিন্তা করা উচিত এবং ভাবা উচিত যে কটাক্ষের মধ্য দিয়ে, বিদ্বেষের মধ্য দিয়ে জল, ফ্লাড বা বন্যাকে প্রতিরোধ করা যায় না। তিনি বলেছেন যে অনুগ্রহ করে উনি ডি, এমকে দেখেছেন, আর কাউকে উনি দেখেন নি, এটা অত্যন্ত পরিতাপের বিষয়। কারণ, কথাগুলি হল এই আমি আজকে যাকে খারাপ মনে করব, সে যা কিছু করুক না কেন, সেটাই খারাপ এবং সেটাই নিন্দনীয়। এই মনোভাব পরিত্যাগ করা উচিত বলে আমি মনে করি। কাটা খালের বন্যার কথা বলেছেন যে সেটা হয়েছে জুলাই মাসে। কিন্তু মাননীয় সদস্য তারিখটাও ভুলে গেছেন, সেটা জুলাই মাসে নয়, সেটা হচ্ছে ১৬ই আগষ্ট ৪৮ আওয়ারের বৃষ্টির ফলে, আর উনি যদি ১৪ই জুলাইতে সেখানে গিয়ে থাকেন, তাহলে সেখানে কোন কর্ম্মচারীকে দেখার কোন কারণ নেই। অতএব উনার যে বক্তব্য সেটা সেল্‌ফ কনট্রাডিক্টরী। তারপরে বলেছেন যে 'চিরসুখী যে জন ভ্রমে কি কখন, ব্যথিত বেদন বুঝিতে পারে।'' তবে সুখী উনি দুঃখী অতএব দুঃখের কথা বলছেন। আমরা সুখী লোক নয়তো এটা কি করে বুঝি, এটা সত্যি কথা। উনিই একমাত্র

বেদনা বুঝার একতিয়ার গ্রহণ করেছেন, সে জন্য আমি তাকে অসংখ্য ধন্যবাদ জানাই। গরীবের জন্য একথা সত্যিই প্রশংসনীয়। তবে আঘাত দিয়ে এভাবে প্রকাশ করাটা অন্যকে আঘাত করা বলে আমরা মনে করি। এই উক্তির মধ্য দিয়ে কিন্তু জলকে প্রতিরোধ করা যায় না। তবে উনি বলেছেন। বর্ত্তমানে যে ব্যবস্থা আছে তাকে আমরা পরিচালনা করব না উঠিয়ে দেব, সে দিক দিয়ে দৃষ্টি দেওয়ার জন্য আমি তাঁকে অনুরোধ করব। সেখানে আমরা কতগুলি পরিকল্পনা গ্রহণ করেছি যেগুলি হল ৫টি নদীর যেমন গোমতী, হাওড়া, খোয়াই ও মনু নদীর বেসিনকে গভীর করার একটা মাষ্টার প্লেন এবং সেটা করতে গেলে সার্ভে অব ইণ্ডিয়ার লোক দরকার। গোমতী নদীর বেসিনকে সার্ভে করার জন্য অল ইণ্ডিয়া সার্ভের লোক এসে গেছেন, আর হাওড়া, খোয়াই ও মনু নদীর কার্য্য ও কিছু দিনের মধ্যে শুরু হবে। সার্ভে না করে একটি কাজে অগ্রসর হওয়া আমাদের পক্ষে সম্ভব নয়, হয়তো তাদের পক্ষে সেটা সম্ভব হতে পারে। কারণ তিনি এই সব ব্যাপারে অভিজ্ঞ নন। অতএব মহারাজার আমলের যে প্লেন ছিল সেটা যদি করতে হয় তাহলে মহারাজার যে পিরিয়ড আর এখনকার যে পিরিয়ড, উনার কথা অনুসারে, উনি সেটা বলেছেন যে সেই সময় থেকে নদীগুলি অনেক ছোট হয়ে গেছে। যদি এই হয় অতএব মহারাজার আমলে যে প্ল্যান ছিল সেটাও যদি করতে হয় তাহলে মহারাজার পিরিওডে এবং এখনকার যে পিরিওড তার কথা অনুসারেই তিনি বলেছেন যে শহরের চেয়ে বেড অব দি রিভার অনেক উঁচু হয়ে গেছে। যদি এই হয়ে থাকে তাহলে অবস্থার সম্পূর্ণ পরিবর্ত্তন হয়েছে এবং তার সাথে সাথে আর একটা জিনিষ মনে রাখতে হবে যে সেই প্ল্যান যখন হয়েছিল তখন পপুলেশান ফিগার অব ত্রিপুরা ষ্টেট কত ছিল এবং পাহাড়ের অবস্থা কিরকম ছিল। রাস্তাঘাটের কি কি পরিবর্ত্তন ঘটেছে এবং রেইনফল কি রকম হচ্ছে এবং স্পেস অব দি রিভার ওয়িং টু দি পপুলেশন কতটুকু হয়েছে এই সমস্ত দেখতে হবে। একটা কিছু করলে পরে কত লক্ষ লোক অ্যাফেক্টেড হবে, তার আফটার অ্যাফেক্ট দেখতে হবে এবং তা' দেখে কার্য করতে হবে। শহরের ভিতরে যে জল জমে তাতেও অনেক দুর্গতি দেখা দেয় এবং সেই জলটাকেও বের করতে গেলে পরে একটা মাষ্টার প্ল্যান চাই। সেই অবস্থা হয়ত অবগত আছেনও। বলতে হবে, বলা দরকার এবং অ্যাসেম্বলী ইজ দি ফোরাম অব এক্সপ্রেসিং আওয়ার গ্রিভেন-সেস এবং সেই দিক দিয়ে আমরা বলব। কিন্তু কটাক্ষ করে বক্তব্য করা আমি মনে করি তার দ্বারা ফ্লাড প্রটেকশন হয় না। তাই আমি এই জায়গাতে কি কি মেজার নেওয়া হয়েছিল তা বলব।

Diversion of Katakhal near Ranjitnagar, Agartala,— Estimated cost Rs. 1,14,000/-. Raising and Widening of southern embankment upto Manthala checkpost estimated cost Rs. 2,46,000/-. Raising and widening of Katakhal embankment from Ranjitnagar to Air-field area —estimated cost Rs. 5,88,000/-. Raising and widening of katakhal embankment to Airfield road to Assam—Agartala Road—. Estimated cost Rs 5,38,000/-. Raising and widening of Haora embankment from Assam Agartala road to water supply sub-division and match factory area—estimated cost Rs. 4,25,300/-. Construction of embankment at Ranjitnagar estimated cost Rs. 3,91,900/- providing fitting

vulnerable points. Raising of the embankment of Agartala Town—estimated cost Rs. 1,27,900/-. Construction of spurs in Katakhal river—estimated cost Rs, 4,30,200/-. Construction of spurs in Haora river—estimaeed cost Rs. 85,000/-. All these embankments works have been taken up and they are in progress.

এই হল আমার বক্তব্য এবং আমরা নিশ্চেষ্ট হয়ে বসে নেই। অতএব আমরা জানি যে এই ৪টি বিভাগকে সংযত সংহত করা উচিত। কেবল টাউন প্রটেক্ট করলেই হবে না। তার সাথে সাথে চিন্তা করতে হবে যে এখানে যে অধিবাসী আছে এবং তাদের অবস্থাকে চিন্তা করে সেইদিকে দৃষ্টি রেখে আমাদের কাজ করতে হবে। কারণ ফ্লাড প্রটেক্ট করলাম আর কৃষকের জমি নষ্ট হয়ে গেল এইভাবে তো ফুড ক্যাম্পেন হয় না। সেইদিকে দৃষ্টি দিতে হবে এবং সেইদিকে দৃষ্টি রেখে এবং এক একটি পরিকল্পনা করতে গেলে পরে কত লোক অ্যাফেকটেড হবে সেইদিকে দৃষ্টি রেখে ত্রিপুরাতে সার্ভে অব ইণ্ডিয়া ডিপার্টমেণ্ট সার্ভে করছেন। আমরা সেটাকে সেইভাবে অ্যাকসেপট্ করার চেষ্টা করছি। এই বলে আমার বক্তব্য আমি শেষ করছি।

**Mr.Speaker :**—Discussion is over. Next item in the List of Business is Private Members' Resolution. I would request Shri Promode Rn. Dasgupta to raise discussion on "To give relief to the poor peasants, this House requests the Government to bring a Bill remitting the land revenue upto three acres of land possessed by the peasant, within 1969-70"

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—স্পীকার, স্যার, আমি হাউসের সামনে আমার প্রস্তাবটি সেটি হল—To give relief to the poor peasants, this House requests the Government to bring a Bill remitting the land revenue upto three acres of land possessed by the peasant, within 1969-70

**মিঃ স্পীকার :**—ইউ আর অ্যালটেড অনলী টেন মিনিটস্।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—এটা একটা ইম্পোর্টেণ্ট রিজলিউশন।

**মিঃ স্পীকার :**—আমাদের ৪টা রিজলিউশন আছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—যাই হোক, আমরা যে গণতান্ত্রিক সমাজবাদ বলে থাকি এর সঙ্গে এটা রিলেটেড। মাননীয় স্পীকার, স্যার, এই প্রস্তাবটা আমি হাউসের সামনে আনছি এইজন্য যে, আমাদের যে ল্যাণ্ড রেভিনিউ সিষ্টেম সেটা হচ্ছে সামন্ততান্ত্রিক সিষ্টেম। কারণ অষ্টাদশ শতাব্দীর শেষ ভাগে লর্ড কর্ণওয়ালিস যে জমিদারী প্রথার প্রবর্ত্তন করেছিলেন এবং সেই যে জমিদারী প্রথার মাধ্যমে টেনেন্টস থেকে খাজনা আদায় করার পদ্ধতি ছিল আমরা সেই জমিদারী প্রথা এবং তালুকদারী প্রথাকে বিলুপ্ত করেছি। আমাদের আদর্শের সাথে, আমাদের কংগ্রেসের যে ১০ দফা কার্য্যসূচী এবং গণতান্ত্রিক সমাজবাদ, তার সাথে সংগতি রেখেই আমরা সেটাকে বিলোপ সাধন করেছি। কিন্তু আজকে তৎকালীন পদ্ধতিতে যে খাজনা আদায়, সেই যে এক কাণি জমির মালিক থেকে যে হারে খাজনা আদায় হচ্ছে, ১০০ বিঘার যে

বড় বড় জোতদার যাদের কুলাক বলা হয় সেই যে রিচ পিজ্যান্ট সেও সেই হারে খাজনা দিচ্ছে এবং সেই যে একটা নিয়ম জমিদারী প্রথার সময় ছিল সেটাকে এখনও আমরা বিলোপ সাধন করিনি। যদি আমরা সমস্ত দেশের ইতিহাস নিই, আমি সমাজতান্ত্রিক দেশের ইতিহাস নেব না। কিন্তু আমরা যদি জাপানের দিকেও তাকাই তাহলেও দেখব যে ছোট ছোট যারা কৃষক তাদের খাজনা থেকে রেহাই দেওয়া হয়েছে এবং আজকে আমি যে প্রস্তাব হাউসের সামনে এনেছি সেটা হচ্ছে যে ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী যারা ঋণগ্রস্ত হয়ে থাকে, সেটা মহলানবীশ কমিটির রিপোর্টে আমরা পাই, সে হচ্ছে কৃষক এবং তার মধ্যে তার মতে এইসব দুঃস্থ কৃষক হচ্ছে সবচেয়ে বেশী ঋণগ্রস্থ এবং খাজনা না দেওয়ার জন্য সবচেয়ে বেশী সংশিত, নিলাম তাদের নামে করা হয়ে থাকে। তারা হচ্ছে কারা? তারা হচ্ছে এই গরীব কৃষক যারা খাজনা না দিতে পারায় তাদের জমি সংশিত হয়ে যায়, নিলাম হয়ে যায় আর তারা পরিণত হয় সর্বহারায় এবং তাদের যেতে হয় ফ্যাক্টরীর দিকে যার ইতিহাস ইন্‌ডাস্ট্রিয়াল রিভলিউশন সম্পর্কে আছে, যে ইতিহাস গ্রেট বৃটেনে দেখা গিয়েছে। যখন কৃষক জমি হারা হয়ে যায়, যখন তাদের কিছু থাকে না, তখন তার শ্রমকে বিক্রি করে তাকে বাঁচতে হয়। তখন তাকে যেতে হয় ইন্‌ডাস্ট্রির দিকে এবং সেখানে অল্প দরে তার শ্রমকে বিক্রি করে তার মিনিমাম সাবসিস্‌টেন্স পর্যন্ত হয় না। অল্প দরে বিক্রি করে বাঁচতে চায়। সেখানে তার শ্রমকে অল্প দরে, যে দর তার উৎপাদনের ক্ষমতা, তার থেকে অল্প দরে বিক্রী করে তাকে বাঁচতে হয়—এই হচ্ছে নিয়ম। আমাদের গনতান্ত্রিক নীতি, তাই আমরা ধনতান্ত্রিক পথে আজকে না যেয়ে, গণতান্ত্রিক সমাজবাদের পথে যাচ্ছি। কেন যাচ্ছি? যাচ্ছি এইজন্য যে সর্বহারা কৃষক, যার ৪।৫।৭ কাণি জমি, যারা খাজনা দিতে পারছে না, যাদের জমি নিলাম হয়ে যাচ্ছে, সংশিত হয়ে যাচ্ছে, এক বছর ফসল নষ্ট হয়ে গেলে সে খাজনা দিতে পারে না, কিন্তু সে সেই খাজনা দেওয়া থেকে রেহাই পাচ্ছে না। আপনারা সবাই জানেন যারা উপন্যাস পড়েন, যারা ইতিহাস পড়েন একজন জমিদারের কি চরিত্র এবং চিত্র, আপনারা দেখেছেন। আপনারা উপলব্ধি করেছেন কি তাদের ব্যবহার এবং কি তাদের চরিত্র। খাজনা যদি সে দিতে না চায়, তাহলে প্রতিটি কৃষককে তার ভিটা থেকে উচ্ছেদ করা হয়। কিন্তু আজকে সেই জমিদার নেই, আজকের সরকার হচ্ছে গণতান্ত্রিক সমাজবাদে বিশ্বাসী, যে সরকার দশ দফা কার্য্যসূচীতে বিশ্বাসী, তার সেই জমিদারের চরিত্র হতে পারে না। তার চরিত্র হবে, এই যে কৃষক, যার চার, পাঁচ বা সাত কাণি জমি, আন-ইকনমিক হোল্‌ডিং আছে, তাকে নিলাম এবং সংশিতের হাত থেকে বাঁচাতে হবে যাতে তারা নিশ্চিন্ত মনে লাংগল ঘাড়ে করে উৎপাদন করে যেতে পারে, জমিতে তারা যাতে নির্বিঘ্নে চাষাবাদ করে যেতে পারে, সেই পরিবেশ আমাদের সৃষ্টি করতে হবে তাদের, যারা আমাদের সরকার পরিচালনা করছেন। কারণ আমাদের গণতান্ত্রিক সরকার সেই জমিদারের ভূমিকা নিতে পারে না, কিন্তু আইন কানুন, সেইসব নিয়ম কানুন আজকেও সেই মান্ধাতার আমলের রয়ে গেছে, সেই ফিউডালিজমের যোগই আজ পর্য্যন্ত চলে আসছে। এই যে দৃষ্টিভংগী, সেই দৃষ্টিভংগীর পরিবর্তন করার জন্য আজকে আমার এই প্রস্তাব আনার উদ্দেশ্য। এই প্রস্তাব আনার উদ্দেশ্য হচ্ছে আজকে যে খাজনা ধার্য্য করা হচ্ছে সেটা বৈজ্ঞানিক দৃষ্টিভংগী নির্দেশ করা হচ্ছে না, কারণ

খাজনা ধার্য্য করার নিয়ম হচ্ছে এগ্রী ইনকামের উপর ভিত্তি করে। প্রতিটি প্রগ্রেসিভ, প্রত্যেক ডেভলাপ্‌ড কান্ট্রীতে খাজনা ধার্য্য করা হয়। সেটা হচ্ছে নিয়ম এবং সেই নিয়ম আমাদের দেশে প্রবর্ত্তিত হয় নি, পরিচালিত হয়নি। কিন্তু আজকে ইন্দিরা গান্ধী যেমন করেছেন, বড় বড় যে মাহাজন, বড় বড় যে কেপিটালিষ্ট, বড় বড় যে মনোপলিষ্ট, তাদের হাত থেকে, তাদের কব্‌জা থেকে চার হাজার কোটি টাকার মত মুক্ত করবার জন্য এই ব্যাংক ন্যাশানালাইজেশন করেছেন। ব্যাংক রাষ্ট্রীয়করণের উদ্দেশ্য হচ্ছে এই যে কোটি কোটি টাকা ব্যবসায়ীরা, এই ক্যাপিটালিষ্টরা, এই বড় বড় মনোপলিষ্টরা নিয়ে ছিনিমিনি খেলছে, এবং সেই টাকা নিয়ে ভোট নিয়ে পর্য্যন্ত স্পেকুলেশান করছে। এই টাকার কিয়দাংশও শতকরা ৯০ জন কৃষক, যারা গ্রামে বাস করে তাদের সাহাযো আসে না। ফলে দেখা যাচ্ছে যারা ধনী তারা আরও ধনী হচ্ছে, আর যারা গরীব তারা আরও গরীব হচ্ছে। তার একমাত্র কারণই হচ্ছে ইকনমিক সেট আপ। সেই সেট-আপটাকে একই রেখে শ্লোগানের কোন অর্থ হয় না। যদি এই সেট-আপটাকে কোন পরিবর্ত্তন না করা যায়, তাহলে ডেমক্রেটিক শ্লোগানের কোন অর্থ হয় না। সেই সেট আপ হচ্ছে ইকনমিক আণ্ডার দি কেপীটালিষ্ট রেজিম, আণ্ডার দি বৃটিশ রেজিম আণ্ডার দি ইম্পেরিয়েলিষ্ট রেজিম— কেপিটালিষ্টের রিলেশান শুধু প্রডাক্‌টিভ রিলেশান অব দি সোসাইটি, দ্যাট স্যুড বি চেন্‌জড। যদি গণতান্ত্রিক সমাজবাদে আমরা বিশ্বাস করি এবং গণতান্ত্রিক সমাজবাদ সত্যি আমরা চাই, তাহলে সেই সেট আপকে পরিবর্ত্তন করতে হবে। তারই সূচনা মাত্র করেছেন আজকে ইন্দিরা গান্ধী ব্যাংক ন্যাশানালাইজেশন করে এবং সেখানে বিরাট টাকার একটা অংক, চার হাজার কোটি টাকা আজকে তিনি কার জন্য এনেছেন? ঐ গরীব কৃষকের জন্য। তার ৬০ ভাগ টাকা তিনি কাকে দেবেন? তিনি দেবেন ঐ দীন গরীব কৃষককে। এই যে স্মল আর্টিজেন, কামার, কুমোড়, কুম্ভকার যাদের ছোট ছোট কটেজ ইন্‌ডাষ্ট্রির উপর ভিত্তি করে বাঁচতে হয়, তাদের দেবেন সেই টাকা। কোটি কোটি গরীবের উন্নতির জন্য, তাদের উন্নয়নের জন্য তিনি সেটা করেছেন, এই যে দৃষ্টিভংগী, সেই দৃষ্টিভংগী আমাদের প্রত্যেকটি স্তরে আজকে দিতে হবে এবং ল্যাণ্ড রিফরম-ভূমি সংস্কার আইন সেই দৃষ্টিভংগী নিয়ে আমাদের করতে হবে। কারণ আজকে সাড়ে সাত কানির যে মালীক, সেই কৃষককে আমাদের রক্ষা করতে হবে। আমরা যদি খাদ্যে সেল্‌ফ সাপোর্টেড হতে চাই, তাহলে সেই কৃষককে নিশ্চিন্ত মনে হালচাষ করতে দিতে হবে, সংশিতের হতে থেকে তাদেরকে রক্ষা করতে হবে। আমি এখানে বেশী কথা বলব না। আমরা যারা কংগ্রেস পার্টির এবং কংগ্রেসের আদর্শে বিশ্বাসী, তাদের মৌলিক নীতি হচ্ছে এই। সেটার উপর ভিত্তি করে আমি এই প্রস্তাব এনেছি যে ষ্ট্যাণ্ডার্ড তিন একর জমির মালিক যে কৃষক, খাজনা থেকে তাকে রেহাই দেওয়া এবং রেহাই দিয়ে আমাদের যে সমাজতন্ত্রের কার্য্যসূচী রূপায়ণ, তাকে এক ধাপ এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা এবং তারই জন্য এই প্রস্তাব হাউসের সামনে রাখা এবং আশা করি গণতন্ত্রে বিশ্বাসী এবং সমাজতন্ত্রে বিশ্বাসী প্রত্যেকটি সদস্য এই প্রস্তাবকে গ্রহণ করবেন।

**Mr. Dy. Speaker** :—Here is an amendment given notice of by

Shri Suresh Ch. Choudhury that—

a) After the word "revenue" the words "to the holders of land upto three standard" shall be substituted for the words "upto three" and the words "of land" be deleted.

b) The last words "within 1969-70" shall be substituted by the words "as early as possible".

Thus the amended Resolution will read as follows :—

"To give relief to the poor peasants, this House requests the Government to bring a Bill remitting the land revenue to the holders of land upto three standard acres possessed by the peasants as early as possible."

I would now call on Shri Suresh Ch. Choudhury to move his Amendment.

**Shri Suresh Ch. Choudhury** :—Hon'ble Speaker Sir, I beg to move the following amendments on the Private Members' Resolution moved by Shri Promode Rn. Das Gupta.

(a) After the word "revenue" the words "to the holders of land upto three standard" shall be substituted for the words "upto three" and the words "of land" be deleted.

(b) The last words "within 1969-70" shall be substituted by the words" as early as possible."

Thus the amended Resolution will read as follows :—

"To give relief to the poor peasants, this House requests the Government to bring a Bill remitting the land revenue to the holders of land upto three strandard acres possessed by the peasants as early as possible."

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের ত্রিপুরার অধিকাংশ কৃষকই গরীব এই গরীব কৃষকেরা দিনের পর দিন আর্থিক সঙ্কটে পড়ে খাজনার দায়ে তাদের জমি হারিয়ে ভূমিহীন হতে চলছে। কারণ, অল্প জমি যে সব কৃষকদের রয়েছে, জমির আয়ের দ্বারা তারা তাদের পরিবারের প্রতিপালন করে। জমির খাজনা দিয়ে আর সেটাকে রক্ষা করে উঠতে পারছেন না। কারণ, আমাদের সমাজের দৈনন্দিন জীবন যাত্রার মান যেভাবে বেড়ে চলছে, ছেলেমেয়েদের শিক্ষা, স্বাস্থ্য এবং চিকিৎস্যার যেসব প্রয়োজনীয়তা আছে, সেগুলির ব্যবস্থা করে এবং তাদের জমির খাজনা দিয়ে, সেই জমি রক্ষা করা অসম্ভব হয়ে উঠেছে। তদুপরি, প্রত্যেক বছর যেভাবে অনাবৃষ্টি অতি বৃষ্টি এবং পোকার উপদ্রব ইত্যাদিতে ফসলের ক্ষতি হয়ে আসছে, যার ফলে কৃষকগণ উপযুক্ত ফসল না পেয়ে তাদের জমি রক্ষা করতে পারছে না। সেই কারণে আমি মনে করি যে এই গরীব কৃষকদের খাজনা থেকে রেহাই না দিলে পরে তাদের আর বাঁচার মত উপায় থাকবে না। তাই আমি প্রমোদবাবু যে প্রস্তাব এখানে এনেছেন সেটার মূল বিষয় সমর্থন করে আমার এই দুইটি সংশোধনী প্রস্তাব এই হাউসের সামনে রাখছি। সেটা হল তিনি যেখানে বলেছেন তিন একর, আমি সেখানে সংশোধনী রেখেছি তিন

ষ্টেণ্ডার্ড একর। কারণ তিন একর বলতে গেলে সোজা কথায় মাত্র সাড়ে সাত কানি জমি বুঝায়, কিন্তু আমাদের ত্রিপুরাতে শুধু লুঙ্গা জমি বা শুধু ধানি জমি একত্রে কোন কৃষকের কাছে নেই। আমাদের যারা কৃষক তাদের কিছু টীলা জমি, কিছু লুঙ্গা জমি আর কিছু অনাবাদী জমির উপর নির্ভর করতে হয়। অতএব তাদেরকে যদি আরও বেশী করে সুযোগ সুবিধা না দেওয়া হয়, তাহলে পরে তাদের পক্ষে বেঁচে থাকা কষ্ট সাধ্য হবে। আর সেই জন্যই আমি তিন ষ্টেনডার্ড একর বলেছি। আমি এও মনে করি যে এটাও তাদের পক্ষে যথেষ্ট নয়। তবে ত্রিপুরার রাজস্বের কথা চিন্তা করে বা তার আয়ের কথা চিন্তা করে হয়তো আমাদের সমস্ত কৃষককে জমির খাজনা থেকে রেহাই দেওয়া সম্ভবপর নয়। সেজন্য আমি তিন ষ্টেণ্ডার্ড একর এ্যামেণ্ডমেন্ট আমি এখানে রেখেছি এই হাউসের বিবেচনার জন্য, আমি আশা করি আমার এই এ্যামেণ্ডমেন্ট হাউস সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরাধিকারঞ্জন গুপ্ত** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য প্রমোদবাবু যে এ্যামেণ্ডমেন্ট রেখেছেন আমি তাকে সমর্থন করে এখানে দুই একটি কথা বলতে চাই। কারণ আমাদের গরীব কৃষকদের খাজনা রেহাই দেওয়ার যে প্রস্তাব এখানে রাখা হয়েছে, আমি সেটাকে সময় উপযোগী বলে মনে করি। আজকে আমাদের দেশের খাদ্য উৎপাদন বাড়াবার জন্য যে সব প্রচেষ্টার কথা বলছি এবং আমাদের ভারতবর্ষকে একটি গণতান্ত্রিক সমাজবাদে পরিণত করার জন্য বা কায়েম করার কথা ভাবছি। এই গণতান্ত্রিক সমাজবাদ যদি কায়েম করতেই হয় তাহলে আমাদের মধ্যে সবচেয়ে যে অংশ গরীব কৃষক, অনুন্নত কৃষক তাদের মনের মধ্যে একটা আস্থা এবং প্রেরণা আমাদের আনতে হবে। তাই আমার মনে হয় তিন ষ্টেনডার্ড একর জমির খাজনা রেহাই দেওয়ার যে প্রস্তাব এখানে এসেছে, সেটাকে যদি আমরা সত্যি সত্যি কার্যকর করি এবং তাকে আইনে রূপায়িত করি তাহলে তাদের মনে একটা আশা ও অনুপ্রেরণা এবং সম্মানের মনোবৃত্তি আমরা তাদের মধ্যে জাগিয়ে তুলতে পারব। তারা বুঝতে পারবে যে এই কংগ্রেস সরকার তাদের কৃষি উৎপাদন বাড়াবার জন্য এবং তাদেরকে সাহায্য করবার জন্য উৎসাহিত করেছেন। আজকের যে যুগ এই যুগে আমার মনে হয় ডাইরেক্ট টেক্সেশান যেটা, সেটা যাতে দ্রুত উঠিয়ে দেওয়া হয় সেদিক দিয়ে আমাদের গণতান্ত্রিক সমাজবাদের যে চিন্তাধারা আমাদের কৃষকদের খাদ্য উৎপাদন বাড়াবার দিক দিয়ে অনুপ্রাণিত করবে। সেজন্য আজকে এই গরিব কৃষকদের ডাইরেক্ট ট্যাক্সেশান থেকে আমাদেরকে মুক্তি দিতে হবে। কারণ, আমরা এর ফলে তাদেরকে অনুপ্রাণিত করতে পারব এবং উৎসাহিত করতে পারব এবং তার সাথে সাথে কৃষিজ ফলন বাড়াবার জন্য তাদের যেসব সমস্যা রয়েছে—যেমন জল সেচের সমস্যা, বন্যা নিয়ন্ত্রণের সমস্যা, ভাল বীজের সমস্যা সেদিক দিয়ে যদি আমাদের সরকার সচেষ্ট হন এবং তাদেরকে সাহায্য করেন তাহলে তারাও ফসল উৎপাদন বাড়াবার জন্য আরও অধিক পরিমাণে পরিশ্রম করবেন এবং আমরাও আমাদের খাদ্যের দিক দিয়ে স্বয়ং সম্পূর্ণ হয়ে উঠব, এই বিশ্বাস আমার আছে। তাই এই সমস্ত কারণে আমি এই এ্যামেণ্ডমেন্টগুলিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি

**Mr. Speaker** :—The house stands adjourn till 2 P. M. today.

**Mr. Speaker** :—I shall now call on Hon'ble Member Sri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma** :—Hon'ble Speaker মাননীয় সদস্য শ্রীপ্রমোদবাবু যে প্রস্তাব এনেছেন, ঠিক একই ধরণের প্রস্তাব আমার ছিল, কিন্তু Ballotএ Priority না পাওয়ায় আমার প্রস্তাব আসেনি, যা হউক এই প্রস্তাব সমর্থন না করবার কিছু নেই।

আজ ত্রিপুরার কৃষকদের অবস্থার পরিপ্রেক্ষিত বিশেষ করে তাদের অর্থ নৈতিক অবস্থা বিচার করে ৭॥ কাণি পর্য্যন্ত জমির খাজনা মুকুবের প্রশ্ন এসেছে। কৃষক জাতির মেরুদণ্ড সুতরাং কৃষকের উন্নতিই সমস্ত জাতির উন্নতি। এই কথা বিচার করে কৃষককে সর্ব্বপ্রকার সুযোগ সুবিধা দিতে হবে। কিন্তু ত্রিপুরার ক্ষেত্রে আমরা কি দেখি, সর্ব্বভারতীয় হিসাবে আমরা দেখতে পাই যে ত্রিপুরার কৃষকের মাথা পিছু ঋণ অন্য প্রদেশের কৃষক অপেক্ষা অনেক বেশী। মুখ্যমন্ত্রী বকেয়া খাজনার যে তালিকা দিয়েছেন, বাস্তব ঘটনা ঠিক তা নয়।

**Sri S. L. Singh** :—Sri Aghore Deb Barma is contraducting the speach which I delivered. I draw the attention of the Hon'ble Speaker to this.

**শ্রীঅঘোর দেববর্ম্মা**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মুখ্যমন্ত্রী যাই বলুন না কেন, বাস্তব ঘটনা তার বক্তব্যের বিপরীত। কৃষকদের ইচ্ছা থাকলেও খাজনা তারা দিতে পারে না। তাদের যে জমি আছে, তা থেকে তারা সমস্ত বৎসরের খাওয়া পড়া চালিয়ে বকেয়া খাজনা দেওয়ার মত কোন সংস্থান তাদের থাকেনা। সুতরাং আজ সামগ্রিক বিচারে কৃষকের ৭॥ কাণি পর্য্যন্ত জমির খাজনা রোধ করা বিশেষ প্রয়োজন। আজ ত্রিপুরার একপ্রান্ত হতে অন্য প্রান্ত পর্য্যন্ত সমস্ত কৃষকদের একই দাবী। গতকালও মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই বিষয়ে একটি Deputation এসেছিল সুতরাং আজ এই প্রস্তাব Houseএ সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হবে বলে আমি মনে করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—Sri S. C. Dutta.

**Sri S. C. Dutta** :— মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীপ্রমোদ দাস গুপ্তের প্রস্তাবের উপর শ্রীসুরেশ চৌধুরী যে সংশোধনী প্রস্তাব এনেছেন, সেই সংশোধনী সহ আমি প্রস্তাবকে সমর্থন করি। এইরূপ একটি প্রস্তাব আনার জন্য আমি মাননীয় সদস্য শ্রীপ্রমোদ দাশগুপ্ত মহাশয়কে ধন্যবাদ জ্ঞাপন করি। এই প্রস্তাবটি বিশেষ সময়োপযোগী হয়েছে। আজ কৃষককুল যেভাবে বাস করে যে ফসল তারা পেয়ে থাকে তাতে তাদের পক্ষে বেঁচে থাকা সম্ভব নহে। তারা অনাহারে অর্দ্ধাহারে থাকে মাসের পর মাস। আজ কৃষকের ছেলে হাল চাষ করতে চায় না। তারা একটা নিয়মের চাকরীর জন্য উমেদারী করে। হাল চাষের ইতিহাস রামায়ণের যুগ থেকে প্রচলিত, তখন রাজা মহারাজারা হাল চাষ করতেন, জনক রাজা হাল চাষ করতে করতেই সীতাকে পেয়েছিলেন। এখনও

দক্ষিণ পূর্ব্ব এশিয়ায় হাল চাষ করা একটি বিশেষ dignityর ব্যাপার। যে ভারতবর্ষে একদিন কৃষকদের স্থান ছিল সকলের উর্দ্ধে আজ সেইখানে বৃটিশের শাসন থেকে মুক্ত হওয়ার পরও কৃষকের স্থান সমাজের অতি সামান্য স্তরে। এই কারণেই আজ শিক্ষিত সম্প্রদায় কৃষককে গালি দেয় "বেটা চাষা"। যে দেশের রাজা একদিন হাল চাষ করতেন, সেই দেশে, সেই চাষ শব্দ আজ গালাগালিতে পরিণত হয়েছে,

বর্ত্তমান সমাজে বর্ত্তমান অর্থ নৈতিক পরিস্থিতিতে কৃষককে মর্য্যাদা দিতে হবে, কৃষকের অবস্থার উন্নতির দিকে নজর দিতে হবে। সুতরাং খাজনা মুকুব করার যে প্রস্তাব তা অত্যন্ত সময়োপযোগী হয়েছে। কিন্তু শুধু খাজনা মকুব নয়, কৃষকের উন্নতির জন্য অন্যান্য যে ব্যবস্থা তা আমাদেব গ্রহণ করতে হবে।

আজ আমাদের দেশের কৃষক ঋণে জর্জ্জরিত। তাবা আজ পেট ভবে খেতে পায় না। জমির মালিকরা জমি ছেড়ে দিচ্ছে, এব জমি চলে যাচ্ছে মহাজনদের হাতে। সুতরাং কৃষককে বাঁচাতে হলে যাতে কৃষকের হাত থেকে জমি না চলে যায় তার ব্যবস্থা করতে হবে। তিন একর পর্য্যন্ত জমির খাজনা মুকব করতে হবে, দেখতে হবে কৃষক যাতে তার উৎপন্ন দ্রব্যের পুরা মূল্য পায়। অন্য আর একটা বিষয়ের দিকে আমাদের নজর দিতে হবে, কৃষকরা যাতে সুদখোরদের কবলে না পড়ে। সবকার থেকে সাহায্য পাওয়া সব সময় কৃষকদের পক্ষে সম্ভব হয় না। সেই কারণে তাদের মহাজনদেব কাছে যেতে হয় এবং অতি উচ্চ সুদে তারা টাকা ধার করে, এবং ফলে হয় কি? ফসল যখন উঠে তখন দেখা যায় সুদ আসল দিযে কৃষকের আব থাকে না। সুতরাং আজ কৃষককে বাঁচাতে হলে সরকারী যে ঋণ দানের পদ্ধতি আছে তাকে সহজ করতে হবে যাতে কৃষকেরা সহজে ঋণ পান সরকারের নিকট থেকে। এই ব্যবস্থা গ্রহন করলে কৃষকেরা সুদখোর মহাজনদের হাত থেকে বাঁচতে পারে ও তাদের ফসলও তারা কিছু পরিমাণে ঘরে আনতে পারে।

আজ এই প্রস্তাব সংশোধনা সমেত গৃহীত হলে কৃষকেব উন্নতিব ব্যাপারে মাত্র একটি ধাপ আমরা এগিয়ে যেতে পারব। এছাড়া আরও থাকবে উন্নত ধবণের বীজ সববরাহ কবা জল সেচের ব্যবস্থা করা ইত্যাদি, এই সবপ্রকার ব্যবস্থা গ্রহণ করতে পাবলে কৃষকের উন্নতি হবে এবং এই দিকে সরকারের নজর দেওযার বিশেষ প্রয়োজন আছে বলে আমি মনে করি। গতকাল এক প্রশ্নের জবাবে মাননীয় মুখ্যমন্ত্রী জানাইয়াছেন যে একটি বাঁধের বাবদ সরকার খরচ করেছেন ৭০ হাজার টাকা, ভাল কথা, কিন্তু সেই বাধ থেকে কৃষক কি সুযোগ পাচ্ছে আমি জানিনা। প্রসঙ্গত আমি বলব যে আমার এলাকায় একটি বাঁধ হয়েছে প্রায় ৪০ হাজাব টাকা খরচ করে এবং সেখান থেকে এক একর জমিতেও জল দেওয়া সম্ভব হয় নি আজ পর্য্যন্ত। এইরূপ বহু দৃষ্টান্ত আছে। বাঁধ যেখানেই থেকে থাক কৃষক এক ফোটাও জল পায় না। সুতরাং টাকার অঙ্ক দেখে যদি আমরা মনে করি যে আমরা অনেক কিছু করেছি এবং আমাদের দায়িত্ব শেষ হয়ে গেছে, তাহলে একথা ভুল, আত্মতুষ্টি। আর দুই একটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। মহাত্মা গান্ধীর শতবার্ষিকী আমরা পালন করতে চলছি, এই গান্ধীজী একদিন বলেছিলেন, ভারতবর্ষ যখন স্বাধীন হবে তখন সেখানে প্রতিষ্ঠিত হবে কৃষক মজদুর রাজ। কিন্তু আজ আমরা কি

দেখি ? দেখি তার সম্পূর্ণ বিপরীত। কেন গান্ধীজী একথা বলেছিলেন ? ভারতবর্ষে শতকরা ৭০।৮০ ভাগ জনসংখ্যা কৃষক। সুতরাং কৃষকের উন্নতিই দেশের উন্নতি। এবং এই কারণেই গান্ধীজী চেয়েছিলন কৃষক মজদুর রাজ প্রতিষ্ঠা। পরিশেষে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব, যাতে এই প্রস্তাব অনুযায়ী বিলটি অতি শীঘ্র পাস করার ব্যবস্থা করা হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker**—I would now call on Hon'ble Member Shri Bidya Chandra Deb Barma.

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে হাউসের সামনে মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন তা আমি সমর্থন করি তবে এই প্রস্তাব আমরা ইলেক্‌সনের পরেই এনেছিলাম কৃষকরা কেন খাজনা দিতে পারে না এসব বিষয়ে আমরা আগেই বলেছি। আজকে তারা এই দিকে দৃষ্টি দিয়েছেন। আমাদের এই ত্রিপুরা গরীব কৃষকের দেশ। ধনী জমির মালিক খুব বেশী নাই। তবে অল্প জমি যাদের আছে তাদের সেইটুকুও খরায ও বন্যায় নষ্ট হয়ে যায়। এইবার বন্যায় যা অবস্থা দেখলাম তা অতি ভয়াবহ। আমরা দেখছি যে আগরতলা সহর ও সাব-ডিভিশনে বন্যা নিয়ন্ত্রণেব কথা বলা হচ্ছে। কিন্তু প্রকৃতপক্ষে বন্যা নিয়ন্ত্রণেব কোন কাজই হচ্ছে না। আগরতলা সহরের চারিপার্শ্বে কতগুলি নিম্ন জায়গা আছে, সেইসব স্থানের অধিবাসীরা বর্ষাব সময বিশেষ দুর্গতি ভোগ করে এবং সেই সম্পর্কে এই হাউসের দাড়িয়ে আমরা বহুবার বলেছি। প্রত্যেক সহরে সহরবাসীদিগকে নিয়ে এবং গ্রামাঞ্চলে গ্রামবাসীদের নিয়া. বন্যা রোধেব জন্য কমিটি গঠন করা হয়। কিন্তু এই রাজ্যে এরূপ কোন কমিটি নাই। যেখানে এসব কমিটি আছে তাদেব মারফতে বন্যা রোধের বায় বরাদ্দের বাজেট তৈরী করা হয়। এখানে শুধু বৎসরেব পর বৎসর পরিকল্পনাই করা হয় আর বাজেটে টাকা রাখা হয কিন্তু কাজ কিছুই হয না। আমি আগেই বলেছি যে পশ্চিম বঙ্গে সেখানকার সরকার ৭॥ কাণি জমির উপর খাজনা মকুব করেছেন কিন্তু আমাদের এখানে বার বার বলার পর এখন তাদের মনে হয়েছে যে খাজনা মকুব করা দরকার। আমি আরো বলি ২৫ একরের বেশী যাদেব জমি আছে তাদের সেই জমি যাদের জমি নাই তাদের মধ্যে বন্টন করে দেওয়া হোক, কিন্তু আজ পর্যন্ত কারো জমি বন্টন করে দেওয়া হয়নি। পশ্চিম বঙ্গে ৬০ লক্ষ একর জমি উদ্ধার করা হয়েছে এবং বন্টন করা হয়েছে, তার কোন খাজনা নেই। আমরা দেখেছি বন্যার পর হাজার হাজার একর জমি নষ্ট হয়েছে, কৃষকরা ঋণগ্রস্থ হয়েছে, ঘরে খাবার নেই, বহুলোক অনাহারে মরেছে, কিন্তু খাজনা মকুব করার কোন প্রস্তাব সরকারের ছিল না। খোয়াই যে বন্যা গতবার হয়েছে, তাতে আমরা দেখেছি যে তখন এস, ডি, ও, সেখানে নেই, PWDর SDO নেই, কোন ইঞ্জিনিয়ারও নেই। খোয়াইর বন্যা রোধ করার যে পরিকল্পনা আছে সেই পরিকল্পনা করার সময় আমরা বলেছিলাম যে আমাদের যে স্কীম সেই অনুসারে কাজ করলে বন্যার কবল থেকে রক্ষা পাওয়া যেতে পারে কিন্তু তাতে সরকার কোন কাণ দেয় নাই। আমাদের বলা হয় যে চিফ ইঞ্জিনিয়ারের পদটা যদি আপনাকে দেওয়া হত তাহলে ভাল হত। চমৎকার কথা ! কাজেই সরকারের নিষ্ক্রয়তা এই দিক দিয়ে আমরা

দেখতে পাই। অন্য দিকে ছাত্রদের ঠেঙ্গাবার জন্য BSFকে লাগাবার ক্ষমতা বেশ দেখতে পাই।

**Mr. Dy. Speaker :**—মাননীয় সদস্য এখানে যে প্রস্তাব আছে তার সঙ্গে সঙ্গতি রেখে আপনার বক্তব্য রাখুন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় প্রস্তাবের সমর্থনেই আমি বলছি। বন্যার জন্য এখানে ফসল নষ্ট হচ্ছে, মানুষ খেতে/পারছে না, খাজনা দিতে পারছে না। মাননীয় সদস্য এখানে যে Amendment এনেছেন তাকে সমর্থন করি এবং এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy Speaker :**—Now I call on Hon'ble member Shri Ershad Ali Chowdhury.

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—মাননীয় সদস্য শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য শ্রীসুরেশ চন্দ্র চৌধুরী যে সংশোধনী প্রস্তাব এনেছেন তা আমি সর্ব্বান্তকরণে সমর্থন করি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউসে এই যে প্রস্তাব এনেছে তা যদি আমরা unanimously গ্রহণ করা হয় তাহলে তাতে সমাজবাদের সমাজ ব্যবস্থার প্রথম ধাপ হবে বলে আমরা মনে করি। একটা কথা আছে যে খাজনা থেকে বাজনা বেশী। এখানে কাউকে যদি ৫০ টাকা কর দিতে হয় তাহলে সুদ ইত্যাদি মিলাইয়াও তাকে ১৫০ টাকা দিতে হয়, তাকে দিতে হয় ১০০ টাকা Supertax এখানের যে গরীব কৃষক আছে তাদের এই ট্যাক্স দিবার ক্ষমতা নাই আর এই ট্যাক্স রেহাই করার ক্ষমতা এখানকার যে এস, ডি, ও, রা আছেন তাদের নাই। এর ক্ষমতা আছে একমাত্র ডিস্ট্রীক্ট মেজিষ্ট্রেটের। সেখানে দরখাস্ত দিলে পর তাহা মাসের পর মাস পরে থাকে। এদিকে তার জমি হয়ত সংশিত হবে নীলাম হয়ে যায়। সেইজন্য খাজনা থেকে যে বাজনা বেশী এটা অত্যন্ত সত্য কথা। ভারতের মাননীয় প্রধানমন্ত্রী তার ভাষণে বলেছেন যে ভারতের জনসাধারণ অধিকাংশই দরিদ্র, এমনকি শতকরা নব্বই জনকেই দরিদ্র বলা যায়। কাজেই তাদের উন্নতি ও সাহায্যের জন্য যে প্রস্তাব ও সংশোধনী প্রস্তাব এখানে রাখা হয় তাহা খুবই সময়োপযোগী হয়েছে। মাননীয় চিফকমিশনার তাঁর গত বাজেট অধিবেশনের বক্তৃতায় বলেছেন যে এখানকার প্রাকৃতিক অবস্থা কৃষকদের পক্ষে অনুকূল নয়। কোন কোন অংশে বন্যার জন্য জমি নষ্ট হয়। এমনকি কোন কোন অঞ্চলে যেমন উদয়পুরে গতবার যে বন্যা হয় তাতে প্রথমবারের ফসল নষ্ট হয়। গরীব কৃষকরা আবার পরিশ্রম করে দ্বিতীয়বার ধান রোপন করেন। কিছুদিন পর তাও আবার বন্যায় নষ্ট হয়ে যায়। কাজেই গরীব কৃষকদের পক্ষে ৪।৫ টাকার দিন মজুরী দিয়ে ধান রোপন করে এইভাবে যদি ধানের ফসল নষ্ট হয় তবে এর খরচ বহন করা তাদের সাধ্যাতীত। তাহলেও বৎসরের জমির খাজনা তাদের দিতে হয় এবং তা দিতে গিয়ে অনেকেই ঋণগ্রস্থ হয়ে পড়ে। কাজেই আজকে হাউসে যে প্রস্তাব এবং তার সংশোধনী প্রস্তাব এসেছে তা সময়োপযোগী এবং তাকে আমি সমর্থন জানাচ্ছি। সংশিতের সময় নিয়ম আছে যে এক মাসের বা পনর দিনের নোটীশ দিতে হয় কিন্তু এমনও দেখা যায় যে কোন নোটীশ না দিয়া একেবারে অগ্রীম ক্রোক দিয়া দিতেছে—ফলে কৃষক তা জানতে পারে না এবং সময়মত টাকা পয়সা জোগাড় করতে

পারে না। তাতে অনেক সময় বেশী সুদে মহাজনদের নিকট হইতে টাকা ধার করতে হয় এবং ভবিষ্যতে টাকা শোধ না করতে পারায় জমি তার হাত ছাড়া হয়। আমি আশা করি মাননীয় সদস্যরা এই প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করবেন।

**শ্রীনরেশচন্দ্র রায় :**—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত মহাশয় এখানে যে প্রস্তাব আনার প্রয়াস পেয়েছেন এবং সেই প্রস্তাবকে সংশোধনী আকারে এনে শ্রীসুরেশ চৌধুরী মহাশয় শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত মহাশয়কে যে পথ নির্দ্দেশ দিয়েছেন সেই সংশোধনী প্রস্তাবকে আমি আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। ত্রিপুরা একটি আর্থিক অসঙ্গতিপূর্ণ রাজ্য অর্থাৎ অর্থের দিক দিয়া এটা সঙ্কটের সম্মুখীন এটা সব সময় জানি। অর্থের সঙ্কট এই জন্য যে ত্রিপুরা একটি কৃষিপ্রধান রাজ্য এবং কৃষকরা আর্থিক দিক দিয়ে সচ্ছল না বলেই তার এই অবস্থা। এখানকার কৃষক দরিদ্র এবং অধিকাংশ মানুষ দরিদ্র বলেই এই রাজ্য দরিদ্র এই দরিদ্র কৃষকদের রক্ষা করার যাবতীয় আইনের ব্যবস্থা করা দরকার। ইনকাম ট্যাকস, সেলস্ ট্যাকস ইত্যাদিও করের আওতায় পরে, তবে নির্দ্দিষ্ট পরিমাণ একটা আয় করলে তার উপর ইনকাম ট্যাক্স ইত্যাদি নির্ণয় করা হয় কিন্তু জমির খাজনা তার এক কানিই হউক আর ২০ কানিই হউক তার খাজানা দিতে হবে। তার মানে ইনকাম ট্যাক্স, সেলস্ ট্যাক্স বা ডিউটি ট্যাক্স যারা দেন তাদের উপর যে একটা limitation আছে দরিদ্র কৃষকদের রক্ষার জন্য তার কোন limitation নাই। এটা ব্রিটিশ আমল থেকেই চলে এসেছে। এখন দেশ স্বাধীন হয়েছে কাজেই কৃষকদের সুখ দুখের দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। আমি আশা করি হাউসে যে প্রস্তাব এসেছে তা সকলেই সর্বান্তকরণে সমর্থন করবেন।

**শ্রীমনোমোহন দেববর্ম্মা :**—মাননীয় সদস্য শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত মহাশয় যে প্রস্তাব এনেছেন সংশোধনী সহ আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করি। কারণ আমি মনে করি এই যে প্রস্তাব এটা কৃষকদের সত্যিকারের মঙ্গলের জন্যই করা হচ্ছে। এই সম্পর্কে বিবেচনা করতে হলে এখানকার কৃষকদের অবস্থা এবং ভারতের অন্যান্য স্থানের কৃষকদের অবস্থা বিবেচনা করা দরকার। একটা কথা আছে যে ভারতের যে কৃষক তারা Born in debt, live in debt & die in debt তারা ঋণ নিয়েই জন্মগ্রহণ করে, ঋণ করেই বাঁচে এবং তা রেখেই তারা মারা যায়। এর সঙ্গে তুলনা করলে আমরা দেখব যে ত্রিপুরার কৃষকদের অবস্থা আরো অনেক খারাপ। ত্রিপুরা রাজ্যে ১৭টি ব্লক আছে, সেই ব্লকগুলি যদি ভালভাবে কাজ করে এবং ভালভাবে দেশের উন্নয়নে অগ্রসর হতে পারত তাহ'লে হয়ত কৃষকদের অবস্থার কিছু উন্নতি হত এবং কৃষকের অভিযোগ ও সমস্যার কিছুটা লাঘব হত। ব্লকগুলি যদি দেখি তাহ'লে কেবলমাত্র দেখব শুধু কতকগুলি অফিস ঘর। ব্লক মারফত কৃষকদের উন্নতি করার জন্য জল সেচের কোন ব্যবস্থা নেই, তাদের মনোবৃত্তি পরিবর্ত্তন করে প্রগতি পন্থী করে গড়ে তোলবার কোন ব্যবস্থা করা হয় নি। গ্রামের যে কৃষক তাদের অবস্থা আরো খারাপ হয়ে যাচ্ছে, তার কারণ একদিকে fragementation of land অন্য দিকে প্রতি বৎসরই প্রাকৃতিক বিপর্যয় ও জমির উৎপাদক শক্তি ক্রমশঃ কমে যাচ্ছে। কৃষকদের অবস্থা বর্ত্তমানে এক suffocating condition-এর মধ্যে এসে পড়েছে। অবস্থা এবার এমন পর্য্যায়ে এসে পড়েছিল এমন কি ফলন্ত এককানি জমি ৫০ টাকায় পর্য্যন্ত বিক্রী করতে বাধ্য হয়েছিল। ঋণের দায়ে জমির

উৎপাদন কৃষকরা পায় না সবটাই মহাজনদের হাতে চলে যায়। এমন দৃষ্টান্ত আমি অনেক দিতে পারি। গ্রামবাসীর উন্নতির জন্য আমরা কিছু করতে পারিনি প্রাথমিক অভিজ্ঞতায় আমরা দেখেছি একটি বাঁধ দিতে গেলে Justification after justification দিতে হয় এবং ইহা কৃষকদের উপকারে আসা ত দূরের কথা, কৃষকদের স্বার্থেবিরু পরিপন্থী হয় এবং লালফিতার বাঁধন এমনই যে তাহা কৃষকের স্বার্থকে হত্যার চেষ্টা করে। কিন্তু ২০।২৫ হাজার টাকা ব্যয় করে অফিস ঘর তুলতে বা মোটর গাড়ী কিনতে বিশেষ কোন justificationএর প্রয়োজন হয় না। আমি জানি খাজনা condon করলে সরকারের revenue কিছু কমবে। কিন্তু সব অবস্থার বিচার করলে খাজনা মুকুবের যে প্রস্তাব তাহা বিশেষ গুরুত্বপূর্ণ ও যুক্তিপূর্ণ। রাজস্ব বাড়ানো কৃষকের গলা না কেটেও চলে, তার জন্য প্রয়োজন শিল্পস্থাপন, রেলওয়ে সম্প্রসারণ, ওয়েল এবং পাওয়ার জন্য যে survey করা হচ্ছে সেটাকে আরো extensive করে কাজ ত্বরান্বিত করা। দেশের অর্থনৈতিক বুনিয়াদ গড়ে তুলতে গেলে কৃষকের উৎসাহ উদ্দিপনা বাড়ানোর বিশেষ প্রয়োজন কৃষকের হাতে যদি পয়সা না থাকে তা হলে ব্যবসা বাণিজ্যে মন্দাভাব দেখা দিতে পারে। সুতরাং সমস্ত অবস্থার পরিপ্রেক্ষিতে সংশোধনী সহ যে প্রস্তাব হাউসের সামনে আছে আমি তাকে অভিনন্দন জানাই এবং সেটা যাতে পাস হয় তার জন্য আমি হাউসের সকল সদস্যকে অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :**—Shri Nishi Kanta Sarkar.

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আজকে হাউসে রাজস্ব মুকুবের যে প্রস্তাব এসেছে সংশোধনী সহ আমি তাকে সমর্থন করি। সমর্থন করি এই কারণে কৃষক না বাঁচলে দেশ বাঁচবে না। আর চারিদিকে যে সহর গড়ে উঠছে তার মূলে কৃষকের অবদান যথেষ্ট। কৃষক মাথার ঘাম পায়ে ফেলে সারাদিন পরিশ্রম করে কিন্তু তার দুরবস্থার সুযোগ নিয়ে স্বার্থান্বেষী মহাজনরা তার সমস্ত পরিশ্রমের মূলধনকে নিজের ঘরে নিয়ে এসে সঞ্চিত করে সহরে, সহর ফেঁপে উঠে, গ্রাম ও কৃষক যে তিমিরে সে তিমিরে তা ছাড়া প্রতি বৎসর লক্ষ লক্ষ টাকা সরকার ব্যয় করছেন তার কতটুকু ব্যয়িত হচ্ছে কৃষকের স্বার্থে? যার তুলনায় ধনীক সম্প্রদায়ও সরকারী কর্মচারী খাতে ব্যয়ের পরিমাণ অনেক বেশী। কিন্তু কৃষক জাতির মেরুদণ্ড সুতরাং কৃষকের অবস্থার উন্নতির মধ্যে নিহিত আছে দেশের উন্নতি। হাউসের সামনে আজ খাজনা মুকুবের প্রস্তাব আছে কিন্তু শুধু খাজনা মুকুবই কৃষকের উন্নতির একমাত্র পথ নয়। কৃষক আজ ঋণের দায়ে জর্জরিত, সুদে আসলে তাদের সর্বস্ব মহাজনের ঘরে চলে যায়। দেশকে যদি উন্নত করতে হয় তাহলে এই কৃষক কুলকে ঋণের বোঝা হতে রেহাই দিতে হবে। বিভিন্ন প্রকার ঋণ দাদন ঋণও মহারাজের আমলের ঋণ বা অন্যান্য যে সকল ঋণ আছে তা থেকে কৃষককে মুক্ত করা উচিত। পরিকল্পনা আজ অনেক হচ্ছে, দেশও সমৃদ্ধির দিকে অগ্রসর হচ্ছে সে কথা আমি অস্বীকার করছি না। কিন্তু আমি মনে করি গ্রাম আজও বিভিন্ন দিকে অবহেলিত রয়েছে। আজকে ব্যাঙ্ক জাতীয় করণ হয়েছে সেটা কৃষক ও শ্রমিকের উন্নতির জন্য সমাজবাদের জন্য। যা হোক যে প্রস্তাব আজ এসেছে, যাহা বহু আগে আসা উচিত ছিল আমি তাকে সমর্থন জানাই এবং গ্রামের উন্নতির দিকে তথা কৃষকের উন্নতির দিকে নজর জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের হাউসে মাননীয় সদস্য শ্রীপ্রমোদ বাবু যে প্রস্তাব দিয়েছেন এবং তার উপর সংশোধনী যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রীসুরেশ বাবু রেখেছেন আমি সেই সংশোধনী প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আজকে আমাদের ভারতবর্ষ গণ-তান্ত্রিক সমাজবাদে বিশ্বাসী হয়ে, আমাদের দেশের অর্থনৈতিক কাঠামোকে সাম্য করার জন্য আমরা ধীরে ধীরে এগিয়ে আসছি এবং তারই প্রথম পদক্ষেপ হিসাবে আজকে, এফেক্‌টিভ মেজার হিসাবে এই যে চার হাজার কোটি টাকা, মুষ্টিমেয় কয়েকজন কেপিটালিষ্টের হাতে, সেটাকে ডিসেনট্রালাইজ করে গ্রামীন যে কৃষক এবং শ্রমিক তাদের কাজে যাতে লাগানো যায় সেই উদ্দেশ্য নিয়েই আজকে ব্যাঙ্ক ন্যাশানালাইজ করা হয়েছে। আজকে দিনের পর দিন, বছরের পর বছর যারা ডিপ্রেস্‌ড হয়ে আসছে, তাদের যদি আমাদের যারা সমাজের উপরের স্তরে আছেন তাদের সঙ্গে এক করে না তুলতে পারি, তাদের যদি আস্তে আস্তে এক পর্যায়ে উন্নীত করা না যায় তাহলে সত্যিকারের সমাজতন্ত্রের প্রতিষ্ঠা করা সম্ভব নয়। আজকে পৃথিবী তথা ভারতবর্ষের কাজ হচ্ছে শ্রমকে সত্যিকারের মূল্য দেওয়া, শ্রমকে উপযুক্ত মর্য্যাদা দেওয়া। আমাদের কৃষক নিজেরা খেটে প্রডাক্‌শান করছে অথচ তাদের সেই ফসলে কোন অধিকার নেই, তাদের যে অর্থনৈতিক কাঠামো দিনের পর দিন ভেঙ্গে পড়ছে, তাদের অর্থনৈতিক কাঠামোকে যদি শক্তিশালী করে গড়ে তুলতে না পারি তাহলে আমরা সমাজ-তন্ত্রের দিকে দেশকে এগিয়ে নিয়ে যেতে পারবনা। আজকের যে প্রস্তাব এখানে এসেছে, তিন একর জমির মালিককে খাজনা থেকে রেহাই দেওয়া, তাতে সরকারের হয়তো কিছুটা লস হতে পারে, তবুও তাদের যে সাম্যবাদের অধিকার, দেশে সমাজতন্ত্রের প্রতিষ্ঠার যে পরি কল্পনা সেটাকে করতে হলে, তাদের অধিকারকে ছিনিয়ে নিতে আমরা পারিনা। তাই আজকে আমাদের এটা চিন্তা করা দরকার একদিকে আমরা তাদেরকে সেই অধিকার দেব, সঙ্গে সঙ্গে আমাদের অন্যান্য ডেভলাপমেন্টের কাজ করে, কি কি ধরণের রেভিন্যু, কি কি ট্যাক্‌স বাড়িয়ে দিয়ে, কিভাবে সেই ঘাটতিকে পূরণ করা যায় সেইদিকেও আমাদের লক্ষ্য রাখা দরকার। আরেকটি বিষয়ের প্রতি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে আজকে আমাদের ত্রিপুরা রাজ্যের ল্যাণ্ড রিফরমস এ্যাক্ট যেটা হয়েছে সেটার যে কেলেংকারী তার কথাই আমি বলব। এই এক্টের আসল উদ্দেশ্য হচ্ছে বড় বড় জোত-দারদের হাত থেকে জমি নিয়ে যারা ভূমিহীন তাদের ভূমি দেওয়া অর্থাৎ জমির ইকোয়েল ডিষ্ট্রীবিউশন করার জন্য এই ভূমি সংস্কার আইন এনেছি কিন্তু সেই আইনকে রূপান্তরিত করতে যেয়ে আইনের ফাকে পড়ে যারা সত্যিকার ভূমিহীন তারা ডিপ্রাইভড হচ্ছে, ষ্টেটিষ্টিক্‌স দেখলে আমরা দেখতে পাই যে অনেক বড় জোতদার সেই আইনের ফাক দিয়ে চলে যাচ্ছে। কাজেই আজকে যে আমরা বিল আনতে যাচ্ছি, সেই বিল যাতে বুরোক্রেটিক মাইনডেড লোক দিয়ে রচনা করা না হয়, সেইদিকে যাতে যথেষ্ট নজর দেওয়া হয় তার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখব। এই তিন একর ষ্টেণ্ডার্ড জমির মালিকরাই যাতে এই আইনের সুযোগ সুবিধা পায়, তার ফাক দিয়ে ২৫ একর, ৫০ একর জমির মালিকরা যাতে এই সুযোগ নিতে না পারে তার দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই বলে, এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীবিনয়ভূষণ ব্যানার্জী** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসে মাননীয় সদস্য শ্রীপ্রমোদ বাবু যে প্রস্তাব এনেছেন এবং তার উপর মাননীয় সুরেশ বাবু যে সংশোধনী প্রস্তাব রেখেছেন, তার উপর আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, জাতির মেরুদণ্ড কৃষক, যদি জাতিকে শক্তিশালী করে তুলতে হয়, তাহলে আজকে কৃষককে শক্তিশালী করতে হবে এই অনুভূতি থেকেই এই হাউসে আমাদের মাননীয় সদস্যবৃন্দ যে প্রস্তাব রেখেছেন তাকে আমি অভিনন্দিত করছি। আজকে আমরা যদি কৃষকদের বাস্তব অবস্থাটা দেখি এবং উপলব্ধি করি তাহলে দেখতে পাই তাদের অবস্থা অত্যন্ত বেদনাদায়ক এবং মর্মান্তিক। জাতির মেরুদণ্ড বলে আমরা অনেক বক্তৃতা করে থাকি, কিন্তু কৃষকদের যে গ্রামীন জীবন তার দিকে যদি তাকিয়ে দেখি তাহলে আমরা দেখতে পাই যে বর্ষায় তারা চলতে পারেনা, তাদের ছেলেমেয়েরা হাট বাজার করতে পারেনা এবং শিক্ষার যে সুযোগ তারা সেটা সম্পূর্ণ ভোগ করতে পারেনা। তাদের এই বর্ষা মাথায় করে বহু ছড়া, নদী, নালা তাকে পার হয়ে আসতে হয়, তাদের কাপড়, জামা থাকেনা, এই যে একটা অবস্থা সেটা অত্যন্ত বেদনাদায়ক, আর শহরের দিকে যদি আমরা দেখি তাহলে সেখানে দেখতে পাই, লাইট, ফ্যান, টেবিল-চেয়ার, কাপড়-জামা, পীচের রাস্তায় চলাফেরা করছে, তাদের খাওয়া-পড়া ইত্যাদির অফুরন্ত সুযোগ সুবিধা। আজকে এই কৃষককুল গণতান্ত্রিক পদ্ধতিতে তাদের যে শ্লোগান, তাদের ক্রাই তুলতে পারেনা, তাই আজকে এই কৃষককুল দিনের পর দিন সমাজে অবহেলিত হয়ে আসছে। লালবাহাদুর শাস্ত্রী একদিন জয় জোয়ান, জয় কিষাণ বলেছিলেন, সেই জিনিষটা যদি আমরা উপলব্ধি করে থাকি তাহলে পরে এই কৃষকদের, যারা আমাদের উৎপাদনকে শক্তিশালী করে তুলবে, তাদের যদি আমরা সম্যভাবে সহায়তা না করি, তাদের অর্থনৈতিক বুনিয়াদকে যদি আমরা দৃঢ় ভিত্তির উপর গড়ে তুলতে না পারি তাহলে আমাদের এই যে শ্লোগান সেটা মূল্যহীন। কাজেই আমি এই অনুরোধ শিক্ষা মন্ত্রীর কাছে রাখব, এইসব গ্রামীন জীবন যাতে শিক্ষার সম্পূর্ণ সুযোগ সুবিধা পেতে পারে তার দিকে যাতে দৃষ্টি রাখেন, এবং তাদের যে মূল সমস্যা সেই সমস্যা কি করে সমাধান করা যায় এবং কি করে উপলব্ধি করা যায় তার জন্য আমি এই হাউসের দৃষ্টি সেইদিকে আকর্ষণ করছি। তারা যাতে তাদের উৎপাদিত শস্যের উপযুক্ত মূল্য পায় এবং বাজারে নিয়ে যেতে পারে, ছেলেমেয়েরা শিক্ষার সুযোগ সুবিধা পায়, তাদের যে উৎপাদিত ফসল সেটা সংরক্ষণ করার যাতে সুযোগ পায়, কাঁচামালের সময়োপযোগী বাজার যাতে পায়, তার ব্যাবস্থা করা দরকার। যদি আমরা এই দৃষ্টিভংগী দিয়ে অগ্রসর হই, তাহলে আমি মনে করি সত্যিকারে কৃষকদের সুযোগ দেওয়া হবে এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীপ্রমোদ দাশগুপ্ত মহাশয় যে প্রস্তাব রেখেছেন এবং তার উপর যে মাননীয় সদস্য সুরেশ বাবু যে সংশোধনী প্রস্তাব রেখেছেন, আমি সেই সংশোধনী প্রস্তাবটাকে সমর্থন করছি। এই প্রসংগে বলতে গিয়ে মাননীয় অনেক সদস্য আজকে এই প্রস্তাবের প্রয়োজনীয়তার গুরুত্ব আরোপ করে যথাযথভাবে যুক্তি

সহকারে বক্তব্য রেখেছেন, আমি নিজেও এটা ফীল করি যে আজকে এই কৃষি নির্ভর করে এই কৃষকদের উপর। ত্রিপুরায় যেখানে শতকরা ৮০ জন লোক কৃষক, যদিও তাদের উন্নতির জন্য, কৃষি তথা কৃষকের উন্নয়নের জন্য বিভিন্ন প্রকল্প বিভিন্ন পরিকল্পনা বিভিন্ন সময়ে নেওয়া হয়েছে, তথাপি এটা যে যথার্থ সেটা বলা চলেনা, আমাদের আরও অনেক কিছু করার আছে কৃষকদের জন্যে, তাদের প্রয়োজনে। আজকে খাজনা মুকুব করার যে প্রস্তাব সেটাই শুধু নয়, কৃষকদের প্রয়োজনে যা কিছু করনীয় সেটা আমাদের করতে হবে দেশের সমৃদ্ধির জন্য এবং সমাজতন্ত্রের প্রতিষ্ঠার জন্য যে আমরা চিন্তা করছি তারই একটা ষ্টেপ হিসাবে আমরা এটা করতে যাচ্ছি, আরও অনেক ষ্টেপ আমাদের নিতে হবে। আজকে এই তিন একর জমির যে খাজনা সেটা মুকুব করলে যে সমস্ত দরিদ্র কৃষক আছে তাদের ৫/২৫/৩০ টাকা বছরে মুকুব হলো বটে কিন্তু এই ৩০ টাকা মুকুব হলেই তাদের অর্থ-নৈতিক বুনিয়াদ শক্ত হবে তা নয়, আরও কিছু আমাদের করনীয় আছে।

সরকার এতদিন কৃষকের অবস্থার উন্নতি বিধানে সর্বপ্রকার সহায়তা করে এসেছে; আর্থিক, নৈতিক, সব বিষয়ে কৃষকেরা যাতে এগিয়ে আসতে পারে পঞ্চবার্ষিকী পরিকল্পনার মাধ্যমে চেষ্টা চলছে। আজকের যে Resolution, এটা রূপায়িত হলে কৃষকের উন্নতির পথে আর এক ধাপ এগিয়ে যাওয়া সম্ভব হবে। আজ এই ধারণা সৃষ্টি হবে জনসাধারণের মনে যে কৃষক উপেক্ষিত নয়, কৃষকের উন্নতি করবার যথেষ্ট ইচ্ছা সরকারের আছে।

এই কারণে আজ এই প্রস্তাব খুব গুরুত্বপূর্ণ। আমরা ভারতের প্রধান মন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধীকে Memorandum দিয়েছিলাম, তার মধ্যে খাজনা মকুবের recommendationও ছিল। তিনিও আশ্বাস দিয়েছেন যে তিনি এটা ভেবে দেখবেন। আজ এই প্রস্তাব সমাজতন্ত্রের, তারই পরিপূরক সমাজতন্ত্রে বিশ্বাস। তাই সকলকেই আমি অনুরোধ রাখব যেন এই প্রস্তাব রূপায়ণে সকলে সাহায্য করেন। শুধু এই প্রস্তাব রূপায়িত হলে হবে না, আমাদের আরও এগিয়ে যেতে হবে, দেখতে হবে যাতে করে কৃষকের মনে যেন এ চিন্তা না থাকে যে সহরের মানুষের সাথে গ্রামের মানুষের বিশেষ করে কৃষকের একটা পার্থক্য রয়ে গেছে। আজ সকলকে কৃষকের নিকট যেতে হবে এবং তাদের বুঝাতে হবে যে কৃষকও সমাজের মানুষ; সমাজের অন্যান্যরাও কৃষকের দুঃখে দুঃখিত ও সুখে সুখী। এই করলে পরে হবে প্রকৃত সমাজতন্ত্রের রূপায়ণ।

**Shri M R. Nath** (Dy. Speaker):—Now I call on Hon'ble Chief Minister.

**Shri S. L. Singh :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রীপ্রমোদ বাবু এনেছেন, এবং শ্রীসুরেশ বাবু তার উপর যে সংশোধনী এনেছেন সেই সংশোধনী সহ আমি প্রস্তাবকে সমর্থন করি।

প্রথমতঃ আমাদের চিন্তা করতে হবে যে আমরা Direct Taxation Policy অথবা Indirect Taxation Policy গ্রহণ করব। প্রত্যেক উন্নতিকামী দেশে Indirect Taxation হচ্ছে শ্রেষ্ঠ পথ। সেই দিকে লক্ষ্য রেখে আমরা চিন্তা করব কি করে আমরা সেই পথে চলতে

পারি। ভারত সরকার স্বাধীনতা প্রাপ্তির পর ঘোষণা করেছিল যে তারা মধ্যস্বত্ব লোপ করবেন এবং তার ফলে আজ জমিদারী প্রথা লোপ পেয়েছে। বিভিন্ন State এর জমির ceiling নির্দ্ধারিত হয়েছে এবং এই ত্রিপুরা State এ নির্দ্ধারিত ceiling হল ২৫ একর। এবং family holders' acres এইভাবে আমরা অগ্রসর হয়েছি।

এই প্রস্তাবের রূপায়নে প্রথমে আমাদের দৃষ্টি দিতে হবে family defination এর উপর। কারণ সমাজের নানা প্রকার অবস্থা আসছে। এবং defination এর অন্যথায় ভূমি রূপায়নের policy ব্যর্থ হতে পারে। আর দৃষ্টি দিতে হবে যে আমাদের ভূমি বন্টন ব্যবস্থার মধ্য সত্ব লোপ পেয়েছে কিনা? এবং এই ভূমি আইনে যারা বর্গাদার actual tillers তাদের eviction করা চলবে না। Actual tillers are the owners of the land to eliminate the middle men. এই আইন প্রবর্ত্তন করার সময়ও আমাদের সেদিকে দৃষ্টি দিতে হবে। সমাজবাদকে রূপায়িত করতে হলে দেখতে হবে স্রষ্টা সৃষ্টির অধিকার পাচ্ছে কিনা? সমাজের কৃষক ও মজুরই হচ্ছে স্রষ্টা। সুতরাং তাদের স্বার্থ রক্ষা করাই হল সরকারের সর্ব্ব প্রধান কর্ত্তব্য। তাই এই বিল প্রণয়ন করবার সময় দৃষ্টি দিতে হবে, যারা জমি দখল করে আছেন অথচ হাল চাষ করেন না তারা কোন প্রকারের জমির মালিক নন। আর দেখতে হবে ঐ যে জমিতে বর্গাদার যারা ফসল সৃষ্টি করবে, সেই যে মেহনতী মানুষ তারা যেন তাদের ফসল থেকে বঞ্চিত না হয়, সমাজ থেকে সম্পূর্ণরূপে মধ্য সত্ব লোপ করে দিয়ে যারা বর্গাদার আছেন তাদের অধিকার জমিতে প্রতিষ্ঠা করতে হবে। এই জন্য আছে first source Co-operative. Family holding determine করার সময় দেখতে হবে জমির actual tiller কে এই প্রসঙ্গে আমি হাউসের সামনে বলব যে ইতি পূর্ব্বেই এই বিষয়ে আমরা আমাদের বক্তব্য appropriate authorityর কাছে রেখেছি। এখানে বক্তৃতা প্রসঙ্গে কেউ কেউ সরকারী কার্য্যের সমালোচনা করতে গিয়ে বলেছেন যে ব্লকের ঘর করা যত সহজে হয় minor Irrigationএর কাজ করা তত সহজে হয় না। এই প্রসঙ্গে আমি বলব অফিস রাখতে গেলে ঘরও করতে হবে। Minor Irrigationএর ২।১ ক্ষেত্রে হয়ত failure হয়েছে একথা সত্যি কিন্তু একেবারেই যে এ কাজ successful হয়নি সে কথা ঠিক নয়। বৈজ্ঞানিক যে পথ তা দ্রুত পরিবর্ত্তন হচ্ছে পরিবর্ত্তিত আবহাওয়ার সাথে সাথে। গ্রাম ও সহরের মধ্যে যে বিরাট ব্যবধানের কথা বলা হয়েছে সেটা একেবারে অযৌক্তিক নয়। আমি স্বীকার করি এই ব্যবধানকে কমিয়ে আনতে হবে। কারণ এটা নূতন কথা নয়। এটা আমরা বলছি এবং তার সাথে সাথে কার্য্যক্রম গ্রহণ করেছি। শুধু খাজনা মুকুব করলে চলবে না, মুকুবের সাথে সাথে কতকগুলি credit facilities তাদের সামনে আনতে হবে। তাই আমরা appropriate authorityর কাছে কৃষকদের Banking facilities ( credit fecilities) দেওয়ার কথা সুপারিশ করেছি। এবং সাথে সাথে State Govt. Guarantee হওয়ার যে Power সে পাওয়ার দেওয়ার কথাও বলেছি। এটা হলে পরে আমরা

Co-operativeএর মধ্য দিয়ে কৃষককে credit facility দিতে পারব এবং বিভিন্ন Co-operativeএর মাধ্যমে গ্রামীন যে জীবন, সেই জীবনকে সুন্দর করে তুলতে পারব। গ্রামের মানুষ কৃষির উপর নির্ভরশীল। আজকের Bankকে রাষ্ট্রীয় করণ করে সমাজের প্রয়োজনে আমার বিশেষ প্রয়োজনীয়তা ছিল। যেই ব্যাঙ্ক ধাষ্ট্রিকরণ করা গণতন্ত্রের পথে একটা বিরাট পদক্ষেপ। এই ভাবে আমরা সারা ভারতবর্ষে গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠা করব। ভারতের যে বিশাল গণতন্ত্র, তাকে ধ্বংস করার জন্য একদল লোক বিশেষ আগ্রহী। তাই আমি দেশ-বাসীর নিকট আবেদন রাখব তারা যেন হুসিয়ার থাকেন, তারা যেন কোন প্ররোচনায় গণতান্ত্রিক পথ থেকে বিচ্যুত না হন। এই আদর্শ আমরা পেয়েছি জাতির জনক মহাত্মাজীর কাছ থেকে, যিনি বলতেন ভারতে হবে কৃষাণ মজদুর রাজ প্রতিষ্ঠান, আজ তার জন্মশত বার্ষিকীতেও আমরা যেন তার সেই আদেশকে সামনে রেখে কাজ করে যেতে পারি এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker** :—Now I would call on Hon'ble Member Shri Promode Ranjan Dasgupta.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় ডেপুটী স্পীকার মহোদয়, আমি আমার প্রস্তাব এই হাউসে রেখেছিলাম এবং তার উপর মাননীয় সদস্য একটি সংশোধনী এনেছেন এবং মাননীয় সদস্য শ্রীরাধিকা গুপ্ত তাহা সমর্থন করেছেন। প্রস্তাবের উপর বিশেষ বলার নেই, কারণ এই প্রস্তাব যে ভাবে সর্ব্ব দলের এবং সর্ব্ব মতের যে অভিনন্দন পেয়েছে তার উপর আমি বেশী বলতে যাচ্ছিনা। যে সংশোধন এনেছেন ও ষ্ট্যাণ্ডার্ড একর তা আমি গ্রহণ করছি এবং "as early as possible" যে জায়গায় আমি 69—70 লিখেছিলাম, তা কেন লিখেছিলাম তা হল তিক্ত অভিজ্ঞতা। যে অভিজ্ঞতার মাধ্যমে আমার এটা লিখা হয়েছিল তা হল এই যে। এই Floorএ আমরা Bombay Co-operative Act কে Amend করার প্রস্তাব পাশ করেছি বহু বৎসর আগে. প্রায় ৪ বৎসর আগে। এই Floor এ Panchayct Act Amend করায় প্রস্তাব পাশ করেছি। All these are kept in the cold storage. সেই জন্যই আমি এই সীমারেখা দিয়েছিলাম। তবে আমার বন্ধু সুরেশ বাবু এবং রাধিকা বাবু যে দায় দায়িত্ব নিয়েছেন "as early as possible" সেটাকে আমি গ্রহণ করছি। গ্রহণ করছি এই আশা নিয়ে যে এটাকেও যেন আর Cold storageএ রাখা না হয় এবং অন্যান্য গুলোর মতই যেন তার গতি না হয়। কারণ কৃষকদের জনজাবন নিয়ে এই প্রস্তাব। কৃষকদের জনজীবন নিয়ে যেন অবহেলা করা না হয়। মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তৃতায় মন পরিস্ফুট হয়েছে যে তিনি আর এই প্রস্তাবটিকে ধরে রাখবেন না। আমরা Union Territories Act of 1963 দ্বারা পরিচালিত এটা ভুললে চলবে না। এর দ্বারা আমরা শাসিত। অতএব আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যে তার যা করনীয় সেটা তিনি করবেন within 1969-70 যদিও সেটার উল্লেখ নাই—উল্লেখ আছে "as early as posible". তবুও আশা করব 1969-70র মধ্যে এটার রূপ দিবেন। তিনি হলেন আসল রূপকার। এই আশা নিয়েই

as early as possible কথাটা গ্রহণ করেছি। এবং এই দুইটি সংশোধনকে সমর্থন জানাচ্ছি। অনেক বলেছি আমার আর কিছু বলার নাই—এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker :**—First I am putting the amendment to vote—The question before the House is that the Amendment moved by Shri Suresh Chandra Choudhury that (a) after the word 'Revenue' the words "to the holders of land upto three standard" shall be substituted for the word "upto three" and the words "of land" be deleted (b) The last word "in the year 1969-70" shall be substituted by the word "as early as possible".

The motion was put to vote and passed.

**Mr. Dy. Speaker :**—Now I am putting the amended Resolution to vote. The question before the House is that "To give relief to the poor peasants, this House request the Government to bring a Bill remitting the land Revenue to the holder of land upto three standard acres possessed by the peasants as early as possible".

The amended Resolution was put to vote and passed.

There is another Resolution of Shri Rajkumar Kamaljit Singh. I would call on Shri Singh to move his Resolution that—"This Assembly request the Government to allocate necessary fund under the disposal of the Tripura Co-opertive Land Mortgage Bank Ltd. to give the long term loan for the benefit of the peasants'.'

**শ্রীকমলজিৎ সিং :**—Hon'ble Speaker Sir, I beg to move that "This Assembly request the Govt. to allocate necessary fund under the disposal of the Tripura Co-operative Land Mortgage Bank Ltd. to give long term loan for the benefit of the peasant".

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই হাউসে কতক্ষণ আগে ভারতের তথা ত্রিপুরা রাজ্যের কৃষকদের যে চেহারা, যে রূপ তা বিস্তৃতভাবে আলোচিত হয়েছে। সেই আলোচনার পরিপ্রেক্ষিতে আমার এই Land Mortgage Bank এর উদ্দেশ্য নিহিত আছে। সকলেই অবগত আছেন যে ভারতে finance এর জন্য অনেকগুলি Bank আছে যার function Commercial এবং other aspect এর জন্য কিন্তু তাদের যে আইন ধারা তা দ্বারা কৃষকদের loan দেওয়ার আওতায় পড়ে না বলেই ভারতবর্ষে Cooperative Bankগুলি গঠিত হয়েছে এবং কৃষকদের স্বল্প ও মধ্য মেয়াদী loan দিয়ে সাহায্য করা হচ্ছে। যাহা দ্বারা দাদনদার ও মহাজন হইতে তারা যেন মুক্তি পেতে পারে। সেই উদ্দেশ্যেই আমাদের Land Mortgage Bank স্থাপিত হয়েছে। ত্রিপুরাতে ১৮ বৎসর পূর্বে Cooperative Land Mortgage Bank স্থাপিত হয়েছে। সরকারের তরফ থেকে এপর্যন্ত ১ লক্ষ ৫০ হাজার টাকা সে সময়ে ক্যাপিট্যাল লোন নিয়েছে। তদুপরি Direct loan—Straight way loan নিয়েছে ১ লক্ষ ৮২ হাজার টাকার মত ব্যাঙ্কের শেয়ার টাকা সহ আজ পর্যন্ত দেখা যায় যে ৪ লক্ষ টাকার উপর। কৃষকদের ১ হাজার হইতে ১০ হাজার টাকা পর্য্যন্ত ১০।১৫ বৎসরের দীর্ঘ মেয়াদী loan দিয়ে

মহাজন থেকে তাদের মুক্তি দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। সঙ্গে সঙ্গে মহাজনদের নিকট হতে ঋণ মুক্ত হযে জমিগুলিকে উদ্ধার করে ফসল বাড়াবার চেষ্টা করছে। এই যে অনেকগুলি টাকা involved হল তা সত্বেও আমরা দেখতে পাই যে মাত্র ২০০-২২৫ loaneesকে loan দিতে পেরেছি। আমাদের নিকট যে হিসাব এসেছে তাতে দেখা যায় প্রায় ১২ লক্ষ টাকার মত loan application পড়ে আছে। অর্থের অভাবে তারা মহাজনদের হাতে যাচ্ছে। কাজেই আজ সরকার যদি ঐ Bankকে টাকা না দেন তাহলে যে উদ্দেশ্যে ব্যাঙ্ক খোলা হয়েছে তা সফলকাম হবে না এবং কৃষকদেরও দুরবস্থা ঘুচবে না এবং জমি মহাজনদের হাতে চলে যাওয়ার সম্ভাবনা বেশী।

ষ্টেট গভর্ণমেণ্ট বা অন্যান্য গভর্ণমেন্ট সিকিউরিটি দিয়ে বা ডিবেঞ্চার শো করে টাকা collect করার রীতি সারা ভারতবর্ষেই। ১৯৬৭ সালে সরকারকে ৫ লক্ষ টাকা loan দেবার জন্য এবং এই বৎসরে ১০ লক্ষ ও ২ লক্ষ মোট ১২ লক্ষ টাকার সিকিউরিটি দেবার জন্য অনুরোধ করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত টাকা পাওয়ার কোন ব্যবস্থাই হচ্ছে না। ১৯৬১ সালে যে loan সরকার দিয়েছে এবং শেয়ার ক্যাপিটাল দিয়েছে এবং নিজস্ব যে শেয়ার ক্যাপিট্যাল ছিল সেসব দিবার পর আজ ব্যাঙ্ক নীরব নিস্তব্ধ। Establishment maintain ছাড়া তাদের কোন কাজ নাই। এই অবস্থা যদি চলতে দেওয়া হয় তাহলে সরকারের যে Share Capital কিনেছে তাও নষ্ট হযে যাওয়ার পথে। এবং আজকে কৃষকের জন্য আমরা যে চিৎকার দিচ্ছি কিন্তু আমরা কৃষকগণকে সত্যিকারের কোন সাহায্য করতে পারবনা। তাই আজকে হাউসের কাছে আমার আবেদন যে immediately যদি এই Land Mortgage Bank এর টাকা finance করতে না পারি তাহলে এই Land Mortgage Bank থাকার কোন অর্থ ই নাই। সরকার যে টাকা inves করেছেন, shareholderরা যে টাকা invest করেছেন সেটা মাঠেমারা যাবে এবং অনেক কৃষকই ঋণে জর্জ্জরিত হযে মহাজনের কাছে তাদের জমিগুলি দেওয়ার সম্ভাবনা আছে তাই কৃষক কুলকে রক্ষা করার জন্য আজকে এই হাউসে Land Mortgage Bank থেকে টাকা দেওয়ার জন্য যে প্রস্তাব এনেছি, আমি মনে করি House সেটাকে accept করে নেবেন।

**Shri Aghore Deb Barma** :—মাননীয় সদস্য রাজকুমার কমলজিৎ সিং এখানে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটি খুবই ভাল সন্দেহ নাই। কিন্তু প্রশ্ন হচ্ছে আজকে এই Houseএ ministerরা ভারতে সমাজতন্ত্র বা সমাজবাদ প্রতিষ্ঠা করার স্বপ্ন দেখছেন তার কার্য্যকারিতার অঙ্গ হিসাবে যদি এটাকেও ধরা যায় তবে এই পথে Co-operative Bank বা Co-operative ইত্যাদির মাধ্যমে জনসাধারণকে সুযোগ সুবিধা দিয়ে বা তাদের অর্থ নৈতিক উন্নতি করে মহাজনের শোষণ থেকে রক্ষা করে আস্তে আস্তে সমাজতন্ত্রে উত্তরনের পথ হিসাবে যদি উনারা চিন্তা করে থাকেন, উনাদের কথা যদি ইহাই হয়—কথার সঙ্গে যদি বাস্তব ঘটনা মিলিয়ে দেখি তাহলে আমরা কি দেখতে পাই? এখন প্রশ্ন হচ্ছে এই যে গত ২২ বৎসর একচ্ছত্র শাসনের মাধ্যমে অনেক Co-operative করা হয়েছে, Appex

Cooperative হয়েছে, marketing Co-operative হয়েছে বা Land Mortgage Bank ও হয়েছে। তাহলে আজকে এই Land Mortgage Bank হঠাৎ বা নূতন করে কিছু হয় নাই। অনেক বছর হয়েছে। এই Land Mortgage Bank এর মাধ্যমে কৃষকদের দীর্ঘ মেয়াদী ঋণ দিয়ে আমাদের কৃষকদের সমাজ জীবন এই রাস্তার মাধ্যমে, এই সাহায্যের মাধ্যমে অর্থ নৈতিকভাবে উন্নত হচ্ছে কিনা সেটা দেখা দরকার। আজকে আমরা যদি দেশের এক প্রান্ত থেকে অন্য প্রান্ত পর্য্যন্ত দেখি তাহলে যে চাহিদা আছে সেটুকু না দিলে চলেনা। আজকে Land Mortgage Bankকে লোক দেখানো হিসাবে রাখা হয়েছে। এবং Land Mortgage Bankএর মাধ্যমে মহাজনের ঋণ ইত্যাদি পরিশোধ করে কৃষকের হাতে আবার জমি ফিরিয়ে দেব এবং তাহাদের কৃষি কাজে সহায়তা করে উৎপাদন বাড়াবার চেষ্টা করব। কিন্তু কার্যাত বা বাস্তবে এই সমস্ত কাজ হচ্ছে কিনা তার মূল্যায়নের দরকার আছে। যদি আজকে বাস্তব ঘটনা আমরা দেখি তাহলে আমরা কি দেখতে পাই? আজকে এক দিকে কংগ্রেসী মিনিষ্টাররা বলছেন বড় বড় কথা। অথবা আশ্বাস বাণী বা অভয় বাণী কিছু শোনাচ্ছেন। কিন্তু কৃষকদের অবস্থা দিনের পর দিন deteriorate করেছে। কৃষি অর্থনীতিতে একটা বিপর্যয় অবস্থা দেখা দিচ্ছে। এই অবস্থার মধ্যে মাননীয় সদস্য কমলজিৎ সিং যে প্রস্তাব রেখেছেন যদি যথোপযুক্ত বা আরো বেশী টাকা মঞ্জুর করে মহাজনের শোষণ বা ঋণ থেকে যদি কৃষকদের মুক্ত করতে হয় তাহলে পরিমাণ গত ভাবে অনেক বেশী টাকা মঞ্জুর করার জন্য উনি যে প্রস্তাব এনেছেন আমি সেটা সমর্থন করছি। কিন্তু ঘটনার সঙ্গে যদি মিলিয়ে দেখি কিছুক্ষণ পূর্ব্বেও মুখ্যমন্ত্রী বলেছেন যে মধ্য সত্ব লোপ করা হয়েছে। কিন্তু আমি ঘটনার বিবরণ দিয়ে বলতে পারি যে সাবরুম অর্থাৎ ত্রিপুরার দক্ষিণাঞ্চলে বাদল নন্দী নামে একজন আছেন। তার নামে, তার স্ত্রীর নামে এবং আত্মীয়স্বজনের নামে যে সমস্ত জমি দখল করে আছেন, যেখানে নাকি আমাদের শত শত ভূমিহীন এবং জুমিয়াদের কোন জমি নেই, সেখানে এই ভদ্রলোক দ্রোণ দ্রোণ জমি কি করে পান, আজকে আমাদের এগুলি হিসাব করার দিন এসেছে। অথচ উনি বলে বেড়াচ্ছেন যে, আমরা বর্গাদার আইন করেছি, তাদেরকে রক্ষা করার জন্য অর্থাৎ সেখানে তাদেরকে উচ্ছেদ করা চলবে না। এই যে বাদল নন্দী তার জমিগুলি যেসব বর্গাদারেরা চাষাবাদ করত বা আমাদের এই রাজ্যে যেসব জোতদার আছে, তাদের জমিগুলি যেসব বর্গাদার চাষাবাদ করে থাকেন, তাদের ক্ষেত্রে কেন এই আইনটা কার্য্যকরী করা হচ্ছে না। আমরা তো শুনে আসছি যে আমাদের দেশে জমিদারী এবং তালুকদারী তুলে দেওয়া হয়েছে, সে অনেক দিন হল। কিন্তু যেগুলির কথা আমি এখানে উল্লেখ করলাম, সেটা তো গত ২২ বছরেও বাস্তবে রূপায়িত হল না এবং অদূর ভবিষ্যতেও হবে কিনা, সেটাই আমাদের এখন দেখা দরকার। তিনি তো বর্গাদার আইন পাশ হয়েছে আর তাদেরকে উচ্ছেদ করা যাবে না ইত্যাদি বলে খালাস, কিন্তু কার্য্যতঃ আমরা কি দেখছি যে তার কিছুই আজ পর্য্যন্ত করা হচ্ছে না। তাই তো আমি বারে বারে বলি যে এগুলি হল উনার একটা শুকনা আদর ছাড়া আর কিছুই নয়। সেজন্য আমাদের কৃষকদের আজকে যদি আন্তরিকভাবে উপকার করতেই হয় এবং এজন্য যে প্রস্তাবটা এখানে এসেছে, এটা পাশ হলেও কার্য্যতঃ দেখা যাবে যে এটা আর কোন দিনই কার্য্যকরী হবে না,

অর্থাৎ এই প্রস্তাবটা আমাদের গরীব কৃষকদের একটা লোভ দেখানো ব্যাপার হয়ে দাঁড়াবে যে আমরা তাদেরকে কো-অপারেটিভ এবং ল্যাণ্ড মর্টগেজ ব্যাংকের মাধ্যমে উপযুক্ত ঋণ দেওয়ার ব্যবস্থা করছি। যখন বেশী পরিমাণে টাকা চাওয়া হবে তখন তারা বলবে যে আমরা বেশী টাকা কোথায় পাব, আমাদের তো এত টাকা নেই। তাই আমি বলছি যে তাদেরকে সাহায্য করার ব্যাপারে যদি উপযুক্ত পরিমাণে টাকা না দিতে পার, তাহলে এই সব বড় বড় কথা না বলাই উচিত। সেজন্য আমি একটা রেফারেন্স এখানে দিতে চাই, সেটা হল বাংলা ভাষাকে আমরা আমাদের রাজ্যের সমস্ত কাজকর্মে ব্যবহার করব, এইজন্য একটা প্রস্তাবও অনেক দিন আগেই এই হাউসে পাশ হয়ে গেছে, কিন্তু সেটা কি আমরা এখন পর্য্যন্ত কার্য্যকরী করতে. পেরেছি ? না, তা পারিনি। জনসাধারণকে শুধু অভয় বাণী, আশ্বাস বাণী দিয়েই আমরা একটানা ২০।২২ বছর রাজত্ব চালিয়ে গেছি। কিন্তু জনসাধারণ এই ব্যবস্থা আর বেশীদিন মানতে রাজী নয়। এই বলেই আমি বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker** :—Now I call on Shri Bidya Ch. Deb Barma.

**শ্রী বিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্কের টাকা মঞ্জুরীর জন্য যে প্রস্তাব এসেছে তার উদ্দেশ্য খুবই ভাল, কিন্তু বাস্তবক্ষেত্রে আমরা দেখি যে, সাধারণ কৃষক প্রায় পায় না। সেটা আমাদের দেখা দরকার। যাদের আছে তারাই শুধু টাকা পাচ্ছে আর যারা গরীব কৃষক যাদের জমি কম তারা পায়নি—এটাই আমরা দেখি। সেইদিক থেকে যাদের স্বল্প পরিমাণ জমি আছে তাদেরই টাকা দেওয়া দরকার। যদি ফসল বাড়াতে হয় তাহলে গরীব স্বল্পবিত্ত কৃষকদেরই অগ্রাধিকার দিতে হবে। যাদের প্রচুর জমি আছে আমরা দেখতে পাই তারা কিছু পরিমাণ জমিতে চাষাবাদ করে না। কেউ কেউ করছে কি ? যাদের নামে জোত আছে, আর বাকী যাদের কোরফা আছে তাদের টাকাগুলি তারাই গ্রাস করছে। প্রকৃত জমির মালিক গরীব কৃষকরা পাচ্ছে না। আর ব্যাঙ্কের যে কতগুলি প্রথা আছে—বোম্বে মানি ল্যাণ্ডার্স এক্ট, সেই এক্টের সংশোধন দরকার বলে মনে করি। আমরা মনে করি সমস্ত কৃষকরা যাতে ঋণের সুযোগ সুবিধা পেতে পারে তার জন্য একটি কমিটি গঠন করা প্রয়োজন। বহু লোক দরখাস্ত করে কিন্তু বেশীর ভাগ দরখাস্তকারী লোন পান না। তাতে কৃষির উন্নতি করার জন্য তাদের যে আশা তা পূর্ণ হয় না, অপূর্ণই থেকে যায়। এই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে যে প্রস্তাব এসেছে, আমি তার সমর্থনে আমার বক্তব্য রাখছি। আমি জানি যে কয়েক শত দরখাস্ত পড়েছে এবং এক এক দরখাস্তের পেছনে শ-সোয়াশ টাকা খরচ হয়ে গেছে। এটা আমি জানতে পারি, একজন আদিবাসী জমাতিয়ার নিকট। সে বললো যে, বাবু আমার নিকট হতে এভাবে বহু টাকা নিয়েছে। আমি তখন ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্কে যাই এবং তাদের বলি যে, কি কি করতে হবে টাকা পেতে হলে তা সব আমাকে খুলে বলুন। আমি তাকে বুঝিয়ে বলব কিভাবে দরখাস্ত করলে পরে সে ঋণ পাবে। তখন তারা আমাকে নিয়ম কানুন থেকে সুরু করে সব বললো। তারপর আমি সেটেলমেন্ট অফিসে যাই এবং সেখানে দাগ নম্বর ইত্যাদি সংগ্রহ করতে ৩ মাস

সময় লাগলো। তারপরে যখন ব্যাঙ্কে আসলাম তখন আমাকে বলল, এ টাকা নিয়ে সে কি করবে, কত ফসল হবে, কত গাছ কাটা হবে ইত্যাদি বিবরণ দিয়ে ব্লকের মাধ্যমে দরখাস্ত দিলে পরে ঋণ পাবে। তখন আমি বললাম অফিসারকে যে, আমি তো তাকে কথা দিয়েছি এখন যে ভাবেই হউক ঋণটা তাকে পাওয়ার ব্যবস্থা করে দিন। এ ভাবে তিন মাস গেল আবার সেই লোকটা ৭ দিন পর পরই আসতে লাগলো। তখন আমি আবার ব্যাঙ্কে গেলাম। তখন তারা আমায় বলল যে আপনি যে মূল কপি দিয়েছেন তার আবার গেজেটেড্ অফিসারের সার্টিফিকেট লাগবে। তারপর এভাবে ১০।১৫ দিন পর পর খোঁজখবর নিতে নিতে একেবারে হয়রান। যা হউক ঐদিন এক চিঠি পেলাম যে তোমার দরখাস্তের কপি পেতে প্রায় এক বৎসর লাগবে। তা আমি তাদের সঙ্গে আলাপ আলোচনা করে বুঝলাম যে দরখাস্ত অনেক আছে, কিন্তু টাকা কম। তাছাড়া যে নিয়মকানুনে সুদূর পল্লীবাসী কৃষক সাব্রুম থেকে আগরতলা এসে দরবার করে land mortgage এ সুবিধা পাবে এটা আরো যেন সর্বনাশজনক কথা। তাই আমি এখানে এটাকে স্বাগত জানাই। কিন্তু এইগুলি পরীক্ষা নিরীক্ষা করে প্রত্যেক Sub-Division এ যে রকম সংখ্যক টাকা দিতে পারবে সরকার বা ব্যাঙ্ক তারই যেন একটা পলিসি নেওয়া হয়। তা না হলে কবে কি হয় এই আশায় আশায় লোক ঘড়ের টাকা ঋণ করে এনে শেয়ার কিনে উল্টো ক্ষতিগ্রস্ত হয়। কারণ এখানে এক হাজার টাকার শেয়ার কিনতে হলে প্রথমে ২১ টাকা তারপরে Sanction মূলে আবার শেয়ার কিনতে হয়। কিন্তু এগুলি আমি নিজে দিয়ে গেছি। ফলে ঐ আদিবাসীর ২০০\ টাকার মত খরচ। একেবারে আইন মাফিক। কেন না উদয়পুর থেকে ব্যাঙ্কে শেয়ার কিনিয়েছি Co-operative এর। আবার এখানে তাদের শেয়ার। তারপর court fee থেকে শুরু করে Map এর নক্সা তৈরী করতে যা লাগে ইত্যাদি ইত্যাদি। তাই আমার বাস্তব অভিজ্ঞতাও সেখানে হয়েছে। যদি Land Mortgage থেকে টাকা নিতে হয় তাহলে হয়রানির এক শেষ। তাদের নাকি মাত্র ১ লক্ষ, দেড় লক্ষ টাকা দেয়। দরখাস্ত পড়েছে এক হাজার, তারা বলে যে তারা কি করবে। এখন এই ব্যাঙ্কের যা নিয়মকানুন তাতে যদি একজন Asstt. বা ২।১ জন লোক রাখা হয় যাতে তারা—এই গ্রামে তাদের Enquery করার নিশ্চয় প্রয়োজন আছে, তাব জায়গা দায় বন্ধ আছে কি না তাও ঠিকই—এগুলি যাতে ব্যাঙ্কের মারফতে বা স্থানীয় Co-Operative এর মাধ্যমে লিখিতভাবে এগুলি করা না হয়, যদি এগুলির ক্লেরিফিকেশান না হয় তাহলে Land Mortgage এর যে প্রশ্ন কৃষকের সুবিধা দেওয়া, মহাজনের হাত থেকে তাকে রক্ষা করা এটা ঠিক কতটুকু যে সুবিধাজনক হবে সে বিষয়ে আমি সন্দিহান। তাই আমি মাননীয় অধ্যক্ষের মাধ্যমে আবেদন রাখছি House এর সামনে মন্ত্রীমণ্ডলীর কাছে যেন তারা যেন এই বিষয়ে দৃষ্টি রাখেন। যাতে করে কৃষকেরা—দরিদ্র কৃষকরা প্লেন পেপারে . দরখাস্ত করে এইসব টাকা পেতে পারে। কি ফরম করলে পরে তাদের সহজ উপায়ে ত্বরান্বিত ভাবে প্রয়োজনবোধে টাকা দেওয়া যেতে পারে তার জন্য যাতে উনারা পরীক্ষা নিরীক্ষা করে দেখেন, এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**— Now I call on Hon'ble Chief Minister,

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই যে প্রস্তাব এখানে আনা হয়েছে সেটা হচ্ছে ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক, কো-অপারেটিভ ব্যাঙ্ক ইত্যাদিকে শক্তিশালী প্রতিষ্ঠানে পরিণত করা, যাতে ঋণগ্রস্ত কৃষকরা ঋণ পরিশোধ করতে পারে, আর হ'ল তাদের জমিকে উন্নয়ন করার জন্য এই ঋণ সহজ উপায়ে পেতে পারে এটাই হচ্ছে এই প্রস্তাবের উদ্দেশ্য। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে আমাদের দৃষ্টি দিতে হবে যে আমাদের শেয়ার কেপিটেল কত আছে। ২,৫৯,০০০ হচ্ছে আমাদের শেয়ার কেপিটাল. তার মধ্যে গভর্ণমেন্টের কনর্ট্রিবিউশান হল ১,৪০,০০০ টাকা আর ওয়ার্কিং কেপিটাল হচ্ছে ৩,৮২,৮০০ টাকা। ১৯৬৬-৬৭'এ গভর্ণমেন্ট স্যাংশান করেছেন ৮২ হাজার টাকা টু দি ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক। তারপর আমরা দেখি ১৯৬৯ আপ টু ৩০শে জুন ল্যাণ্ড মর্টগেজ ব্যাঙ্ক ইস্যু করেছে ৪,১৬,০০০ টাকা। কিন্তু ব্যাঙ্ক ডিবেনচার ফ্লোট করতে পারছে না, আমি সেটা পূর্ব্বেও বলেছি, যে আমাদের টেরিটোরী হওয়াতে আমরা সেটা করতে পারছিনা রিজার্ভ ব্যাঙ্কের উপর যার ফলে আমরা ক্রেডিট ফেসিলিটিজ দিতে পারছিনা আশানুরূপ। অতএব যারা টাকা গচ্ছিত রাখেন, শেয়ার রাখেন, তাদের ব্যাঙ্কের নিয়মাবলী সম্বন্ধে দৃষ্টি রাখতে হবে। কারণ মেজরিটির কনট্রিবিউশান আমরা দিচ্ছি এবং সেখানে গভর্ণমেণ্টের টাকাও নিয়োজিত, অতএব গভর্ণমেন্ট প্রসিডিউর মানতে হবে। এদিকে আমাদের যদি গ্যারেনটীড পাওয়ার থাকত, তাহলে পরে ব্যাঙ্ক সরাসরি কৃষককে তার নিয়মানুসারে টাকা দিতে পারত যারা শেয়ার কেপিটাল দেন তাদেরকে এবং এই জায়গাতে আরেকটা অসুবিধা হচ্ছে ডিবেনচার ফ্লোট করার ক্ষমতা আমাদের নেই, অতএব এই জিনিষগুলির দিকে দৃষ্টি দিয়ে যাতে ক্রেডিট ফেসিলিটিজ খুব ইজি করা যায় এবং সেটা হওয়ার একমাত্র পথ হল গ্যারেন্‌টিড পাওয়ার, অতএব এই পাওয়ায়ের জন্য আমি আগেও বলেছি আমরা এপ্রোপ্রিয়েট অথরিটির কাছে সেটা পেশ করেছি। তাই আমি যিনি এই প্রস্তাব এনেছেন, তাকে অনুরোধ করব যে এই প্রস্তাবকে তিনি যেন উঠিয়ে নেন।

**মিঃ স্পীকার** :—নাউ আই কল অন অনারেব্যাল মেম্বার রাজকুমার কমলজিৎ সিং।

**শ্রীরাজকুমার কমলজিত সিং** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবের মূল বস্তু যেটা সেটা আমাদের হাউস এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী উপলব্ধি করেছেন এবং প্রয়োজনীয়তা স্বীকার করেছেন এবং তার জন্যই আমার এই প্রস্তাব আসার আগেই এটা উপলব্ধি করে তিনি এ্যাপ্রপ্রিয়েট অথরিটির কাছে ক্ষমতা-গ্যারেন্‌টিড পাওয়ারের জন্য আবেদন পেশ করেছেন, এই আশ্বাস পেয়ে আমি আমার এই প্রস্তাবটা উইথড্র করলাম।

**Mr. Speaker** :—Now, the question before the House is that the leave of the House to withdraw the Resolution moved by Shri Rajkumar Kamaljit Singh be granted.

As many as are of that opinion will please say 'Ayes.'

'Ayes.'

As many as are of contrary opinion will please say Noes.

**Mr. Speaker** :—I think, Ayes have it. Ayes have it, Ayes have it The leave is granted.

There is another Resolution of Shri Bidya Ch. Deb Barma. I would call on Shri Deb Barma to move his Resolution that.—

''ত্রিপুরা বিধান সভার এই অধিবেশন কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করিতেছেন যে, ত্রিপুরায় জনসাধারণকে সস্তা দরে খাদ্য ও নিত্য প্রয়োজনীয় পণ্য সরবরাহের উদ্দেশ্যে অবিলম্বে উপযুক্ত পরিমাণ ভর্তুকি (সাবসিডি) মঞ্জুর করা হোক।'

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই প্রস্তাবটা হাউসে মুভ করছি। আমার প্রস্তাবটা হচ্ছে—

'ত্রিপুরা বিধান সভার এই অধিবেশন কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করিতেছেন যে, ত্রিপুরার জনসাধারণকে সস্তা দরে খাদ্য ও নিত্যপ্রয়োজনীয় পণ্য সরবরাহের উদ্দেশ্যে অবিলম্বে উপযুক্ত পরিমাণ ভর্তুকি (সাবসিডি) মঞ্জুর করা হোক।"

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে এখানে কারেন্ট অফ হয়ে গেছে, এখানে বাতাসও নেই তাছাড়া লাইটও নাই, কাজেই এই অবস্থায় হাউস চালানো সম্ভব হবে কি না ?

আরেকটা বিষয় হচ্ছে যে আমার একটা রিজুল্যুশান মুভ করা ছিল সেটা কি আজকে হবে না ?

**মিঃ স্পীকার** :—এখনও আমাদের সোয়া এক ঘন্টা সময় আছে।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—আমি এখানে সাবসিডি দেওয়ার কথা এইজন্য বলছি কারণ আমরা দেখছি যে ত্রিপুরা রাজ্যের মধ্যে দিনের পর দিন খাদ্যাভাব বেড়েই চলেছে। আজকে আঠারমুড়া, কাঞ্চনপুর, সদর, ছামনু, খোয়াই সেই সমস্ত জায়গায় ইতিমধ্যেই খাদ্যাভাব দেখা দিয়েছে, শত শত লোক সেই সব জায়গায় না খেয়ে মারা গেছে এমন কি অনেক পরিবারকে খাদ্যাভাবে তাদের অস্থাবর সম্পত্তি বিক্রি করে খেতে হয়েছে এবং এর পর খাদ্যের অন্বেষণে সেখান থেকে তাদের চলে যেতে হয়েছে শহরের দিকে। এমন কি অনেক পরিবারকে খাদ্যাভাবের জন্য তাদের অস্থাবর সম্পত্তি বিক্রি করে খেতে হয়েছে এবং তার পরেও খাদ্যের অন্বেষণে শহরাঞ্চলে চলে যেতে হয়েছে। এখান থেকে গিয়ে গ্রামে বা শহরে ভিক্ষা করছে বা খাদ্যের অন্বেষণে ঘুরছে। ত্রিপুরার অবস্থা এরকম হল কেন ? কারণ ত্রিপুরাতে আগে যে খাদ্য উৎপাদন হ'ত তাতে ৬ লক্ষ লোকের খাদ্য সংস্থান হ'ত। কিন্তু এখন লোক সংখ্যা বেড়ে হয়েছে ১৬ লক্ষ। কাজেই এদিক দিয়ে খাদ্য ঘাটতি হবেই এটা জানা কথা। এ ছাড়া বন্যা আছে, খরা আছে এই সমস্ত কারণেও অনেক ফসল নষ্ট হয়ে যায়। তারজন্যও খাদ্য ঘাটতি অনেকটা দায়ী। পাঁচ কাণি জমির নীচে যারা জমি চাষ করে তাদের সংখ্যা হ'ল সরকারী হিসাবে সারা ত্রিপুরাতে ৪৮ জন। আর যাদের জমি নেই তাদের সংখ্যা হ'ল শতকরা ৩৮ জন। কাজেই আমাদের ত্রিপুরা গরীব কৃষকের রাজ্য। সেদিক থেকেই আমাদের এই রাজ্যকে অন্ততঃ যতদিন পর্য্যন্ত খাদ্যে আমরা নিজের

পায়ে দাঁড়াতে না পারব তত দিন পর্য্যন্ত সরকারকে প্রয়োজনীয় খাদ্য দিয়ে চালিয়ে নেওয়া দরকার। এছাড়া সরকারী হিসাব মতে আমরা কি দেখি? আমাদের এই ত্রিপুরা রাজ্যে সমতল ভূমিতে কাণি প্রতি ১৫ মণের বেশী ফসল হয় না। এই হিসাব মতে আমরা যদি দেখি তাহলে এখানে মাত্র দুই লক্ষ ম্যাট্রিক টন ফসল উৎপন্ন হয়। বাকী কত আমাদের ঘাটতি থাকে? ৭১ হাজার টন আমাদের ত্রিপুরাতে ঘাটতি থাকে। সেই দিক দিয়ে যদি আমরা খাদ্য ঘাটতি পূরণ করতে চাই তাহলে যেখানে টিলা জমি আছে সেই সমস্ত জমিগুলিতে জল সেচের অভাব পূরণ করতে না পারি, পতিত জমির উদ্ধার যতদিন পর্য্যন্ত করতে না পারি ততদিন পর্য্যন্ত আমাদের সমস্যা লেগেই থাকবে। কাজেই আমাদের রাজ্যে প্রত্যেক বৎসরেই যখন মানুষ অনাহারে মরছে তখন আমাদের এই ত্রিপুরাকে একটা বিশিষ্ট এলাকা বলে ঘোষণা করে যাতে Subsidy বা ভর্তুকি সব সময় কেন্দ্র থেকে নেওয়া যায় তারজন্য আমি এই প্রস্তাব এখানে রাখছি। আর এ ছাড়া সাধারণ কৃষকগণের ধান চাউল অল্প মূল্যে বিক্রি করতে হয়। কিন্তু কিনতে হয় বেশী দরে। এমন কি কম দামে যে রেশন পাবে সে ব্যবস্থাও তাদের নেই। ৩/৪ মাস আগে ত্রিপুরাতে যখন অভাব দেখা দিয়েছিল তখন আমরা জানি যে কোন জায়গায় রেশন পেঁৗছেছিল, কোন জায়গায় পেঁৗছায়নি। এমন কি যে সেমস্ত জায়গায় রেশন পেঁৗছেছে সে সমস্ত এলাকার লোকের ক্রয় ক্ষমতা নেই বললেই চলে। তারা চাউল কিনতে পারছে না। এক দিকে আমরা সরকারের কাছে দাবা জানিয়ে এসেছি অন্ততঃ তাদের Test Reliefএর কাজ দেওয়া হউক। কিন্তু ৭ দিন যাওয়ার পরই সে কাজও বন্ধ হয়ে যায় বকেয়াও থেকে যায় সেই কাজের টাকা। এভাবে চালিয়ে নেওয়া হচ্ছে আমাদের এই ত্রিপুরা রাজ্য। তারপর দিনের পর দিন মানুষ অনাহারে থেকে শহরে চলে আসতে বাধ্য হচ্ছে আমরা দেখেছি ১৯৬০-৬১ সালে রেশনের চাউল প্রতি ক্যুইন্টল ৬১·৭৫ পয়সা। কিন্তু এর আগে ছিল ১৭·৫০ পয়সা। ১৭·৫০ পয়সা থেকে আরম্ভ করে এখন কত টাকা পর্য্যন্ত এসে গেছে আমাদের দেখা দরকার। কাজেই সেদিক থেকে যদি আমরা চিন্তা করি এই ১৬ লক্ষ মানুষের, খাদ্য সমস্যার সমাধান যদি করতে চাই, এই ১৬ লক্ষ মানুষকে যদি বাঁচাতে চাই তাহলে পরে কেন্দ্রের সম্পূর্ণ দায়িত্ব গ্রহণ করতে হবে। যত দিন পর্য্যন্ত আমরা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হতে না পারি ততদিন পর্য্যন্ত কেন্দ্রকে subsidy দিয়ে ত্রিপুরাকে রক্ষা করতে হবে এই দাবী যাতে House রাখে তার অনুরোধ রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা এখানে যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করছি। কারণ প্রস্তাবের যৌক্তিকতা অনেক বেশী এখানে বলা হয়েছে Subsidy চাই। কেন একথা বলা হয়েছে? ত্রিপুরার অধিকাংশ মানুষে যদি আইন মতে কথা বলতে হয় তাহলে বলা যায় যে এর বড় একটা অংশ কৃষির উপর নির্ভরশীল। কাজেই সেদিক দিয়ে যদি বিচার করি তাহলে দেখা যায় ভারত বর্ষের অন্যান্য জায়গার তুলনায় ত্রিপুরার সে সমস্ত কৃষিজাত দ্রব্য উৎপন্ন হয় তার দামের চেয়ে এখানের দাম কম। অন্য জায়গায় যদি কোন জিনিষের দাম ৪০৲ টাকা হয় তাহলে এখানে তার দাম ২৮ টাকা থেকে ৩০৲ টাকা হবে। এখান থেকে পাট কিনে যদি কোন ব্যবসায়ীকে কলকাতা

পাঠাতে হয় তাহলে এখানে ট্রেনের কোন ব্যবস্থা নেই। তাই হয়ত প্লেনে না হয় ট্রাকে পাঠাতে হবে। কাজেই এই যমস্ত কারণে অন্যান্য জায়গায় কৃষিজাত দ্রব্যের যে দর তার থেকে ত্রিপুরার দর অনেক কম এবং কৃষকেরা তাদের ন্যায্য দাম পায় না। কাজেই ঐ দিক দিয়ে ত্রিপুরার কৃষি অর্থ নীতিতে দারুণভাবে একটা আঘাত হানছে। এটা হল একটা দিক। আর একটা দিক হচ্ছে কংগ্রেসের ২০।২২ বৎসর পর্য্যন্ত একটানা রাজত্বে রেল লাইন মাত্র ধর্মনগর পর্য্যন্ত কয়েক মাইল রাস্তায় হয়েছে। তাও ১৬ বৎসর রাজত্বের পরে। কিন্তু ত্রিপুরার প্রাণ কেন্দ্র আগরতলা শহর পর্য্যন্ত আসে নি। এটার এখন পর্য্যন্ত Survey চলছে। Survey যে কবে পর্য্যন্ত শেষ হবে এবং কবে পর্য্যন্ত যে তার Final Report দেবে তা সুদূর পরাহত। সেদিক দিয়ে যদি আমরা সামগ্রীকভাবে দেখি তাহলে কি দেখতে পাই? বাইরে থেকে যে সমস্ত জিনিষ আসে তার দাম স্বভাবতঃই বেশী। কলকাতায় যে জিনিষ ১৲ টাকা কিনতে পাওয়া যায় তার দাম এখানে দেড় টাকা থেকে দু'টাকা দিতে হয়। আর Inaccessible areaতে তো কথাই নেই। আমরা স্বাধীন দেশের নাগরিক আমাদের সমান অধিকার। এই অবস্থার পরিপ্রেক্ষিতে যদি আমরা চিন্তা করি তাহলে আমাদের কি অপরাধ? আমাদের এইভাবে বঞ্চিত করে রাখা হচ্ছে কেন? তারজন্য আমরা তো দায়ী নই। আমরা সাব্রুম থেকে ধর্মনগর পর্য্যন্ত সমস্ত মানুষ এই দুর্ভোগ ভোগ করতে যাব কেন? কাজেই আজকে সরকারের দায়িত্ব হচ্ছে Subsidy দিয়ে যাতে এই অসাম্য দূর করা যায় সেই চেষ্টা করা প্রয়োজন। কিন্তু আজকে বক্তৃতার মধ্যে অনেক বড় বড় কথা শুনতে পাই যেমন সমাজতন্ত্রের কথা কৃষকের উন্নতির কথা কিম্বা দেশের উন্নতি অগ্রগতির কথা ইত্যাদি আমরা বহুবার শুনে আসছি। কিন্তু কার্য্যতঃ যে সমস্ত কাজে জনসাধারণের উন্নতি হবে, দেশের অর্থ নৈতিক উন্নতি হবে, কৃষকের উন্নতি হবে তার বাস্তব দিকটার কোনটা করা হচ্ছে না। আজকে বাস্তব দিকটা যদি বিচার করে দেখি তাহলে আমরা কি দেখতে পাই? দেখি যে দিনের পর দিন অর্থনৈতিক সংকট বাড়ছে, অভাব বাড়ছে। তবে এই কথা বলতে পারি যদি সমাজতন্ত্রবাদ তাদের জন্য হয় তাহলে আমার বলার কিছুই থাকে না। যারা ভাগ্যবান মানুষ, যারা লাখ লাখ টাকা রোজগার করেন বর্ত্তমান সমাজ ব্যবস্থা হয়ে থাকে তাহলে অন্য কথা। কারণ কাপড়ের দাম যদি বাড়ে তাহলে তাদের চিন্তার কোন কারণ নেই। ডাল, তেল, লবণ, মরিচের দাম যদি বাড়ে তাদের চিন্তার কিছুই নেই। এই সমস্ত মানুষ নিয়েই যদি সমাজতন্ত্র হয়ে থাকে তাহলে আমার কোন বক্তব্য নেই। কাজেই সেদিক দিয়ে আজকে সমগ্র ত্রিপুরার জনসাধারণের অর্থ নৈতিক উন্নতির কথা যদি বলতে হয় তাহলে আজকে সরকারের কর্ত্তব্য হবে Subsidy দিয়ে যে অসাম্য আছে সেই অসাম্য দূর করা। অর্থাৎ ত্রিপুরার জনসাধারণ যাতে সস্তা দরে বা ন্যায্য দামে ভারতবর্ষের অন্যান্য জায়গার মানুষ যে দরে নিত্য ব্যবহার্য্য দ্রব্য ক্রয় করেন ঠিক সেইরূপ অধিকার যে অধিকার থেকে আমাদের বঞ্চিত করে রাখা হয়েছে তা যেন আমাদের ফিরিয়ে দেওয়া হয় যাতে আমরা অন্যান্য দেশের মানুষের মত সমান দরে জিনিস কিনে ব্যবহার করতে পারি তার জন্যই এই Subsidyর প্রস্তাব রাখা হয়েছে। অতএব আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

**Shri S. L. Singh Chief Minister**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে "বঞ্চিত" কথা বলা হয়েছে। India Govt. এর policy হল subsidy দিবেন। সেই conference এ chief minister যারা ছিলেন আমরা সবাই subsidy জন্য বলেছি। ২ বৎসর আগে subsidy ছিল. পরে সর্ব্বভারতীয় ভিত্তিতে subsidy তুলে দেওয়া হয়েছে। অতএব "বঞ্চিত" এ কথা যে বলা হয়েছে তা সত্য নয়। মানুষের কতগুলো সুক্ষ্মতন্ত্রী আছে, সেই সুক্ষ্মতন্ত্রীতে আঘাত করে জনসাধারণকে আন্দোলনের পথে নিয়ে যাওয়ার একটা প্রচেষ্টা ছাড়া আর কিছু নয়। সর্ব্বভারতীয় ক্ষেত্রে যে দর সেই দর ত্রিপুরাতে দেওয়া হচ্ছে। এবং. ত্রিপুরাতে ভরতুর্কী দেওয়া হচ্ছে। আমরা যদি administrative cost ধরি তা হলে বিরাট এক অঙ্ক আসবে সেই জায়গাতে সেটা দেওয়া হচ্ছে। তার পরে বলা হয়েছে ভাগ্যবান যারা তাদের জন্য সমাজবাদ। এটাই যদি তারা সমাজবাদের অর্থ বুঝে থাকেন তাহলে তাদের কাছেও সেটা equally প্রযোজ্য। তাদের দলের মধ্যেও ভাগ্যবান আছে, অভাব অনটন তাদের জন্য নয়। আমরা সমাজবাদ ব্যবস্থাকে গণতান্ত্রিক পদ্ধতির মধ্য দিয়ে প্রতিষ্ঠা করতে চাই তারপর বলা হয়েছে অন্যান্য essential commodities যা আছে সেগুলোতে ও ভর্তুকী দেওয়া হউক। এখানে আমরা buffer stock রেখেছি। যে কোন জায়গাতে emergency হলে সেই buffer stock থেকে আমরা release করি। অতএব দরকে নিম্নতম রাখার জন্য একটি প্রচেষ্টা চলেছে এবং cooperative এর মাধ্যমে buffer stock এর জিনিষগুলো দেওয়া হচ্ছে সেটা মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন। অতএব তাহাদিগকে আমি চিন্তা করতে বলব যে তারা কি চান যে যেখানে economic depression আছে সেখানে note ছাপিয়ে টাকা দাও, ভর্তুকী দাও, ঐ ভাবে যদি চিন্তা করে দেখেন তাহলে সম্ভব নয়। টাকা ছাপালে ও জিনিষ পাওয়া যায় না, সেই অর্থনীতি সম্বন্ধে যদি তারা ওয়াকিবহাল থাকতেন তাহলে তারা একথা বলতেন না। ভারতবর্ষে যে planning চলছে সেদিকে তাদেরকে আমি দৃষ্টি দিতে বলব। সেই planning জয়যুক্ত করবার জন্য bank nationalisation করা হয়েছে। পূর্ব্বে bankএ investment যেভাবে ছিল তাকে রোধ করে bankকে plan এর কাজে নিয়োজিত করে bank nationalisationকে আমরা জয়যুক্ত করতে চাই। তারা চায় এমন একটা দাবী সর্ব্বদিক দিয়ে উত্থাপিত হউক যাতে bank societyকে ভেঙ্গে দিতে পারি। এই রকম একটা প্রস্তাব তারা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে তারা এনেছেন। তারা জানেন ভারতবর্ষের কোথায়ও নাই, এখানেও সেটা নেই সুতরাং এই প্রস্তাব রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আনা হয়েছে, সেজন্য আমি এই প্রস্তাবের বিরোধীতা করি।

**Mr. Dy. Speaker :**—Now I call on Hon'ble Member Sri Bidhya Ch. Deb Barma.

**Sri Bidya Chandra Deb Barma**—মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা যে প্রস্তাবটা এনেছিলাম মাননীয় মুখ্যমন্ত্রী বিরোধীতা করেছেন। কিন্তু বাস্তবের দিক দিয়ে যদি আমরা

দেখি গ্রামের দিকে যদি আমরা দেখি তাহলে দেখব সেখানেও কোন কোন কৃষকের—এমনকি যারা গত বার জমি চাষ করতে পারে নাই তাদের বাড়ীতে যদি গিয়ে দেখুন তাহলে দেখতে পাবেন সেই দৃশ্য। যাদের ফসল বন্যায় নষ্ট হয়ে গেছে তাদের বাড়ীতে গেলে দেখতে পাবেন এক মুঠো ধান চাউল তাদের বাড়ীতে নেই। যদি Govt. থেকে কোন রকম subsidy বা প্রয়োজনীয় সাহায্য না দেয় তবে তারা কি করে বাঁচবে। সেই দিক দিয়ে চিন্তা করে আমার এই প্রস্তাবটীকে House সমর্থন করবে বলে আমি আশা করি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy: Speaker** :—The discussion is over. Now I am puting the Resolution to vote. Now the question before the House is that "ত্রিপুরা বিধান সভার এই অধিবেশন কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করিতেছেন যে ত্রিপুরার জনসাধারণকে সস্তাদরে খাদ্য ও নিত্য প্রয়োজনীয় পণ্য সরবরাহের উদ্দেশ্যে অবিলম্বে উপযুক্ত পরিমাণ ভরতুকী (sudsidy) মঞ্জুর করা হউক, As many as are of that opinion will please say 'Ayes, Voices—'Ayes' As many as are of Contrary opinion will please say 'Noes' Voiccs 'Noes. I think, Noes have it' Noes have it. Noes have it. The Resolutlo n is lost.

Next Resolution of Shri Aghore Deb Barma, I would call on Shri Aghore Deb Barma to move his Resolution that this Assemly is of opinion that the development works of Agartala town be taken up immediately with special consideration for protecting the town from apprehanding floods every year.

**Shri Aghore Deb Barma** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, প্রথমে আমি আমার প্রস্তাবটা House এর সামনে রাখছি। আমার প্রস্তাবটা হল this Assembly is of opinion that the development works of Agartala town be taken up immediately with special eonsideration for protecting the town for apprehanding floods every year. এই প্রস্তাব সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে আগরতলাতে Town & Country Development নামে একটি office আছে। আমি জানিনা Town form & Country Development দপ্তরে যিনি ভারপ্রাপ্ত অফিসার তিনি নিজেই এই দপ্তরের কাজকর্ম সম্পর্কে জানেন কিনা আমি বলতে পারিনা। সেই অফিসে যেসব কর্মচারী আছেন, তারা নিজেরাই বলতে পারেনা এই দপ্তরে কি কাজ হচ্ছে। Drainage সম্পর্কে বলতে গেলে আমাকে বলতে হয় সামান্য একটু বৃষ্টি হলেই আগরতলায় এ flood হয়ে যায়।

যেমন মধ্যপাড়া, জয়নগর, R. M. S. চৌমুহনী এই সব জায়গা বৃষ্টি হলেই জলমগ্ন হয়ে যায়, তাতে বহু ঘরবাড়ী জলমগ্ন হয়ে যাওয়াতে প্রত্যেক বৎসর আগরতলাতে সামান্য বৃষ্টি হলেই এ অবস্থা হয়। তাতে জনসাধারণের দুর্দ্দশার আর সীমা থাকেনা। আজকে আমরা Development সম্বন্ধে বড় বড় কথা শুনি। কিন্তু এ পর্যন্ত কয়েকটী রাস্তা এবং কয়েকটি drain পাকা করেই তাদের Development work শেষ হয়ে গেছে এমন একটা ভাবে, আগরতলা

town যেমন একটা স্বর্গরাজ্যের মত হয়ে গেছে, কাজেই সেই দিকে বলতে হয় যে, যদি আগরতলা townকে যদি Develop করতে হয় তার Drainage work অতি সত্বর করা দরকার এবং শুধু খাল কাটলেই হবে না, under ground খাল কেটে যাতে তাড়া তাড়ি জল নিষ্কাসন করা যায় তার ব্যবস্থা করতে হবে, আর রাস্তাঘাটের সম্পর্কে যদি বলতে হয় যে Water supply এর pipe নেওয়ার জন্য রাস্তা একবার কাটা হলে আর সহজে তা ভর্তি করা হয় না, চলাফেরা তখন বিপজ্জনক হয় যে কোন কোন সময় আছাড় খেয়ে কোমরাদি ভেঙ্গে যাওয়ার আশঙ্কা হয়। ইদানীং আমাদের প্রধানমন্ত্রীর আগমন উপলক্ষে আগরতলা সহরের রাস্তাগুলোকে সামান্য মাটি ইত্যাদি দিয়া কিছুটা সংস্কারের ব্যবস্থা করা হয়েছে কিন্তু অধিকাংশ রাস্তাতে করা সম্ভব হয় নাই। প্রায় আগে যা ছিল তাই আছে, তাই দিনের পর দিন এই রাজত্বের বয়স যতই বাড়ছে ততই এই সহরের রাস্তা ঘাটের অবস্থা যেন খারাপের দিকে যাচ্ছে। রাস্তা ঘাট এবং Drainage করলে সহরের উন্নতি হয় না, তার আনুষঙ্গিক অনেক কিছু করতে হয়। যেমন motor গুলো এলোপাথারী করে রাস্তার আশে পাশে যে ভাবে রাখা হয়, সেই দিকে সরকারের কোন নজর নাই অর্থাৎ সেখানে মটর ষ্ট্যাণ্ড আছে, বিভিন্ন জায়গার মধ্যে সেগুলিকে একটা মটর গেরেজ করে রাখার যে সুব্যবস্থা, সেজন্য সরকারের কোন দায়িত্ব বা কর্ত্তব্য আছে বলে মনে করি না। Development এর ব্যাপারে মিনিষ্টারের উপর দায়িত্ব দেওয়া আছে সত্য, কিন্তু এ সম্বন্ধে আমি তিনি কতটুকু খোঁজখবর রাখেন সে সম্বন্ধে আমার সন্দেহ আছে। তবে এ সমস্ত প্রসঙ্গে আমি যাচ্ছিনা। মোটামুটি ঘটনায় আমি ফিরে আসছি। আমার কথা হলো মটর গ্যারেজ যাতে করা হয় সে ব্যবস্থা করা দরকার।

রিক্সা ষ্ট্যাণ্ডের ব্যাপারে আমরা বলছি যে, হাজার হাজার রিক্সা এখানে সেখানে রাস্তার ধারে দেখা যায়। রিক্সা গুলোর জন্য একটা ষ্ট্যাণ্ড করার কোন প্রয়োজনীয়তা সরকার মনে করেন বলে মনে হয় না। অথচ রিক্সাওয়ালারা এই রিক্সা রাস্তায় রাখার জন্য পুলিশের ধমক হামেশাই সহ্য করতে হয়। এইভাবে যদি উপেক্ষা করা হয় এই সমস্ত ব্যাপারে তাহলে সহরের সামগ্রিক উন্নতি যে কি ভাবে হতে পারে তা আমি বুঝতে পারছি না। যেসব রাস্তায় বাস সার্ভিস আছে—সে সব রাস্তায় ষ্টপেজগুলোতে বাস বেশী সময় থামায় না। ঘন্টার পর ঘন্টা থামার কথা আমি বলছিনা। কয়েক মিনিটের কথাই বলছি। কথা হচ্ছে বাস যদিও ষ্টপেজে প্রয়োজনীয় সময় থামেনা, কিন্তু যাত্রীদের ঘন্টার পর ঘন্টা সেই ষ্টপেজগুলিতে বসে বা দাঁড়িয়ে থাকতে হয়। সেখানে দাঁড়াবার জায়গাও নাই। বৃষ্টি হলে মাথা গোজার ব্যবস্থা ও নাই। আবার হঠাৎ যদি পায়খানা বা প্রশ্রাবের বেগ হয় তারও কোন ব্যবস্থা নাই। কারও হয়তো বা পেট খারাপ আছে তাকে হাসপাতালে যেতে হয়। কাজেই তাদের জন্য প্রশ্রাব এবং পায়খানার ব্যবস্থা ষ্টপেজগুলিতে বা রাস্তার ধারে করা প্রয়োজন। এসব দিকে সরকারের নজর রাখা দরকার। কিন্তু শুধু বড় বড় কথাই সরকার বলে থাকেন কাজের বেলায় কিছুই দেখিনা। কার্য্যতঃ ডেভেলাপমেন্ট ওয়ার্ক বলতে আমরা যা বুঝি সেদিকে কোন নজই নাই।

স্যানিটারী সিষ্টেম তো আরও চমৎকার। প্রত্যেকটি বড় বড় রাস্তার মোড়ে ড্রাম যদি মর্জি হয় তো কোন কোন দিন বেলা বারোটা একটার সময় কালেকশন করে ময়লার ড্রাম নিয়ে গেলো। ভোর রাত্রে একাজ করার কোন সিষ্টেম নাই। অর্থাৎ যখন যা খুশী তাই করা হচ্ছে। তদুপরি আগরতলা সহরের মধ্যে গরীবের সংখ্যা বেশী।. ইচ্ছা থাকলেও ঐসব গরীবের পক্ষে স্যানিটারী লেট্রিন করা সম্ভব নয়। তারা যেসব পায়খানা করে তা শুধু মাটিতে গর্ত্ত করে। তাই আজকে সহরের ডেভেলাপমেন্ট যদি করতে হয় তাহলে গরীব জনসাধারণ যারা সহরে বাস করে তাদের লোন দিয়েও স্যানিটারী লেট্রিন করানো দরকার। আর তা যদি না হয় তাহলে আর ডেভেলাপমেন্ট হবেনা। ঘর থেকে বেরুলেই নাকে কাপড় দিয়ে বেরুতে হয়। আমাদের চীফ মিনিষ্টারের মতে এটা একটা সমাজবাদ। ভি, এম, হাসপাতালের আশে পাশে হাঠা যায় না দুর্গন্ধের জন্য। কিন্তু বয়স বাড়ছে আর সমাজতন্ত্রের স্বপ্ন দেখছেন। অন্য দিকে দুর্গন্ধ বেড়েই বলছে। একটা অস্বাস্থ্যকর অবস্থা সহরের মধ্যে দিনের পর দিন বাড়ছেই সহরের লোক সংখ্যা বেড়েছে কাজেই দুর্গন্ধ ও সাথে সাথে বাড়বে এটা স্বাভাবিক কথা। তার জন্য জনসাধারণকে আমরা দায়ী করতে পারিনা। সরকারী ব্যবস্থা নেই বলেই এটার প্রতিকার হচ্ছেনা। সেদিক দিয়ে স্যানিটারী লেট্রিনের ব্যবস্থা করা দরকার।

আর ইলেকট্রিফিকেশন ঘরের মধ্যে নেন বা নেন সেটা বড় কথা নয়। রাস্তার মধ্যে লাইট দেওয়া আছে। কাজেই সহরবাসীকে ট্যাক্স দিতেই হবে। কিন্তু এমন কতগুলো পাড়া আছে এবং রাস্তাও আছে যাতে কোন ইলেকট্রিক নাই। অথচ যেহেতু তারা রাস্তা দিয়ে হাটে তাদেরও ট্যাক্স দিতে হবে। সমগ্র মিউনিসিপ্যাল এলাকার মধ্যে অন্ততঃ সমস্ত রাস্তার মধ্যে লাইটের ব্যবস্থা থাকা দরকার। অথচ আজ পর্য্যন্ত ইলেকট্রিফিকেশন হয় নাই এমন বহু রাস্তা আছে।

ওয়াটার সাপ্লাই বর্ত্তমানে চালু আছে। পানীয় জলের এই সুব্যবস্থার জন্য আমি নিশ্চয়ই প্রশংসা করবো। কিন্তু যেখানে লোকবসতি ঘন সেখানে জলের কল আজও দেওয়া হয়নি। যেমন রাজবাড়ীর উত্তর দিকে লেইক চৌমুহনীতে এবং ঘোড়ার আস্তাবল চৌমুহনীর দক্ষিণ পশ্চিম দিকে অনেক লোক বাস করে, অথচ এখন পর্য্যন্ত ওয়াটার সাপ্লাইর কোন ব্যবস্থা হয় নি। ভুতুরিয়ার পশ্চিমাংশে ও ওয়াটার সাপাইর কোন ব্যবস্থা নাই যদিও সেখানে অনেক লোকের বসতি। মনে হচ্ছে বড় বড় রাস্তার ধারে জলের ব্যবস্থা থাকলেই সরকারের ধারণা যে জলের সুব্যবস্থা হয়েছে, আর দরকার নেই। যদি পানীয় জল সরবরাহ সকলকে করতে হয় তাহলে সহরের সমস্ত এলাকায় জল সরবরাহ করতে হবে। লোক দেখানোর জন্য কতগুলো বড় বড় রাস্তার ধারে ওয়াটার সাপ্লাই করার ব্যবস্থা করা হয়েছে। একটা বাহাদুরী নেওয়ার জন্যই এটা করা হয়েছে, মূলতঃ জনসাধারনের উপকারার্থে নয়। সরকারের কোন বিচার বিবেচনা আছে বলে মনে হয় না।

সহরে হাউসিং স্কীম বলতে কিছুই নাই। কোন সিষ্টেম ফলো করা হয় না। আমি জানি মিউনিসিপ্যাল অথরিটির পারমিশন ছাড়া ঘর তোলা যায় না। অথচ আজকে সহরের যারা সুবিধাভোগী অর্থবান লোক আছে, তাদের ঘর তোলার ব্যাপারে এ সমস্ত ফরম্যালিটিজ মানতে

হয় না। এ রকম বহু দৃষ্টান্ত আছে। কিন্তু যদি কোন গরীব সহরবাসী রাস্তা থেকে ৮ ফুট দূরে ঘর না করে তাহলে তার উপর নানা প্রকারে আইনের দোহাই দিয়ে অত্যাচার করা হয়। অথচ একই ক্ষেত্রে সুবিধাভুগীদের বেলায় তা করা হয় না। এসব অব্যবস্থা আজকে বন্ধ হওয়া দরকার এবং সহরের ঘরবাড়ীগুলি সিষ্টিমেটিকেলী উঠা দরকার।

বাজার সম্পর্কে বলতে গিয়ে আমি বলবো, আগরতলা তথা ত্রিপুরার মধ্যে মহারাজগঞ্জ বাজার একটা বড় বাজার। ঐ বাজারে সামান্য বৃষ্টিতেই কাদা হয়ে যায়। সেই বাজারে জল জমে যায় এবং মাঝে মাঝে ওৎলাব মত আছে সেখানে জল কাদায় একটা বিশ্রী অবস্থার সৃষ্টি হয় এবং মানুষের দুর্ভোগের অন্ত থাকে না। অথচ আজ পর্য্যন্ত জল নিষ্কাশনের জন্য কোন ড্রেনের ব্যবস্থা করা হয়নি। বটতলা বাজারের অবস্থাও তাই। কাজেই এই সমস্ত বাজারে ড্রেইনের ব্যবস্থা অতি সত্বর করা উচিত।

গত জুলাই মাসে আগরতলা সহরে যখন জল ওঠে, তখন বহু পাড়াতে রান্নাঘরে পর্যান্ত জল উঠেছে এবং ঘরবাড়া উঠান ইত্যাদিতে জল জমে গেছে। জল তাড়াতাড়ি সরে যাওয়ার কোন ব্যবস্থা না থাকায় মানুষ পাক শাক করতে পারছে না এবং বিড়ম্বনা ভোগ করছে। এই সমস্ত ঘটনা রুলিং পার্টির সদস্যরা যে দেখেন নি এমন নয়। কিন্তু আজ পর্য্যন্ত মুখেই শুধু সমাজতন্ত্রের বুলি আওড়ানো হচ্ছে কাজে কিছুই করা হয় না।

আর একটা হচ্ছে, ওয়াটার সাপ্লাইর পাইপ যদি পাকা রাস্তা কেটে বসাতে হয় তাহলে যে পাইপ নেবে তাকে এজন্য ১০০ টাকা কমপক্ষে দিতে দিতে হয়। টাকা ঠিকই নেওয়া হয় কিন্তু রাস্তা কেটে পাইপ বসানোর পরে সেই কাটা রাস্তাটার গর্ত্তই থেকে যায়। আর ভরাট করা হয়না বা কংক্রিট দিয়ে মেরামতের কোন ব্যবস্থা হয় না। ফলে সেই সব রাস্তায় কাদা হয় এবং হাটা যায় না। কাজেই এই অবস্থার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আশা করি আমার প্রস্তাবটা গৃহীত হবে। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—উনারা সম্পূর্ণ অগণতান্ত্রিকভাবে আরোপ করছেন এই কথাই আমাকে বলতে হয়। কারণ আমি জানি শহর যদি উন্নতি করতে হয়, তবে শহরে যে Municipality আছে, সেই Municipality নির্বাচন করে সমস্ত জনপ্রতিনিধিদের নিয়ে কোন জায়গায় কি সমস্যা আছে সেগুলি আলাপ আলোচনা করে, বিচার বিবেচনা করে নির্দ্ধারণ করতে হয়। আর যেখানে Municipality নাই সেখানের যে ছোট ছোট শহর ঐ শহরে একটি উন্নয়ন কমিটি গঠন করে গণতান্ত্রিক পদ্ধতিতে সেখানের জনসাধারণকে নিয়ে সেই শহরের উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা দরকার। এবং সেখানে বাজেট করে সরকার, সেই বাজেটের পর যার বাজেট সেই কমিটিতে দিয়ে দেওয়া দরকার কিন্তু এখানে সেটা হচ্ছে না। চারিদিকে দুর্গন্ধময় যত জঞ্জাল জমে আছে, এই সমস্ত জঞ্জাল যতদিন পর্য্যন্ত জমাবে ততদিন পর্য্যন্ত এই অগণতান্ত্রিক সরকারের গন্ধ বেড়িয়ে আসবে। কাজেই তাহারা কতটুকু গণতান্ত্রিক এই কথাটা আজ আগরতলার প্রত্যেকটি নাগরিককে বুঝে নিতে হবে। অতএব আমি আর বিশেষ বলতে চাই না। গণতন্ত্র বলতে আমি এইটুকু বুঝি যে উনারা এখানে গণতন্ত্র করছেন না। ব্যক্তিতান্ত্রিক করছেন। আমার জল নেই, তৈল নেই, আমার গাড়ী নেই এইটুকুই উনারা বুঝেন। কিন্তু মানুষের যে দুর্দ্দশা,

মানুষের যে অভাব, কোন জায়গায় রাস্তা নেই, কোন জায়গায় বেড়োবার সুবিধা নেই। বটতলা বাজারে গিয়ে দেখুন সেখানে কোন ড্রেইন নেই, সেখানে পায়খানা প্রস্রাবের কোন জায়গা নেই। গনতান্ত্রিক পদ্ধতিতে সব করেন বলে জোড় গলায় চিৎকার দেন, খুব করে হাসেন, চমৎকার হাসি, এই ত গণতন্ত্র। সেই দিক থেকেই আমি বলছি অগণতান্ত্রিক বা ব্যাক্তিতান্ত্রিক ব্যবস্থা আর এখানে চলবে না। কাজেই গণতান্ত্রিক পদ্ধতিতে অতি সত্বর Municipality তৈরা করে শহরের উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করা হউক। তাই আমি অঘোর বাবুর বক্তব্যকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**Mr. Dy. Speaker** :— Now I call Honb'le Minister Shri Raj Prasad Choudhury.

**শ্রীরাজপ্রসাদ চৌধুরী** :—মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত বৎসর দুই লক্ষ টাকা অতিরিক্ত বরাদ্দ দেওয়া হয়েছে। এই বৎসর ৪ লক্ষ টাকা ধরা হয়েছে। ত্রিপুরা রাজ্যের আয় কম তাই কেন্দ্রের সাহায্য ছাড়া কোন উন্নতিমূলক কাজ করা সম্ভব নয়। ধর্মনগর হতে সাব্রুম পর্য্যন্ত ২১০ মাইল রাস্তা পাকা করা হয়েছে। আরও বহু রাস্তাঘাট করা হয়েছে। কিন্তু এই সব উন্নতি বিরোধী দলের মাননীয় সদস্যদের নজরে পড়ে না। ত্রিপুরার লোক সংখ্যা বেড়ে বর্ত্তমানে ১৬ লক্ষের উপরে উঠেছে। এখানকার লোকের আর্থিক উন্নতির জন্যে লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে। যেহেতু আয় কম খরচ বেশী তাই ইচ্ছা থাকলেও সার্বিক উন্নতি বাধাপ্রাপ্ত হচ্ছে। এই মিউনিসিপ্যালিটির আয় কম, খরচ বেশী। তবুও লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে। সহরের জনসাধারণের স্বাচ্ছন্দের জন্য এবং সহরকে আরও উন্নত করার পরিকল্পনা সরকারের আছে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Dy. Speaker** :—Now I call on Hon'ble Chief Minister.

**Mr. Chief Minister** :—মাননীয় উপাধক্ষ্য মহোদয়, এই প্রস্তাব প্রসঙ্গে বলতে গিয়ে গণতন্ত্র সম্পর্কে অনেকগুলি কথা বলা হয়েছে। তাহারা গণতন্ত্র বলতে কি বুঝে আমি জানি না। আমার মনে হয় তারা বুঝে লাঠি পেটা করে তাদের মত আদায় করাই হল তাদের গণতন্ত্র। কিন্তু আমরা সেই পদ্ধতিতে যেতে পারব না; অতএব তাদের পক্ষে গণতন্ত্র ঝুটা, তবে এই জায়গাতে এই প্রস্তাব আনা হয়েছে কিন্তু এই প্রস্তাবের আমি বিরোধিতা করছি এই জন্যে যে আমরা Municipality Electionএর প্রতিশ্রুতি দিয়ে তার কার্য্য ত্বরান্বিত করছি। যাহারা বলছেন যে এখানে কোন কিছুই নাই, কোন কিছুই হয় নাই। ওয়াটার সাপ্লাই এরেঞ্জমেন্টের জন্য যে ব্যবস্থা করা হয়েছে তাহা কোথা থেকে কে করল তাহা তাদের চিন্তায় ও আলোচনা ভাবনাতেও নেই। কারণ প্রায় পাঁচ লক্ষ থেকে ছয় লক্ষ টাকা প্রতি বৎসর ব্যয় হচ্ছে। Improvements of Town Roads তার জন্য সেখানে P. W. D. থেকেই আমরা ব্যয় করছি এবং ডেভেলাপমেণ্ট অব ড্রেনেজ সিষ্টেম তাহাও করা হচ্ছে এবং ইনটারসেল অব টৌ বাব্দস 'সে টাউন আছে তার জল নিষ্কাসনের জন্য সরকারীভাবে সার্ভে কার্য্য শুরু হচ্ছে। অতএব এই কাজগুলি যে আমরা করছি এবং এম্বেকমেণ্ট থেকে শুরু করে সব কাজ এখানে করা হচ্ছে। এখন যেখানে তারা বলছেন যে কোন কিছু হয়নি

তারা হয় রাজনৈতিক উদ্দেশ্যে প্রেরোচিত হয়ে বলছেন। কারণ ইলেকসন আসছে। নিসন্দেহে ইলেকসন টেকটিস হিসাবে সেটাকে গ্রহণ করে যে দেখায় আমরা এই এই কাজ করব। তারজন্যই তারা সেটা করছেন যে কি করবেন উনারা.সেটা ঐ বললে পরে ভাল হয় election এর পরে তারা কি কি করবেন তাহা specific ভাবে বললে পরে বুঝতাম। কোন কিছুই করবেন না। এখন কথা হল এই আগরতলা টাউন ফ্লাডের হাত থেকে যদি বাঁচাতে হয় তাহা হলে বর্ত্তমানে যে ব্যবস্থা আছে সেগুলিকে রক্ষা করতে হবে এবং প্রসস্থ করতে হবে। যে সমস্ত vulnerable points আছে সে সমস্তগুলিকে spark তৈরী করে তাহাকে সংরক্ষণ করা হচ্ছে। টাউনকে ফ্লাডের হাত থেকে বাঁচানো এবং এ বৎসর টাউনকে আবার ফ্লাডের হাত থেকে রক্ষা করেছি তারই সাথে আমরা প্রকল্প রাখছি টাউনকে যদি ব্যাচাতে হয় তবে হাওড়া নদীকে survey করা উচিত। এবং সেই survey Tripura Govt. এর throughতে করা হবে। অতএব এই সমস্ত পরিকল্পনা আছে। তবে electionএর মুখে এই পরিকল্পনা রেখেছি, তারা যদি সেটা করতে পারেন তবে অতি আনন্দের কথা। কারণ পরেই তারা বলবেন টাউনের facilities আমরা চাব, টাউনের ট্যাক্সেসনের possibility কতটুকু আছে সেইদিক দিয়েও আমি তাহাদিগকে চিন্তা করতে বলব। অতএব All facility of the Town shall enjoy but I shall give not a furthing. তবে কার বরাদ্দের অর্থ নিয়ে আমরা টাউন Development করব, অতএব গণতান্ত্রিক দেশে কিছু দেব না অথচ সম্পূর্ণ ভোগ করব এটাই হল অগতান্ত্রিক মনোভাব সুযোগ সুবিধা ভোগ করব অথচ আমার কোন কিছু করব না, facilities কে সুদৃঢ় করার জন্য আমরা Economic Side দেখব না। সেটাও আমি চিন্তা করতে বলব যে এই সমস্ত প্রকল্প আনতে গেলে পরেশকি কি Economic process কি কি possibility আছে সেটা যদি তারা বলতে পারেন যে water supplyএর ব্যাপারে পাঁচ লক্ষ থেকে ছয় লক্ষ টাকা ব্যয় হচ্ছে, এটাকে তাহারা কিভাবে suppliment করবেন সেই দিক দিয়ে তাদের কোন চিন্তা আছে কিনা, সহরের উন্নতির জন্য তাহাদের চিন্তা আছে কিনা। যদি থাকে তবে সেটা কোথা থেকে আসবে, কি ভাবে আসবে বলতে পারেন। আমরা সেটা করে যাচ্ছি P.W.D.এর মধ্য থেকে। কাজেই এই সমস্ত রাস্তাঘাট যখন তাদের হাতে যাবে তখন তারা কিভাবে করবেন সেটা নিশ্চয়ই তারা ঠিক করবেন। এই সমস্ত প্রকল্পকে জয়যুক্ত করার জন্য টাউনের অধিবাসীদের সর্বপ্রকারের facilities কিভাবে এই Municipalityতে কিভাবে দেওয়া যায় সেটা নিশ্চয়ই যাহারা Elected হবে তাহারা ঠিক করে নেবেন। এই সমস্ত ভার আমি তাদের হাতেই তুলে দেব এবং তারা যাতে সেটা সুষ্ঠভাবে পরিচালনা করতে পারেন তারজন্য আমি সচেষ্ট হব। তাই এই আলোচনাটা এখন এখানে আনার কোন সার্থকতা আছে বলে আমি মনে করি না। সেই জন্য আমি এই আলোচনার বিরোধীতা করছি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়, আমার এই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে অনেকটা ধান ভাঙ্গতে শিবের গীতের মত বলে ফেলেছেন। কারণ to the point এখানে একটিও নেই। উনি বলেছেন প্রস্তাবটাতে ছিল Enjoy কর Tax দেব না। আমার প্রস্তাবে এমন ছিল না এবং এমন প্রসঙ্গ এটাতে আসতে পারে না।

কাজেই ধান ভাণতে শিবের গীত গায় না। তারপর আর একটা কথা কৈফিয়ত হিসাবে বলা হয়েছে। যেহেতু আয় কম খরচ বেশী সেইজন্য Development এর টাকা কোথা থেকে আসবে। কিন্তু ১৫ বৎসর পর্য্যন্ত একটানা রাজত্ব আমরা চালাচ্ছি। এই ১৫ বৎসর পর্য্যন্ত Bengal Municipal Act চালু করার পরেও যে একনায়কতন্ত্র চলেছে, এর অজুহাত হিসাবে তখন বলা হয়েছে টাউনের সমগ্রভাবে অগ্রগতি ও উন্নতি করার জন্যই সরকার এই দায়িত্ব হাতে নিয়েছে? যেহেতু Municipalityর আয় কম আর সরকারকেই মোটা অংশ দিতে হয় তাই তাদেরেই হাতে নিয়ে নিয়েছে। অর্থাৎ সেই টাকাটা যাতে ঠিক ঠিকভাবে implement হয়, ঠিক ঠিকভাবে উন্নতি ও অগ্রগতির কাজে ব্যবহার করা হয় তার জন্য নেওয়া হয়েছে। এই যদি সরকারের যুক্তি হয় তার জন্যই গণতান্ত্রিক শাসনকে যদি বধ করতে হয় তাহলে আমাদের বিধান সভা থাকার কথাই উঠতে পারেনা। কারণ বিধানসভা থাকা হিসাবে ত্রিপুরা রাজ্যের আয় এত কম যে ত্রিপুরা রাজ্যের আয় দিয়ে ত্রিপুরা রাজ্যের প্রশাসন চালানো অসম্ভব ব্যাপার, এটা সকলেরই জানা আছে। সেইদিক দিয়ে ত্রিপুরা রাজ্যে বিধানসভা থাকার কি অর্থ আছে বা মিনিষ্টার থাকার কি দরকার আছে. যেখানে Chief Commissioner নিজেই শাসনকার্য্য চালাতে পারেন। আজকে কেন্দ্রীয় সরকার ত্রিপুরাকেও টাকা দিচ্ছে মনিপুর এবং নাগাল্যাণ্ডকেও টাকা দিচ্ছে। আমি যদি Union Territory গুলোর কথা বাদও দেই, ভারতবর্ষের অন্যান্য Co-operation গুলো যদি আমরা দেখি তাহলে আমরা দেখতে পাই ঐগুলোতেও সরকার Grant অনেক বেশী দিয়ে থাকেন। যেহেতু সরকার টাকা দেন সেইহেতু সেখানে গণতন্ত্রকে বধ করার কথা আসতেই পারেনা। এখানে drianage system হয়েছে আমি তা পূর্ব্বেই বলেছি। কিন্তু যে উন্নতি অগ্রগতির কথা বলা হয়েছে, একটানা ১৫ বৎসর পর্য্যন্ত শাসনকার্য্য চালিয়ে যে উন্নতির দোহাই দেওয়া হয়েছিল তা প্রয়োজনের তুলনায় কিছুই নয়। আজকে সামান্য বৃষ্টি হলেই আগরতলা শহরে flood হয়ে যায় কেন? আজকে সামান্য বৃষ্টি হলেই সমস্ত মানুষের ঘরে জল উঠে, মানুষ রান্না করতে পারেনা, জয়নগর বলুন মধ্যপাড়া বলুন, এ অবস্থা কেন হবে? এটা কি দিন দিন বাড়ছে না কি কমছে এটা গভীর ভাবে তলাইয়ে দেখা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট Concrete suggestion বা প্রস্তাব রেখে আমি নিজেও বলেছি— বর্ত্তমান drain যা আছে সেগুলো যথেষ্ট নয়। under ground drain করে যাতে তাড়াতাড়ি জল সরে যায় তার ব্যবস্থা করা দরকার। অতএব আগরতলা সহরে drainage system সম্পর্কে পরিষ্কারভাবে suggestion রেখে যাচ্ছি। এ ছাড়া আর বলার কিছু নাই।

Town and Country development সম্পর্কে বলেছিলাম, কিন্তু এই সম্পর্কে তিনি কিছুই বলেন নাই। রাস্তাঘাট সম্পর্কে বলেছিলাম। যদিও অনেক রাস্তা ঘাট আছে কিন্তু রাস্তার মধ্যে দিনের পর দিন যে ভাবে গর্ত্তের সৃষ্টি হচ্ছে তা উনারা নিশ্চয়ই দেখেন। কিন্তু দেখেও উনারা দেখছেন না। Encrouchment সম্পর্কে কোন ব্যক্তি বিশেষকে উল্লেখ না করে মোটামুটি ভাবে বলব আজকে Municipality areaর মধ্যে ঘর বাড়ীর যে নিয়ম আছে কিছু সংখ্যক ভাগ্যবান লোক সেই নিয়ম কানুন মানেন না। আইন সকলের ক্ষেত্রেই প্রযোজ্য হওয়া উচিত কিন্তু কর্ত্তৃপক্ষ এই সম্পর্কে নিরুত্তর। মাননীয় মুখ্যমন্ত্রী বুকে হাত

দিয়ে বলতে পারবেন না যে এ রকম কোন ঘটনা ঘটে নাই। গরীবের উপর আইন এক রকম আর যারা ধনী তাদের ক্ষেত্রে আইন অন্য রকম এ রকম হতে পারে না। সেই দিক দিয়ে মুখ্যমন্ত্রী নীরব। Sanitary system সম্পর্কে কথা বলেছিলাম যে আগরতলা সহরে অনেক গরীব এবং এখানে গরীবের সংখ্যা বেশী থাকা স্বাভাবিক। সবার পক্ষে Sanitary latrine করা সম্ভব না। কাজেই সরকারের পক্ষ থেকে loan দিয়ে হলেও Sanitary system যাতে জনসাধারণ করতে পারে সেদিকে সরকারের লক্ষ রাখা দরকার। Water Supply সম্পর্কেও Electrification সম্পর্কে আমি বলেছিলাম। তারা tax দেবেনা এ কথা আমি বলি নাই তারা tax দিচ্ছে এবং দিবে, সকলেই এব সুযোগ পায় কিন্তু তারা পাবেনা কেন? কাজেই সব ক্ষেত্রে দৃষ্টি রেখে যাতে করা হয় সেজন্য হাউসে আমি একথা বলেছিলাম। মহারাজগঞ্জ বাজার সম্পর্কে বলেছিলাম। Drain system সম্পর্কে আমি আগেও বলেছি বৃষ্টির সঙ্গে সঙ্গেই যাতে জলসরে যেতে পারে তার জন্য under ground Drainage করে জল সরার ব্যবস্থা করা দরকার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রস্তাবটা রেখেছি তা অত্যন্ত যুক্তিসঙ্গত। অতএব এই প্রস্তাবের সমর্থনে বক্তব্য রেখে এখানেই আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Deputy Speaker :**—The discussion is over. Now I am putting the Resolution to vote. Now the question before the House is that the development works of Agartala Town be taken up immediately with special consideration to protect the town from apprehending flood every year. As many as are of that opinion will please say 'Ayes' 'Voices 'Ayes'. As many as are of contrary opinion will please say "Noes—Voices "Noes". I think "Noes" have it, "Noes" have it. The Resolution is lost. The House stands adjourned till 11 A.M. on Monday, the 29th September. 1968.

STARRED QUESTION NO. 624

**By Shri Ghanashyam Dewan**

QUESTION

1) Total number of Panchayat Secretaries under the Govt of Tripura.

2) The percentage of scheduled tribes amongst them ?

ANSWER

1) 432

2) 12.26%

**Starred Question No, 582**
**By Shri Bidya Ch. Deb Barma**

QUESTION

১) খোয়াই করঙ্গীছড়া ও রাধানগরে এ পর্য্যন্ত মোট কতজন Ex-servicemanকে পুনর্বসতি দেওয়া হইয়াছে ?

২) এই পুনর্বসতির ব্যাপারে সরকার কোন দুর্নীতির অভিযোগ পাইয়া থাকিলে তাহার বিবরণ।

৩) কেরালা ও পাঞ্জাব হইতে এই এলাকায় Ex service আনার পরিকল্পনা থাকিলে তাহার পিছনে যুক্তি কি ?

৪) ঐ পরিকল্পনা সরকার পরিত্যাগ করিবেন কি ?

ANSWER

১)
২)
৩) তথ্য সংগ্রহাধীন আছে।
৪)

STARRED QUESTION No 849
**By Shri Abdul Wazid.**

প্রশ্ন

১) চুড়াইবাড়ি রেলওয়ে ষ্টেশনে কয়লা ও ডিজেলওয়েল ও মবিল তেল রাখার ফলে পার্শ্ববর্তী জমির ধান্য ফসল কত বৎসর যাবৎ নষ্ট হইতেছে ?

২) ধান্য ফসল নষ্ট হওয়ার জমির পরিমাণ কত ?

৩) এই বিষয়ে মন্ত্রী মহোদয়ের নিকট জনসাধারণের কোন অভিযোগ পৌঁছিয়াছে কি না ?

৪) পৌঁছিয়া থাকিলে কি ব্যবস্থা নেওয়া হইয়াছে।

উত্তর

১)
২) তথ্যাদি সংগ্রহাধীন আছে ?
৩)
৪)

STARRED QUESTION NO. 786
**By Shri Aghore Deb Barma**

QUESTION

১) চলতি আর্থিক বৎসরে বিশালগড় ব্লক এলাকায় টেষ্ট রিলিফের কাজে মোট কত টাকা খরচ হয়েছে ?

২) উক্ত টাকার মধ্যে কোন কোন গ্রামে কি কি কাজের বাবদ কত টাকা খরচ করা হয়েছে ?

## ANSWER

১)
২) } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

## STARRED QUESTION NO. 632
**By Shri Ghanashyam Dewan**

## QUESTION

ক) আমবাসার কাঞ্চনপুর বাজারের জন্য কোন উন্নয়ন পরিকল্পনা আছে কিনা ?

খ) থাকিলে এ পর্য্যন্ত কি কি কাজ হইয়াছে ?

গ) না থাকিলে তাহার কারণ ?

## ANSWER

ক
খ } তথ্যাদি সংগ্রহাধীন আছে।
গ

## STARRED QUESTION NO. 669
**By Shri Ershad Ali Choudhury**

## QUESTION

১) যথাসময়ে কৃষক কৃষি ঋণের টাকা সুদ সমেত পরিশোধ করিতে না পারায় উদয়পুর বিভাগে ১৯৬৭ইং সন হইতে ১৯৬৯ইং সনের জুন মাস পর্য্যন্ত কোন কৃষকের কৃষিঋণ বাবদে দায়বদ্ধ কোন সম্প্তি নীলামে ডাক করান হইয়াছে কিনা ? হইয়া থাকিলে কতজন কৃষকের কি পরিমাণ সম্পত্তি নীলামে ডাক করান হইয়াছে।

২) কৃষি-ঋণের টাকা যথারীতি দেওয়া সত্বেও সময়মত ঐ টাকাগুলো উশুল না করায় কোন কৃষকের কোন সম্পত্তি ঐ সময়ে নীলামে ডাক করান হইয়াছে কিনা ?

## ANSWER

১
২ } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

## STARRED QUESTION NO. 520
**By Shri Promode Ranjan Das Gupta**

## QUESTION

1) Whether any show cause (Case No. 2) notice has been surved on Shri Bharat Chandra Namasudra s/o. Nagar Basi Namasudra, Mouza Ganki, P. S. Khowai, Tripura on 24.5.69 by the Asstt. Settlement Officer for showing necessary papers in support of the possession of the land under Khatian No. 258, Dag No. 66 area. 40 acre and Dag No. 145 area .10 acre ;

2) Whether it is fact that the records of right of these lands under Dag No. 66 and 145 have been finally published before serving the said show cause notice in favour of Sreemati Sushila Bala Das and Hafizuddi (Korfa) Ganki mouza respectively,

3) If so, the reason of serving notice on Shri Bharat Chandra Namasudra ?

ANSWER

1) Shri Bharat Chandra Namasudra was served with a notice on 26.5.1969 and not on 24.5.1969.

2) Yes.

3) To examine the relevant papers relating to the khas land under his unauthorised occupation.

## STARRED QUESTION NO. 837

**By Shri Abdul Wazid**

QUESTION

১) ১৯৬৫ইং কুর্তী ও ব্রজেন্দ্রনগর তহশীল এলাকায় মুসলমান পরিত্যক্ত যে জমি বর্ত্তমান বৎসরে কৃষকদের মধ্যে বর্গা হিসাবে দেওয়া হইয়াছে কিনা ?

২) যদি হইয়া থাকে, তবে জমির পরিমান ও কৃষকের সংখ্যা কত ?

৩) উক্ত জমি বিলির পর কোন পক্ষ হইতে কোন মোকদ্দমা দায়ের করা হইয়াছে কিনা ?

ANSWER

১, ২, ৩ } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

## STARRED QUESTON NO. 510

**By Shri Suresh Chandra Choudhury**

QUESTION

১) খাদ্য বিভাগ যে সকল চিনি, আটা, ময়দা ও সুজি বিভিন্ন ন্যায্য মূল্যের দোকানে বা বেকারীতে বিক্রীর ব্যবস্থা করিয়া থাকেন, সেই সমস্ত মাল কাহার মারফতে ত্রিপুরায় আমদানী করা হয় ?

২) এই সকল মাল সমবায় সমিতিকে দিয়া আনিতে সরকারের কোন অসুবিধা আছে কিনা ?

৩) যদি অসুবিধা না থাকে তবে আনা হয় না কেন ?

### ANSWER

১) চিনি ত্রিপুরা ফুডষ্টাফ সিণ্ডিকেট, আগরতলা। হিতসাধনী মার্কেটিং কোপারেটিভ ক্রেডিট সোসাইটি লিঃ, ধর্ম্মনগর মারফতে আমদানী করা হয়। আটা, ময়দা ও সুজি ত্রিপুরা ফুডষ্টাফ সিণ্ডিকেট, আগরতলা মারফতে আমদানী করা হয়।

২) না।

৩) উত্তরাঞ্চলীয় বিভাগগুলির জন্য একটি কো-অপারেটিভ সোসাইটিকে চিনি আমদানীর জন্য পূর্ব্বেই নিযুক্ত করা হইয়াছে।

সদর এবং দক্ষিণাঞ্চলীয় বিভাগগুলির জন্য বাফার ষ্টক এবং মাসিক প্রয়োজনীয় বরাদ্দ চিনি আমদানির দায়িত্ব নেওয়ার জন্য কোন কো-অপারেটিভ সোসাইটিকে পাওয়া যায় নাই।

আটা ময়দা ও সুজি আমদানীর জন্য প্রতিযোগীতামূলক টেণ্ডার রেইটের ভিত্তিতে হোলসেল ডিষ্ট্রিবিউটর-কাম-ট্রেন্সপোর্ট কন্ট্রাক্টার নিযুক্ত করা হয়। যদি কো-অপারেটিভ সোসাইটী প্রতিযোগিতা মূলক রেইটে স্থান পায় তাহা হইলে হোলসেল ডিষ্টিবিউটার-কাম-ট্রেন্সপোর্ট কন্ট্রাক্ট দিতে কোন বাধার কারন নাই।

## STARRED QUESTION No. 661
### By Shri Suresh Chandra Choudhury

### QUESTION

১। এই বৎসর ( ১৯৬৯ ইং ) বিলোনীয়া বিভাগে কত টাকা দাদন দেওয়া হইয়াছে;

২) কোন গাঁও সভায় কত টাকা দেওয়া হইয়াছে;

৩) ইহা বিলির ব্যাপারে B. D. Cএর প্রস্তাব অনুসরণ করা হইয়াছে কিনা?

### ANSWER

১)
২) } তথ্যাদি সংগ্রহাধীন আছে।
৩)

## STARRED QUESTION NO. 476.
### By Shri Rajkumar Kamaljit Singh.

### QUESTION

1. What is the number of applications received during the year 1968-69 from the Landless Scheduled Castes/Tribes, Jumia and other Communities for settlement and financial assistance? [Division wise.

2. What is the number of such landless persons have so far been given settlement and financial assistance during the year 1968-69 ?
3. Total budget provision made in this regard for the year 1968-69 and total amount utilised during the year 1968-69 ?

ANSWER

1.
2. } Materials are under collection.
3.

STARRED QUESTION NO. 670.

**By Ershad Ali Choudhury**

QUESTION

১। ১৯৬৭ ইং সন হইতে ১৯৬৯ ইং সনের জুন মাস পর্যান্ত উদয়পুর বিভাগে ভূমি বন্দোবস্ত পাওয়ার জন্য কতজন ভূমিহীন কৃষক দরখাস্ত দিয়াছে ?

২। এর মধ্যে কতজন ভূমিহীন কৃষক ভূমি বন্দোবস্ত পাইয়াছেন ?

ANSWER

১)
২) } তথ্যাদি সংগ্রহাধীন আছে।

STARRED QUESTION NO. 774.

**By Shri Monoranjan Nath.**

QUESTION

1) Is there any provision in the Tripura Land Revenue and Land Reforms Act to deny right of immediate transfer of land allotted to persons under the present system of giving settlement of khas land ?

ANSWER

1) **No.**

STARRED QUESTION NO. 533.

**By Shri Abhiram Deb Barma M.L. A.**

QUESTION

১) ইহা কি সত্য যে সিভিল সাপ্লাই দপ্তর হইতে শ্রীমাণিক গাঙ্গুলী Shri T. M. Das Guptaর নামে বিলোনীয়া হইতে ধান চাউল আনার permit issue করেন ;

২) যদি সত্য হয়, উহার বিবরণ ;

৩) ইহা কি সত্য যে ঐ চাউল বিলোনীয়ায় ধরা পড়ে? যদি সত্য হয় তবে ধরা পড়ার কারণ কি ;

ANSWER

১) হাঁ।

২) ৬।৬।৬৯ ইং তারিখে বিলোনীয়া হইতে আগরতলা ১২ কুইন্টল খাসা চাউল পারিবারিক প্রয়োজনে আনার জন্য শ্রীটি, এম, দাশগুপ্তের নামে (অর্থাৎ শ্রীত্রিবেনী মোহন দাশগুপ্তের নামে) মুভমেন্ট পারমিট ইস্যু করা হয়, ইহার মেয়াদ ২০।৬।৬৯ ইং পর্য্যন্ত ছিল, ২০।৬।৬৯ তারিখে ইহার মেয়াদ ৩০।৬।৬৯ তারিখ পর্য্যন্ত ও ৫।৭।৬৯ইং তারিখে ইহার মেয়াদ আবার ১০।৭।৬৯ তারিখ পর্য্যন্ত বৃদ্ধি করা হয়।

৩) হাঁ। পারমিটে লিখিত চাউলের প্রকারের সঙ্গে আনীত চাউলের প্রকারের মিল না হওয়ায় আইন আমলে আসিয়াছে।

STARRED QUESTION NO. 521.

By **Shri Promode Ranjan Das Gupta.**

QUESTION

a) Total number of Mutation cases pending under Khowai Sub-Division till June, 1969 ;

b) total number of pending petttions for certified copies and Maps under Khowai Sub-Division till June, 1969.

ANSWER

a) 2903 Nos.

b) 28 petitions.

STARRED QUESTION NO. 488.

By **Shri Nishi Kanta Sarkar,** M. L. A.

QUESTION

১) ত্রিপুরার সুজি, ময়দা ও আটা কোথা হইতে আমদানী হয়?

২) ত্রিপুরার চাহিদা অনুযায়ী আমদানী করা হয় কিনা?

৩) ১৯৬৭, ১৯৬৮ ও ১৯৬৯ সনের সনওয়ারী আমদানীকৃত জিনিষের পরিমাণ কত?

ANSWER

১) ত্রিপুরার সুজি, ময়দা ও আটা শিলচর ইউনিয়ন ফ্লাওয়ার মিল হইতে ভাড়ান ও আনা হয়।

২) চাহিদার প্রতি লক্ষ্য রাখিয়া কোটা নির্দিষ্ট করা হয়।

| ৩) বৎসর | আমদানিকৃত জিনিষের পরিমাণ | | |
|---|---|---|---|
| | ময়দা | আটা | সুজি |
| ১৯৬৭ | ১২,৬৮,৩২৫ কেজি | ২,১৪,৬২৫/কেজি | ১,০৭,৭৭৫ কেজি |
| ১৯৬৮ | ১৫,৬৪,৭২৫ কেজি | ১১,৬০,৬২৫ কেজি | ১,৩২,৮০০ কেজি |
| ১৯৬৯ (জুন মাস পর্য্যন্ত) | ৩,৪৭,৫৫০ কেজি | ৯,৮২,৩৫০ কেজি | ৩৪,৯৫০ কেজি |

## STARRED QUESTION NO. 449.
### By Shri Kshitish Ch. Das, M. L. A.

### QUESTION

ক) ১৯৬৮-৬৯ ইংতে ( মহকুমা ভিত্তিক ) ত্রিপুরায় আমন ধান কত কুইন্টল লেভি করা হইয়াছে ;

খ) ঐ লেভির ধান ছাড়া ত্রিপুরায় ১৯৬৮-৬৯ ইংতে কত কুইন্টল গম বা চাউল আমদানী করিতে হইবে ? ( ত্রিপুরার প্রয়োজনে )

### ANSWER

ক) ত্রিপুরায় কোন লেভি অর্ডার বলবৎ নাই। ১৯৬৮-৬৯ ইং সনে নিম্নলিখিত পরিমাণ ধান এবং চাউল সরকারী খাতে ত্রিপুরা ফুড গ্রেইন রিকুইজিসন অর্ডার ১৯৬০ অনুসারে সংগ্রহ করা হইয়াছে :—

| বিভাগের নাম | সংগ্রহের পরিমাণ ধান | চাউল |
|---|---|---|
| | ( কেজি হিসাবে ) | |
| ধর্মনগর | ১,৬৬,১০০ | — |
| বিলোনীয়া | ৩,২৬,৪৬৪ | ৫৮,৪৪১ |
| সদর | ৪০,৭৩৪ | — |
| কমলপুর | ৯৪,৮০২ | — |
| কৈলাসহর | ১,৫৪,০০০ | — |
| অমরপুর | ১,০৪,৫২০ | — |
| খোয়াই | ২,০৫,৩৩৮ | ১,২৭২ |
| সোনামুড়া | ৯৫,৯৩০ | ১,১৫০ |
| উদয়পুর | ২,৪৩,৩০০ | ৩,১০০ |
| সাব্রুম | ২,৩২,৭৪৬ | — |
| | ১৬,৬৩,৯৩৬ | ৬৩,৯৬৩ |

খ) চাউল এবং গমের জন্য পঞ্জিকাবর্ষ অনুযায়ী কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করা হইয়া থাকে। ত্রিপুরার প্রয়োজনে ১৯৬৮ ইং সনে চাউল ৩০,৭০০ মেট্রিকটন এবং গম ৩১,৬০০ মেট্রিকটন দাবী করা হইয়াছিল।

১৯৬৯ ইং সনে চাউল ৩৫,৯০০ মেট্রিক টন এবং গম ৩৫,০০০ মেট্রিকটন দাবী করা হইয়াছে।

## STARRED QUESTION NO. 793
**Shri Upendra Kumar Roy.**

### QUESTION

1. Is the Government aware that some scheduled caste refugee families were allotted lands by the S. D. O., Belonia in the village Kamalpur under Siddinagar Tehsil in 1963-65 and these are still under possession of the allottees ?
2. Is the Government aware that these poor refugees could not get formal settlement nor any record of their title to the lands still now inspite of their utmost efforts ?
3. Is the Government aware that in the meantime some other people have procured forged powers of attorney and got them registered at Agartala and, on the Strength of those are trying to dispossess the refugees from the allotted lands ?

### ANSWER

1.
2. Materials are under collection.
3.

## STARRED QUESTION NO. 466
**By Shri Kamaljit Singh.**

### QUESTION

1. Whether the construction of the Takarjala Tehsil Offiee has been completed ;
2. If not, the reasons thereof ;
3. When the construction was taken up.

### ANSWER

1. No.
2. Due to the difficulty in getting the materials for carrying at the work site promptly in absence of proper road communication.
3. On 18. 10. 65.

## STARRED QUESTION NO. 529
**By Shri Abiram Deb Barma.**

প্রশ্ন

১। তেলিয়ামুড়া বাজারের ইজারাদারের নাম ও ঠিকানা কি?

২। ইহা কি সত্য যে ঐ নামে ত্রিপুরায় কোন ব্যক্তি খুঁজিয়া পাওয়া যাইতেছেনা এবং ঐ ইজারাদারের নিকট সরকারের অনেক টাকা বাকী।

৩। যদি সত্য হয় সরকার এই ইজারাদারের নামে যাহারা ট্যাক্স তুলিতেছেন তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করিবেন?

উত্তর

১। শ্রীশ্যামল চক্রবর্ত্তী পিং শ্রীমোহিনী মোহন চক্রবর্ত্তী বনমালীপুর, আগরতলা।

২। সরকার ইহা অবগত নহে। প্রথম কিস্তি হিসাবে ১২৫৩৲ টাকা ইজারাদারের নিকট বাকী আছে।

৩। প্রশ্নের ২নং আইটেমের উত্তরের প্রথম বাক্যের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 671
**By Shri Ershad Ali Choudhury.**

প্রশ্ন

১। পূর্ব্ব পাকিস্তানের সহিত ত্রিপুরার সীমান্ত কত মাইল?

২। ১৫ই জুলাই (১৯৬৯ ইং) ত্রিপুরা পূর্ব্ব পাকিস্তান সীমান্ত চিহ্নিত করণের কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন হইয়াছে কিনা?

৩। বর্ত্তমানে কত মাইল সীমানা নিয়া dispute আছে?

উত্তর

১। প্রায় ৫৫০ মাইল।

২। ত্রিপুরা ও পূর্ব্ব পাকিস্তানের ডাইরেক্টর অব ল্যাণ্ড রেকর্ডস এণ্ড সার্ভেস এর মধ্যে গত ১৯৬৯ ইং সনের জুলাই মাসে যে কনফারেন্স হইয়াছে তাহা সন্তোষজনক ভাবে শেষ হইয়াছে।

৩। পাবলিক ইন্টারেষ্টে ইহা দেওয়ার সুবিধা নাই।

## STARRED QUESTION NO. 451
**By Shri Kshitish Chandra Das.**

প্রশ্ন

১। ত্রিপুরার মুন্সেফী আদালতগুলিতে পাংখা পুলার কত বেতন পায়?

২। ত্রিপুরার এস, ডি, ও অফিসগুলিতে পাংখা পুলার কত বেতন পায়

উত্তর

১। মাসিক পারিশ্রমিক বাবৎ ৬০৲ টাকা পায়।

২। মাসিক পারিশ্রমিক বাবৎ ৪০৲ টাকা পায়।

## STARRED QUESTION NO. 577

**By Shri Bidya Ch. Deb Barma.**

প্রশ্ন

১। Tripura Land Revenue and Land Reforms Act এর অন্তর্গত Rules এর Section 70 অনুসারে Revision of Record এর জন্য সরকার কোন আবেদন পত্র পাইয়াছেন কি ?

২। যদি পাইয়া থাকেন কোন কোন এলাকা হইতে পাইয়াছেন।

৩। ঐ সকল দরখাস্ত অনুসারে Revision of recordsএর কাজ সুরু হইবে কি ?

উত্তর

১। হ্যাঁ ( তবে Rules এর Section 70 অনুসারে নহে Rules এর clause অনুসারে )।

২। বিলোনীয়া মহকুমার একিনপুর এলাকা হইতে।

৩। আবেদন পত্র পরীক্ষান্তে এ বিষয়ে সিদ্ধান্ত করা হইবে।

## STARRED QUESTION NO. 797

**By Shri Upendra Knmar Roy.**

QUESTION

1. What is the total acrage of Jiratia land in the West Hills of Belonia Sub-Division comprising Rajnagar, Radhanagar, Siddinagar R. R. Bari, Tahsils made 'Khas' by Certificate process ?
2. What amount of this land has been given in settlement to the Tribal Jumias ?
3. What amount of this land has been settled with the refugees from East Pakistan ?
4. What is the total amount of land still available in the West Hills to be given in settlement to the landless families of that locality ?

ANSWER

1.
2.
3. Materials are under collection.
4.

## STARRED QUESTION NO. 484

**By Shri Nishi Kanta Sarkar.**

প্রশ্ন

১। উদয়পুর সাব-ডিভিশনে ১৯৬১ ইং হইতে ১৯৬৮ ইং পর্য্যন্ত খানা সুমারী হইয়াছে কিনা ?

২। হইয়া থাকিলে মৌজাওয়ারী তাহার সংখ্যা কত ; এবং এই বাবতে সরকারের মোট কত টাকা আয় হয়।

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠে না

## STARRED QUESTION NO. 531
### By Shri Abhiram Deb Barma

প্রশ্ন

১। ত্রিপুরার গোদারাগুলি যাহাদের ইজারা দেওয়া হইয়াছে তাহাদের মধ্যে যাহারা সরকারী সর্ত্তমত টাকা দেয় নাই তাহাদের নাম এবং তাহাদের নিকট পাওয়া টাকার পরিমাণ;

২। ঐ টাকা আদায়ের জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন;

৩। ইহা কি সত্য যে অনেক ইজারাদার এই বকেয়া টাকা পরিশোধের হাত হইতে বাঁচার জন্য বে-নামেতে ইজারা লইয়া থাকেন এবং অমরপুরে একজন ছাত্রের নামে ইজারা লওয়ায় ইহা ধরা পড়িযাছে;

৪। যদি সত্য হয়, এই সম্পর্কে সরকার কি করিবেন।

উত্তর

১। সঙ্গীয় তালিকায় দ্রষ্টব্য।

২। ১৯৬০ ইং ত্রিপুরা ভূমি সংস্কার ও ভূমি রাজস্ব আইনের ৬৫নং ধারার বিবরণ ও তৎ সম্পর্কীয় নিয়মানুসারে মোকদ্দমা দায়ের করা হইয়াছে।

৩। এরূপ কোন ঘটনা সরকারের গোচরীভূত হয় নাই।

৪। প্রশ্ন উঠে না।

| ইজারাদারের নাম | টাকার পরিমাণ |
|---|---|
| **সদর** | |
| ১। শ্রীনগেন্দ্র চন্দ্র দাস | ২০১.৬৮ |
| ২। ,, গৌরাঙ্গ চন্দ্র দাস | ৩৮৫.০০ |
| ৩। ,, অমূল্য চন্দ্র দাস | ১৬৬.০৭ |
| ৪। ,, হারাধন দাস | ৪৮২.৫৭ |
| ৫। ,, রতনলাল দাসগুপ্ত | ৫,০০৯.০০ |
| ৬। ,, দুলাল সাহা ও ননী গোপাল সাহা | ১,৫০৫.৮০ |
| **অমরপুর** | |
| ১। শ্রীগৌরাঙ্গ চন্দ্র সাহা | ৭৮.০০ |
| ২। ,, শচীন্দ্র দাস চৌধুরী | ১,৩৫৬.০০ |
| ৩। ,, হরিপদ দে | ২,৩৭৩.০০ |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ৫। | শ্রীজিতেন্দ্র চন্দ্র সাহা | ৪৪১·০০ |
| ৫। | ,, হরিচরণ বর্ম্মণ | ৪৪৯·০০ |
| ৬। | ,, মনোজয় রোয়াজা | ৯০৪·০০ |
| ৭। | ,, হরিনারায়ণ সাহা | ৪৬৫·০০ |
| ৮। | ,, আছেলাল সাহানি | ২,০৪৬·০০ |
| ৯। | ,, সুকুমার সাহা | ২,০২৫·০০ |
| ১০। | ,, বলীন্দ্র ত্রিপুরা | ৭৬·০০ |
| ১১। | ,, বালেশ্বর সাহানি | ১০২০·০০ |
| ১২। | ,, প্রফুল্ল কুমার দাস | ১১৪৫·০০ |
| ১৩। | ,, হরিচরণ সাহা | ১,১১৫·০০ |
| ১৪। | ,, উমেশ চন্দ্র বর্ম্মণ | ৪৩৫·০০ |
| ১৫। | ,, দীনবন্ধু শীল | ৩১০·০০ |
| ১৬। | ,, রামলাল সাহানি | ৩৪৫·০০ |
| ১৭। | ,, নারায়ণ ঘোষ | ১২০·০০ |
| ১৮। | ,, হরিনাথ সাহা | ১৩৫·০০ |
| ২০। | ,, নগেন্দ্র সাহা | ১২৭·০০ |
| ২১। | ,, সুরেশ চন্দ্র বর্ম্মণ | ৫৭৫·০০ |
| ২২। | ,, রাজ বিহারী পাল | ৩২·০০ |

সাব্রুম

| | | |
|---|---|---|
| ১। | শ্রীবসন্ত কুমার | ৮৫০·০০ |
| ২। | ,, কৃষ্ণ মুইন পাটারী | ৬৫১৫·০০ |
| ৩। | ,, | ৮৭৫৬·০০ |

কমলপুর

| | |
|---|---|
| শ্রীআব্দুল বারিক | ২০০·০০ |
| ,, ললিত মোহন দাস | ১২৮·০০ |
| ,, বসন্ত উল্লা | ১৭৫·০০ |
| ,, তোতা মিঞা | ২২৫·০০ |
| ,, যামিনী মোহন দেবনাথ | ৪৮·০০ |
| ,, যোগেন্দ্র চন্দ্র দাস | ৩৬·০০ |
| ,, ইছুছ মিঞা | ৩২·৫০ |
| ,, কালিম উল্লা | ২০·০০ |
| ,, পরেশ চন্দ্র উকিল | ৮৭·৭৫ |

২। ১৬টি বাড়ী আক্রমণ করিয়াছিল, নিম্নে তাহাদের নাম ও ঠিকানা দেওয়া হইল :—

১। দ্বারিকা দাস, গ্রাম—হেজাছড়া, থানা—কাঞ্চনপুর।
২। শ্রীপ্রদ্যুম্ন দাস, গ্রাম—মাকুমছড়া, থানা—কাঞ্চনপুর।
৩। শ্রীকৃষ্ণদাস রোয়াজা, গ্রাম—মালীধরধুম, থানা—ছামনু।
৪। „ ধনকরাই চৌধুরী, গ্রাম—গোবিন্দবাড়ী, থানা—ছামনু।
৫। „ তিলারাই ত্রিপুরা, গ্রাম—মালীধড়, থানা—ছানমু।
৬। „ বিন্দু চাকমা, দেবছড়া, গ্রাম—ছামনু।
৭। „ বিন্তাকুমার রোয়াজা, গ্রাম—তালছড়া, থানা—ছামনু।
৮। „ সাধুরাম ত্রিপুরা, গ্রাম—বৈবানছড়া, থানা—ছামনু।
৯। „ মৃণালকান্তি সাহা, গ্রাম—তালছড়া বাজার, থানা—মনু।
১০। „ কন্যারাম রোয়াজা, গ্রাম—কন্যারাম রোয়াজাপাড়া থানা—মনু।
১১। „ রতনচন্দ্র ত্রিপুরা, গ্রাম—রাজধর, থানা—মনু।
১২। „ ঈশান রোয়াজা, গ্রাম—রাজধন, থানা—মনু।
১৩। „ তৈজয় রোয়াজা, গ্রাম—রাজধন, থানা—মনু।
১৪। „ ধনঞ্জয় রিয়াং, গ্রাম—রাজধন, থানা—মনু।
১৫। „ নন্দকুমার ত্রিপুরা, গ্রাম—হারানিদি (মালীধর) থানা—মনু।
১৬। „ লালডিঙ্গা রেকং, গ্রাম—সাথানটুয়েল সান, থানা—মনু।

৩। ৪৮জনকে গ্রেপ্তার করা হয়েছে, Caseগুলি পুলিশের তদন্তাধীন থাকায় কাহাকেও শাস্তি দেওয়া হয় নাই। ২৪ জন জেল হাজতে আছে (৯ জনকে মুক্তি দেওয়া হইয়াছে এবং ১৫ জনকে Bail দেওয়া হইয়াছে)।

৪। তথ্য প্রমানাদি এবং সনাক্ত করণের অভাবে বেশী সংখ্যায় আক্রমণকারী দুবৃত্তকে ধরা সম্ভব হয় নাই।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে চৈলেংটা আক্রমণের পর ব্লকের যে সমস্ত জিনিষ লুঠপাট হয়েছিল, মোহন্ত রিয়াং চৌধুরীর নিকট সেগুলি পাওয়া গেছে কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে উজান মাছলীর ৮০টি পরিবার এই সেক্রাকের আক্রমণের ফলে মাচমারা চলে এসেছিল কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে গোবিন্দ বাড়ী থেকে ঐ রাত্রেই ১২টি ট্রেনজিস্টার সেট ঐ সেংক্রাকেরা লুঠ করে নিয়েছিল ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে যারা গ্রেপ্তার হয়েছিল, তাদের মধ্যে তথাকথিত শান্তি সেনা কেউ ছিল কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে কয়েক জনকে গ্রেপ্তার করা হয়েছিল, তাদের মধ্যে সেংক্রাক বলে এমন কোন ব্যক্তি ছিল কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বলেছি যে তথ্য প্রমাণাদি এবং সনাক্ত করনের অভাবে বেশী সংখ্যায় আক্রমণকারী দুবৃত্তকে ধরা সম্ভব হয় নাই। ৪৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে, কেসগুলি পুলিশের তদন্তাধীন থাকায় কাহাকেও শান্তি দেওয়া হয় নাই। ২৪ জন জেল হাজতে আছে—(৯ জনকে মুক্তি দেওয়া হয়েছে, এবং ১৫ জনকে বেল দেওয়া হয়েছে)।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে মোহন্ত রিয়াং চৌধুরীকে গ্রেপ্তার করা হয়েছিল কিনা ?

**শ্রীশচীন্দ্রলাস সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয়, ইহা কি সত্য যে মোহন্ত রিয়াং চৌধুরীকে গ্রেপ্তার করার পর ছাড়িয়া দেওয়া হযেছিল ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—১৫ জনকে বেল দেওযা হয়েছে, তার মধ্যে হয়তো হতে পারে।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—মামনীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে এই কেসগুলি কতদিন পর্য্যন্ত তদন্তাধীন আছে ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ, স্যার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে ১৫ জনকে বেল দেওয়া হয়েছে তাদের মধ্যে মোহন্ত রিয়াং চৌধুরী আছে কিনা ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আই ডিমাণ্ড নোটিশ।

**মিঃ স্পীকার :**—শ্রীনরেশ রায়।

**শ্রীনরেশ রায় :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—২১০।

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—২১০।

## QUESTION

**(১) নরসিংগড় ২৫০ কলোনীর ঘর-দরজা প্রথম কখন করা হইয়াছিল ? এবং ঐগুলি কোন pattern এর ?**

**(২) বর্ত্তমানে ঐ ঘর-দরজাগুলি repair এর কোন প্রয়োজনীয়তা সরকার মনে করেন কিনা ?**

**(৩) প্রয়োজন মনে করিয়া থাকিলে সরকারী দায়িত্বে ও খরচে ঐগুলি repair করা হইবে কি ?**

ANSWER

(১)-(৩)—নরসিংগড় ২৫০ কলোনী নামে কোন কলোনী অত্র বিভাগের দ্বারা স্থাপিত হয় নাই। তবে co-operative rehabilitation of 250 trained women (un-attached) at Agartala, Narshingar নামে একটি scheme চালু করার জন্য ১৯৫৫ ইংরেজীতে কেন্দ্রীয় সরকার মোট ৭,২৯,১০০০ টাকা মঞ্জুর করিয়াছিলেন। উক্ত টাকার মধ্যে অনাথা (un-attached) মহিলাদের তাঁত বোনা, সেলাই ও পুস্তক বাঁধানোর যন্ত্রপাতি এবং কাঁচামাল ক্রয় করা, ইত্যাদি বাবদ ও তাঁত ও সেলাই কাজের ঘর ও বেঁতোরা তৈয়ার করা এবং ২৫০ পরিবার অনাথা (unattached) মহিলাদের ক্যাসডোল ইত্যাদি বাবদ সাহায্য হিসাবে ৪,৪৬,১০০ টাকা ছিল। অবশিষ্ট ২,৮৩০.০০ টাকা ২৫০ পরিবার অনাথার (un-attached) গৃহ নির্ম্মাণ ও কাঁচা মাল ক্রয় করার ঋণ হিসাবে ছিল।

উক্ত scheme এর কাজ ১৯৫৮-৫৯ ইং সন হইতে চালু হইয়া ১৯৬১-৬২ইং সনে শেষ হয়। ২৫০টি ঘরের মধ্যে ২১৬টি ঘর তৈয়ার হয়। ঐ ঘরগুলি single room type এবং temporary specification এর ছিল অর্থাৎ ঐ ঘরগুলি ইট, কাঁদা তরজার বেড়া, কাঠের খুঁটি ঢেউ টিনের চাল সহ তৈয়ার হইয়াছিল। ৭২টি পরিবার অনাথা (unattached) উদ্বাস্তু উক্ত scheme অধীনে পুনর্বসতি নেন এবং ২১৬টি ঘরের মধ্যে ৭২টি ঘর তাহারা দখল করেন। যেহেতু ঐ ঘরগুলি ঋণ হিসাবে মঞ্জুরীকৃত টাকা দ্বারা তৈয়ার হইয়াছিল এবং উক্ত ৭২ পরিবার অনাথা উদ্বাস্তু উহা সমঝিয়া নিয়া বসবাস করিতেছিলেন এবং করিতেছেন সেইহেতু ঐ ঘরগুলি মেরামতের দায়িত্বও তাহাদের, সরকারের নহে। উক্ত ঘরগুলি মেরামতের জন্য আর্থিক সংস্থানও রাখার কোন প্রয়োজন পড়ে না।

শ্রীনরেশ রায় :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে তাদের আর্থিক অসচ্ছলতাহেতু সেইসব ঘরগুলি রিপেয়ার করবার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে তারা কোন আবেদন করেছিল কিনা ?

শ্রী এস, এল. সিংহ :—হ্যাঁ, তারা একটা আবেদন করেছিলেন।

শ্রীনরেশ রায় :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন এই আবেদন কতটুকু কার্য্যকরী করা হয়েছে ?

শ্রীএস, এল. সিংহ :—কোন স্কীম না থাকাতে সেটা করা যাচ্ছে না।

শ্রীযতীন্দ্র কুমার মজুমদার :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন তাদের কিছু ফিনান্‌শিয়েল হেল্প করা হবে কি না ?

শ্রীএস, এল, সিংহ :—আমরা ফিনানশিয়েল হেল্প করার প্রয়োজনীয়তা অনুভব করি কিন্তু সেটা আমাদের উইদ ইন স্কীম করতে হবে।

শ্রীঘনশ্যাম দেওয়ান :— স্কীম করবার ব্যবস্থা করা যায় কি না ?

**শ্রীএস, এল, সিংহ :**– টাকার বরাদ্দের উপর আমরা স্কীম গ্রহণ করে থাকি।

**শ্রীনরেশ রায় :**— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন ২৫০টি পরিবারের মধ্যে ১২টি বসবাস করিতেছে, আর বাকীগুলি না থাকার কারণ কি?

**শ্রীএস, এল, সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এখানে বলেছি যে নরসিংগড় ২৫০ কলোনী নামে কোন কলোনী অত্র বিভাগের দ্বারা স্থাপিত হয় নাই তবে কো-অপারেটিভ রিহ্যাবিলিটেশান অব ২৫০ ট্রেণ্ড ওমেন (আন এ্যাটাস্‌ড) এ্যাট আগরতলা, নরসিংগড় নামে একটি স্কীম চালু করার জন্য কেন্দ্রীয় সরকার মোট ৭,২৯,১০০ টাকা মঞ্জুর করিয়াছিলেন। উক্ত টাকার মধ্যে অনাথ মহিলাদের কাপড় বোনা, সেলাই ও পুস্তক বাঁধানোর যন্ত্রপাতি এবং কাঁচা মাল ক্রয় করা, ইত্যাদি বাবদ ও তাঁত ও সেলাই কাজের সব ও বেঁস্‌তোরা তৈয়ার করা এবং ২৫০ পরিবার অনাথা মহিলাদের ক্যাস ডোল ইত্যাদি বাবদ সাহায্য হিসাবে ৪,৪৬,১০০ টাকা ছিল। অবশিষ্ট ২,৮৩,০০০ টাকা ২৫০ পরিবার অনাথার গৃহ নির্মাণ ও কাঁচামাল ক্রয় করার ঋণ হিসাবে ছিল।

উক্ত স্কীম'এর কাজ ১৯৫৮-৫৯ ইং সন হইতে চালু হইয়া ১৯৬১-৬২ ইং সনে শেষ হয়। ২৫০টি ঘরের মধ্যে ২১৬টি ঘর তৈয়ার হয়। ঐ ঘরগুলি সিংগল রুম টাইপ এবং টেম্পোরারী স্পেসিফিকেশন'এর ছিল অর্থাৎ ঐ ঘরগুলি ইট কাঁদা তরজার বেড়া, কাঠের খুঁটি ঢেউ টিনের চাল সহ তৈয়ার হইয়াছিল। ১২ পরিবার অনাথা উদ্বাস্তু উক্ত স্কীম অধীনে পুনর্বসতি নেন এবং ২১৬ ঘরের মধ্যে ১২টি ঘর তাহারা দখল করেন। যেহেতু ঐ ঘরগুলি ঋণ হিসাবে মঞ্জুরীকৃত টাকা দ্বারা তৈয়ার হইয়াছিল এবং উক্ত ১২ পরিবার অনাথা উদ্বাস্তু উহা সমঝিয়া নিয়া বসবাস করিতেছিলেন এবং করিতেছেন সেই হেতু ঐ ঘরগুলি মেরামতের দায়িত্ব ও তাহাদের, সরকারের নহে। উক্ত ঘরগুলি মেরামতের জন্য আর্থিক সংস্থান ও রাখার কোন প্রয়োজন পড়ে না।

**মিঃ স্পীকার :**—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা এণ্ড শ্রীঘনশ্যাম দেওয়ান ব্রেকেটেড।

**শ্রীবিদ্যা চন্দ্র দেববর্ম্মা :**—কোয়েশ্চান নাম্বার ২৩১।

**শ্রীএস, এল সিংহ :**—কোয়েশ্চান নাম্বার ২৩১।

প্রশ্ন

১) ধর্ম্মনগর কাঞ্চনপুর ফটিকরায় এবং ছামনু এলাকায় গত দুই বছরে কত লোকের নিকট হইতে বন্দুক সীজ করা হইয়াছে এবং যাহাদের বন্দুক সীজ করা হইযাছে তাহাদের মধ্যে উপজাতীয় কত এবং অউপজাতীয় কত।

২) ইহা কি সত্য যে এই বছর মনু ভ্যালিতে কমপক্ষে তিনজন উপজাতীর হাতীর আক্রমণে মারা যায়। বহু ফসল হাতীতে নষ্ট করে এবং বন্দুকের অভাবে উহা রক্ষা করা যায় নাই;

৩) যদি সত্য হয় সীজ করা বন্দুক ফিরাইয়া দেওয়ার ব্যবস্থা হইবে কি?

উত্তর

| ১) এলাকার নাম | উপজাতীয় ব্যক্তির সংখ্যা | অউপজাতীয় ব্যক্তির সংখ্যা | মোট ব্যক্তির সংখ্যা |
|---|---|---|---|
| বর্দ্ধনগর | — | — | — |
| কাঞ্চনপুর | ১৫ | ১ | ১৬ |
| ফটিকরায় | ৩৭ | ৪ | ৪১ |
| ছাওমনু | ১৬ | ১ | ১৭ |

২) হাঁ দুইজন মনুতে এবং ফটিকরায় এলাকায় বন্য হাতীর আক্রমণে মারা যায় এবং প্রায় অনুমানিক ৪০০০, টাকার মত ফসল নষ্ট হইযাছে তবে ইহা ঠিক নয় যে বন্দুকের অভাবে উহা রক্ষা করা যায় নাই।

৩) প্রশ্ন উঠেনা।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন এই বন্দুক সীজ করার পর তাদের ফসল রক্ষা করবার কোন বিকল্প পরিকল্পনা সরকারের আছে কি না ?

**শ্রীএস. এল. সিংহ** :— যখনই যে জায়গাতে আক্রমণ হয়, বন্দুক থাকা সত্বেও আমাদের যে পার্টি আছে, সেই পার্টির কাছে গেলে পরে তারা সেই হাতীকে নানা কৌশলে তাড়িয়ে থাকে।

**শ্রীঘনশ্যাম দেওয়ান** :—বর্ত্তমানে ছামনু অঞ্চলে স্যাংক্রাকের আক্রমণের আর সম্ভাবনা নাই, এইরকম কোন রিপোর্ট সরকারের কাছে আছে কিনা ?

**মিঃ স্পীকার** :—ইট ইজ নট রিলিভেন্ট।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন এই সমস্ত বন্দুক ব্যবহারের জন্য সরকারের কোনরকম বাধা নিষেধ বা নিয়ম কানুন ছিল কিনা ?

**শ্রীএস. এল. সিংহ** :— বন্দুকের লাইসেন্সে সমস্ত কিছু নিয়ম কানুনের উল্লেখ থাকে।

**শ্রীনরেশ রায়** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন এই সমস্ত বন্দুক, যেহেতু ঐ সমস্ত নিয়ম কানুন ভঙ্গ করেছে, সেইজন্যই সীজ করা হয়েছে কিনা ?

**শ্রীএস. এল. সিংহ** :—কতগুলি সর্ত্ত থাকে, সেগুলি যদি ভংগ করা হয়, তাহলে আইনানুসারে বিধি ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যাহারা হাতীর আক্রমণে মারা গেছে তাদের পরিবারকে সরকার থেকে কোন রকম সাহায্যের ব্যবস্থা করা হয়েছে কি না ?

**শ্রীএস. এল. সিংহ** :—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন উপজাতীদের এত বেশী করে বন্দুক সীজ করা হয়েছে এবং অউপজাতীদের কম করে সীজ করার কারণ কি ?

**শ্রীএস, এল, সিংহ :—** আমি আগেই বলেছি যে অন দি এ্যালেজড ইনফরমেশন ইট ওয়াজ ডান।

**শ্রীঅভিরাম দেববর্মা :—**মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যাদের বন্দুক সীজ করা হয়েছে তাদেরকে সেই বন্দুক ফেরত দেওয়ার ব্যবস্থা সরকারের আছে কি না।

**Sri S. L. Singh :—**Whenever the Government will think it necessary he will return according to acts and rules.

**শ্রীঅভিরাম দেববর্মা :—** মাননীয় মন্ত্রী মহোদয় কি একথা মনে করেন না যে আজকে উপজাতীদের আত্মরক্ষার ব্যবস্থা থাকা উচিত?

**শ্রীএস, এল, সিংহ :—** প্রত্যেক মানুষেরই আত্মরক্ষার ব্যবস্থা থাকা উচিত।

**মিঃ স্পীকার :—**শ্রীক্ষিতীশ দাশ।

**শ্রীক্ষিতীশ দাশ :—**কোয়েশ্চান নাম্বার ৪৬২।

**শ্রীএস, এল, সিংহ :—**কোয়েশ্চান নাম্বার ৪৬২ স্যার।

প্রশ্ন

১। কত সংখ্যক লোয়ার ডিভিশন ক্লার্ক এবং আপার ডিভিশন ক্লার্ককে ত্রিপুরা মহাকরণে স্থায়ী করা হইয়াছে?

উত্তর

১। ৬৫ জন লোয়ার ডিভিশন ক্লার্ক এবং ৯১ জন আপার ডিভিশন ক্লার্ককে (এসিস্ট্যান্ট) ত্রিপুরা মহাকরণে স্থায়ী করা হইয়াছে।

**শ্রীনরেশ রায় :—**মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন কোন নিয়মের ভিত্তিতে তাদেরকে পার্মানেন্ট করা হয়?

**শ্রী এস, এল, সিংহ :—**এ্যাকর্ডিং টু সার্ভিস রুলস, স্যার।

**মিঃ স্পীকার :—**শ্রীরাজকুমার কমলজিত সিং।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং :—**কোয়েশ্চান নাম্বার ৪৬৭।

**শ্রী এস, এল, সিংহ :—**কোয়েশ্চান নাম্বার ৪৬৭ স্যার।

**QUESTION**

1. **What essential qualifications are prescribed for the post of Circle Officer, Sub-Deputy Collector and Deputy Collector while sending requisition to the U.P.S.C.**

2. **Whether knowledge of Bengali is also included as essential qualification for these posts.**

ANSWER

1. Essential qualification prescribed for direct recruits in the post of Circle Officer and Sub-Deputy Collector are as follows according to the provision of Recruitment Rules. There is no provision in the Recruitment Rules for direct recruitment of Deputy Collector. Direct recruitment to T.C.S. posts is admissible but there is no post designated as 'Deputy Collector' in T.C.S.

| | Name of Post, | Essential qualification prescribed in the recruitment rules. |
|---|---|---|
| (a) | Circle Officer. | Degree of a recognised Univessity or equivalent (qualification relaxable at Commission's discretion in case of candidates otherwise well qualified). |
| b) | Sub-Deputy Collector. | Degree of a recognised University. |

2) No.

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—সাবডিপুটি কালেক্টার পোষ্টের জন্য ইউ, পি, এস সি, থেকে এডভারটাইজমেন্ট করা হইয়াছিল কিনা ?

**শ্রী এস,এল, সিংহ** :—আমি নোটীশ চাই স্যার।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—সার্কল অফিসার কিংবা অন্যান্য পোষ্টের জন্য বিশেষ করে ত্রিপুরার জন্য যে ইউ, পি, এস, সি, তে রিকুইজিশান পাঠান হয়, সেখানে 'নলেজ অব বেংগলী ইজ এসেনশিয়েল' একথার উল্লেখ করা হয় কি না ?

**শ্রী এস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এ্যাকর্ডিং টু এ্যাডভারটাইজমেন্ট কি কোয়ালিফিকেশান দরকার সেটা আমি বলেছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—বাংলাটা এসেনসিয়াল নয় বলেই সারা ভারতবর্ষের কম্পিটিশনে আমাদের ত্রিপুরা রাজ্যের অনেকে ডিপ্রাইভড হচ্ছে, এই কথা স্বীকার করবেন কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—অল ইণ্ডিয়া সার্ভিস যেটা হয় সেটাকে কোন ভাষা ভিত্তিক করা চলে না।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং** :—আমাদের এই সার্ভিসটা অল ইণ্ডিয়া সার্ভিস নয়। এই সার্ভিস ত্রিপুরার সার্ভিস। কিন্তু দুর্ভাগ্যক্রমে ইউ, পি, এস,'সিতে যেতে হয়। সেজন্য ত্রিপুরার জন্য বাংলা এসেনসিয়াল একথা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কিনা ?

শ্রী এস, এল, সিংহ :—আমি আগেই বললাম উই আর সেনট্রালী অ্যাডমিনিষ্টার্ড। উই আর গাইডেড বাই রুলস অ্যাণ্ড রেগুলেশানস্ অব দেম। সো উই আর টু ফলো রুলস অ্যাণ্ড রেগুলেশানস্ অব দি সেনট্রাল সার্ভিস। আই নো দ্যাট বেঙ্গলী ইজ দি মোষ্ট এসেনসিয়াল ল্যাংগুয়েজ অ্যাণ্ড দ্যাট দে ক্যান নট পারফরম ছাট জব।

শ্রীএরসাদ আলী চৌধুরী :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি আমাদের ষ্টেটে ম্যাট্রিকুলেট সার্কেল অফিসার কতজন আছে?

শ্রী এস, এল, সিংহ :- আই ডিমাণ্ড নোটিশ। /

মিঃস্পীকার :—শ্রীসুরেশ চৌধুরী। শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত।

শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত :—৭৬৮।

**Shri S. L. Singh** :—Mr. Speaker, Sir, Question No. 768.

| QUESTION | ANSWER |
| --- | --- |
| 1. Total number of Decoity, Murder and theft committed under Sidhai P. S. in the year 1969 upto 3.9.69 (showing the places and names); | 1. Decoity—2. Murder—3 and theft—9. A statement showing the places and names where decoity, murder and theft have taken place is appended at Annexure 'A'. ( The Annexure 'A' is not appended in Answer copy). |
| 2. The step taken to stop the same ? | 2, Necessary police arrangement has been made to curb the crimes. Help of V. H. parties is also taken. |

শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার যে প্রশ্নটা ৩।৯।৬৯ ইং তারিখ পর্যন্ত কতগুলি ডাকাতি ইত্যাদি হয়েছে? তাতে মন্ত্রী মহোদয় বলেছেন তিনজনের কথা, মার্ডার হয়েছে তারা। কিন্তু দেখা যায় যে বিজয়নগরের ধনঞ্জয় সূত্রধরের নাম নাই। কিন্তু ধনঞ্জয় সূত্রধর আগষ্ট মাসে মার্ডার হয়েছে। তারপর দেখা যায় বিজয়নগরের কৃষ্ণকুমার সূত্রধরের নাম নাই। সেও মার্ডার হয়েছে আগষ্ট মাসে। অতএব যে ষ্টেটমেন্ট মাননীয় মন্ত্রী মহোদয় পড়েছেন তার সত্যতা সম্বন্ধে অনুসন্ধান করে দেখবেন কি?

শ্রী এস, এল, সিংহ :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আই শুড কারেক্ট ইফ এনিথিং ইজ লেফট।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কি যে ধনঞ্জয় ধর এবং কৃষ্ণ কুমার সূত্রধরের বাড়ীতে ডাকাতি করবার পূর্বে মোহনপুর বাজারে পাকিস্তানীরা এক ব্যবসায়ীর বাড়ীতে ডাকাতি করার চেষ্টা করেছিল এবং সেখানে হোটেলের এক কর্মচারী ছেলেকে ঢুকিয়ে দিয়েছিল চৌকির নীচে এবং সে ধরা পড়ে যায় এবং সে অনেকগুলি লোকের নাম বলে তারা যেখানে যেখানে ডাকাতি করেছে। কিন্তু আজ পর্য্যন্ত সিধাই থানার ও, সি, তাদের একজনকেও গ্রেপ্তার করে নাই। সেটা তদন্ত করে দেখবেন কি?

**শ্রীএস, এল, সিংহ** :—পুলিশ কেস যদি প্রুফড্ না হয় তাহলে মানুষকে ধরার কোন অধিকার আছে বলে আমি জানি না। অতএব তারা ইন্‌ভেষ্টিগেশন করে এবং প্রাইমা ফেসি যদি প্রুফ হয় তাহলে তারা ধরে। একজন নাম বললেই তার জন্য গ্রামশুদ্ধ সকলকে অ্যারেষ্ট করবে সেই শক্তি পুলিশের হাতে নাই।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি যে ছেলেটাকে ধরেছে এবং সে পুলিশের কাছে কনফেশান দিয়েছে যে মোহনপুরে এবং তার আশে পাশের গ্রামের কতগুলি লোকের নাম দিয়েছে। তাদের সম্বন্ধে তদন্ত হয়েছে কিনা এবং কেন তাদের ধরছে না? তারপর কতগুলি মার্ডার এবং ডাকাতি ঘটেছে। সেটা তদন্ত করে দেখবার জন্য বলছি। আমি একথা বলছি না যে নির্দোষ লোককে ধরা হোক। কিন্তু অ্যান্টি সোস্যাল এলিমেন্টসকে ধরেছে কিনা সেই সম্বন্ধে অনুসন্ধান করতে বলছি। নাকি থানার ও, সি, ঘুষ খেয়ে সেইসব স্মাগলারকে ধরছে না এই জিনিষটা তদন্ত করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, তিনি বলেছেন পুলিশ ছেলেটাকে ধরেছে। হী ওয়াজ অ্যারেষ্টেড অ্যাণ্ড কেপ্‌ট ইন্ দি থানা অ্যাকর্ডিং টু দি ভার্সান অব দি অনারেবল মেম্বার। অতএব সেই জায়গাতে পুলিশ কোন কিছু করেনি সেটা ঠিক নয়। এই রকম ৯টা কেস হয়েছিল এবং তাতে ১২ জনের নামে চার্জ শীট দেওয়া হয়েছে। পাঁচটা কেসে এফ, আই, আর, হয়েছে এবং ৯ জনকে ছেড়ে দেওয়া হয়েছে। এ থেকেই বোঝা যায় যে পুলিশ তাদের কাজ ঠিকমতই করছেন এবং কিছু কিছু লোকের শাস্তি দেওয়া হয়েছে। তা ছাড়াও দুইটি বি, ও, পি, আছে বি, এস, এফ, এর এবং চারটি আউট পোষ্ট আছে বি, এম. পি, এর।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্ন ডেফিনিট যে জুলাই মাসে মোহনপুর বাজারে একটা ডাকাতি হয়েছিল, একটা ব্যবসায়ীর ঘরে একটা হোটেলের একটা ছেলেকে ঢুকিয়ে দিয়েছিল খাটের নাচে। ঘটনা চক্রে সে ধরা পড়ে এবং পুলিশের কাছে তাকে হ্যাণ্ড ওভার করা হয়। এখন আমি প্রশ্ন করছি যে তাদের সম্বন্ধে ইন্‌ভেষ্টিগেশন করা হয়েছে কিনা এবং কেন তাদের ধরা হয় নি সেটা তদন্ত করে দেখবার জন্য বলছি। আমি হিস্টরী শুনতে আসিনি। আমার ডেফিনিট প্রশ্ন। তিনি যদি বলেন যে, না করব না, তাহলে তাও তিনি বলতে পারেন। আমাদের এলাকায় অহরহ ডাকাতি হচ্ছে, মার্ডার হচ্ছে। কাজেই এটা খুব ভাইটাল প্রশ্ন।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্ন হচ্ছে যে জুলাই মাসে, মোহনপুর বাজারে একটা ডাকাতির ষড়যন্ত্র হয়েছিল সেখানে একজন ব্যবসায়ীর ঘরে একটা হোটেলের ছেলেকে ঢুকিয়ে দেওয়া হয়েছিল, চৌকির নীচে কিন্তু ঘটনাচক্রে সে ধরা পড়ে যায় এবং তাকে ধরার পর পুলিশের কাছে হেণ্ড ওভার করা হয়। পুলিশের কাছে সে মোহনপুর এবং তার চারদিকে কতগুলি লোকের কথা বলেছিল—যারা নাকি এণ্টি সোসিয়াল এবং স্মাগলার, তাদের নামগুলিও সে পুলিশের কাছে প্রকাশ করেছিল। এখন আমার প্রশ্ন হল সেই সম্পর্কে কোন ইনভেষ্টিগেশান করা হচ্ছে কিনা বা তাদেরকে ধরে সেই সব বিষয়ে তদন্ত করে দেখা হচ্ছে কিনা? আমি এখানে কোন হিষ্টোরী শুনতে আসিনি, আমার প্রশ্নটা অত্যন্ত ডেফিনিট, তাই সেটার উত্তরটা আমি এখানে চাচ্ছি। এখন তিনি যদি বলেন যে না তাহলে সেটা হবে এক কথা আর যদি বলেন হ্যাঁ, তাহলে সেখানে যে সব এণ্টি সোসিয়াল এবং স্মাগলার নাম দেওয়া হয়েছে, তাদেরকে ধরে তদন্ত করে সত্যি তারা ঐ সব ব্যাপারে ইমপ্লিকেটেড ছিল কিনা তা বাহির করার জন্যই আমার প্রশ্নটা। আমি কেন এইগুলি বলছি, তার কারণ হল যে আমাদের ঐ এলাকাতে অহরহ ডাকাতি এবং মার্ডারের ঘটনা ঘটছে।

**শ্রীএস, এল, সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এণ্টি সোসিয়াল যদি হয় তাহলে সেই সব এণ্টি সোসিয়ালকে ধরার জন্য পি, ডি, এ্যাক্ট আছে এবং সেই অনুসারে তাদেরকে ধরা হবে এবং সেখানকার গ্রামবাসীদের সাক্ষ্য প্রমাণাদি সংগ্রহ করতে হবে। সেই সব ক্ষেত্রে এই পি, ডি, এ্যাক্ট অনুসারে নিশ্চয় তাদেরকে ধরা হবে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, আমাদের মুখ্যমন্ত্রী যেভাবে উত্তর দিতে চাইছেন, সেইভাবে যদি এই হাউসের মধ্যে উত্তর দেওয়া হয় তাহলে আমরা যারা এই হাউসের সদস্য আছি, আমাদের যেই অধিকার আছে, সেটা থেকে আমরা বঞ্চিত হব। আমার প্রশ্নটা খুবই পরিষ্কার যে সেখানে যে সব এণ্টি সোসিয়ালদের নাম দেওয়া হয়েছে, তাদের সম্পর্কে ইন্‌ভেষ্টিগেশন করে দেখা উচিত যে সত্যি তারা ঐ সব ব্যাপারে ইমপ্লিকেটেড ছিল কিনা—সেজন্যই আমি আবেদন জানাচ্ছি। এখানে তিনি যে এই আইন সেই আইনের কণ্ডিশান দিচ্ছেন, তাতে করে আমাদের এই হাউসের মধ্যে যে একটা বিশেষ অধিকার আছে, সেটা থেকে আমরা বঞ্চিত হয়। এখন তিনি যদি এটা অনুগ্রহ করে বলেন যে জিনিষটা দেখব—তদন্ত করে যে সব নাম দিয়েছে, তারা সত্যি দোষী কিনা। আমি তো এখানে থানার অফিসারেরা ইন্‌এ্যাকৃটিভ সম্বন্ধে কোন কিছুই বলছি না, শুধু বলছি যে ব্যাপারটা তদন্ত করে দেখবেন কিনা?

**শ্রীএস, এল, সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য বলেছেন যে তারা এণ্টি সোসিয়াল, সেই অনুসারেই আমি এটা বলেছি।

**মিঃ স্পীকার :**—মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, উনি তো স্পেসিফিক জানতে চাইছেন যে আপনি তদন্ত করবেন কিনা।

**শ্রীএস, এল, সিংহ** :—উনি বলেছেন যে এন্টি সোসিয়ালকে ধরা হয় না, তাই আমি বলেছি যে এন্টি সোসিয়াল যদি হয় তাহলে পি, ডি, এ্যাক্ট অনুসারে সেটা কার্য্যকরী করা হবে তা না হলে উনি বলুন যে তারা এন্টি সোসিয়াল নয়।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যদি কোন কেস ইনভেষ্টিগেশানে থাকে, তাহলে পরে সেটাকে এ্যাডমিনিষ্ট্রেশান থেকে বা কোন মন্ত্রীর পক্ষ থেকে এখানে ইনটারপ্রেট করা ঠিক হবে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—সেটা আইনগত ব্যাপার।

**শ্রীমনোরঞ্জন নাথ** :—আমি বলতে চাইছি যে কোন কেস পুলিশ বা মেজিষ্ট্রেট যদি ইনভেষ্টিগেট করতে থাকেন, তাহলে পরে সেটা সম্বন্ধে কোন মিনিষ্টার বা অন্য কোন হাই অফিসিয়ালের পক্ষে ইন্টারপ্রেইট করা ঠিক হবে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইহা আইনের ব্যাপার, উই কান্ট ডু ইট।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, আমার প্রশ্ন হচ্ছে যে কতগুলি এন্টি সোসালের নাম দেওয়া হয়েছে, তাদেরকে এখন পর্য্যন্ত গ্রেপ্তার করা হয়নি, কাজেই ইনভেষ্টিগেশানের প্রশ্ন এখানে উঠে না। আমি বলছি যে তারা কনভিক্ট হওয়া সত্বেও তাদেরকে গ্রেপ্তার করা হয়নি, তাই তদন্ত করতে বলছি। আমি ইনভেষ্টিগেশানের প্রসিডিউরকে ইন্টারপ্রেট করতে বলছি না তদন্ত করে কেন সেই সব লোককে গ্রেপ্তার করা হচ্ছে না, সেই সম্বন্ধে আমি জানতে চাই, কেননা আমার ঐ এলাকায় কতগুলি ডাকাতির ঘটনা ঘটেছে, তাই আমি এই প্রশ্ন তুলেছি। তিনি এন্টি সোসাল বলতে বলেছেন যে না, আমি তো আর একজন ভদ্রলোক বা একজন সৎলোকের বিষয়ে তদন্ত করতে বলতে পারি না।

**Mr. Speaker** :—Hon'ble member you can have a short discussion on this matter, if you like.

**Shri Promode Ranjan Dasgupta** :—Yes, I want a short discussion on this matter, if your honour permit. Please give me time.

**Mr. Speaker** :—I think this is not a time for short discussion now.

**Shri Promode Ranjan Dasgupta** :— Then at zero hour.

**Mr. Speaker** :—Yes, I shall allot time for this.

Sarvasree Abhiram Deb Barma, Ghanashyam Dewan, Ershad Ali Choudhury, Suresh Ch. Choudhury, Monoranjan Nath, Aghore Deb Barma & Rabindra Ch. Deb Rankhal (bracketed)

**Shri Abhiram Deb Barma** :—Starred Question No. 527.

**Shri S. L. Singh** :—Starred Question No. 527.

(১) গত জুলাই মাসে অমরপুর বুলংবাসা ও গণ্ডাছড়ার বৈরী স্যাংক্রাক ও মিজো আক্রমণে কত ক্ষতির পরিমাণ ;

(২) ঐ আক্রমণের সময় বুলংবাসায় কত পুলিশ মোতায়েন ছিল, যদি না থাকিয়া থাকে তাহার কারণ ;

(৩) ইহা কি সত্য যে এই বৈরীদের কার্য্যকলাপ সম্পর্কে সরকার পূর্ব্ব হইতে সংবাদ পাইয়াছিলেন ?

(৪) যদি সত্য হইয়া থাকে সরকার কি কি সতর্কতা মুলক ব্যবস্থা গ্রহণ করিয়াছিলেন ;

(৫) আক্রমণের ক্ষতিগ্রস্ত সরকারী কর্ম্মচারী ও জনসাধারনকে কি কি আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে ?

উত্তর

(১) বেসরকারী ক্ষতির পরিমাণ আনুমানিক ১,৩০,১৭৪ টাকা এবং সরকারী সম্পত্তির ক্ষতির পরিমাণ আনুমানিক ২৫,৫০০ টাকা।

(২) বুলংবাসা হইতে প্রায় তিন মাইল দূরে গণ্ডাছড়ায় একটি থানা আছে। ২২/৭/৭৯ইং তারিখে ঘটনার পরে বি, এস, এফ, টি, এ, পি, এবং সি, আর, পি বাহিনীর লোকজনকে বুলংবাসা পাঠান হয়।

(৩) না।

(৪) প্রশ্ন উঠে না।

(৫) নিম্নলিখিত দ্রব্যাদি ও আর্থিক সাহায্য দেওয়া হইযাছিল।

১। নগদ — ১,৪৮০ টাকা

২। চাউল — ২৭৫ কিলোগ্রাম

৩। ডাল — ২০০ কিলোগ্রাম

৪। সরিসার তৈল— ৩৪.৩ কিলো

৫। ধুতি — ৭০ খানা

৬। শাড়ী — ৩০ খানা

ঘটনার অব্যবহিত পরেই ক্ষতিগ্রস্ত সরকারী কর্ম্মচারী এবং অন্যান্য লোককে আর্থিক সাহায্য দেওয়ার একটি প্রস্তাব ভারত সরকারের নিকট পাঠান হইযাছিল। ভারত সরকারের মঞ্জুরী এখনও পাওয়া যায় নাই।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে এই বুলংবাসার ঘটনার মাস দেড়েক আগে সীমান্তে দুইজন লোক নিখোঁজ হয়েছে এবং এই নিখোঁজের খবর নৃপেন চক্রবর্ত্তী সহ আরও দুই জন অভিভাবক আমাদের আই, জি, পিকে দরখাস্তের মাধ্যমে জানিয়ে দেয় ?

**শ্রী এস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে জয়রাম চৌধুরী নামে একজন থানা অফিসার এবং সেখানকার ব্লক অফিসারকে এই বৈরী মিজোদের তৎপরতা সম্পর্কে আগেই খবর দিয়েছিল ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে যাদেরকে সাহায্য দেওয়া হয়েছে, তাদেরকে ৫টি বিস্কুট আর ৫ শলা নাম্বার টেন সিগারেট কোন ভিত্তিতে দেওয়া হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যা যা সাহায্য দেওয়া হয়েছে তা আমি এখানে পাঠ করে শুনিয়েছি যে—নগদ—১,৪৮০ টাকা, চাউল—২১৫ কিলোঃ ডাল—... কিলোঃ, সরিষার তেল—৩৪.১ কিলোঃ, ধুতি—৩ খানা শাড়ী—১ খানা।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে বুলংবাসা ও কন্ঠীছড়ার ঘটনার পর কাহাকেও গ্রেপ্তার করা হয়েছে কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি স্বীকার করবেন যে জয়রাম চৌধুরীই এই খবর প্রথম থানাতে দিয়েছিল এবং তাকেই গ্রেপ্তার করা হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ স্যার।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি যে ঐ গণ্ডাছড়া থানাতে ঘটনার সময়ে কোন বি, এস, এফ বা বি, এম, পি, কিছুই ছিল না ?

**শ্রীএস, এল সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যারা সেখানে ছিলেন, তাদের সম্বন্ধে একটা তালিকা আমি এই হাউসের সামনে উত্থাপন করেছি।

**মিঃ স্পীকার** :—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্ম্মা** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৫৮০ ;

**শ্রীএস, এল, সিংহ** :—ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৫৮ ।

**প্রশ্ন**

১) B. S. F., B. M. P. এবং C. R. P. প্রভৃতি পুলিশ বাহিনীর যে সকল পুলিশ ত্রিপুরার বাহির হইতে আসিয়াছে তাহাদিগকে যে ভাবে Subsidised rate-এ রেশন দেওয়া হয় ত্রিপুরার অন্যান্য পুলিশদের ক্ষেত্রে সেই হারে দেওয়া হইতেছে না কেন ?

২) এই ধরণের discrimination করার ফলে ত্রিপুরার পুলিশ বাহিনী কি কোন প্রতিবাদ জানাইয়াছে।

৩) সরকার এই সম্পর্কে কি সিদ্ধান্ত লইবেন ?

**উত্তর**

১) B. S. F. এবং C. R. P. পুলিশগণকে Subsidised rate-এ রেশন দেওয়া হয় না, তবে তাহারা রেশনভাতা পাইয়া থাকে। B. M. P. পুলিশগণ বিনা মূল্যে রেশন পাইয়া থাকে।

২) না।

৩) ত্রিপুরা পুলিশ বাহিনীকে subsidised কতিপয় প্রয়োজনীয় খাদ্যদ্রব্য সরবরাহ করার একটি প্রস্তাব ভারত সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে ত্রিপুরার পুলিশ বাহিনীকে সাব-সিডি দেওয়ার যে প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে, সেটা কবে পাঠানো হয়েছে ?

**শ্রীএস, এল, সিংহ** :—অনেক আগে পাঠানো হয়েছে।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন যে অনেক আগে বলতে কি বুঝায় ?

**শ্রীএস, এল, সিংহ** :—অনেক আগে মানে, ১ দিন আগে হতে পারে, ২ মাস আগে হতে পারে আবার ১/২ বছর আগেও হতে পারে।

**শ্রীঅভিরাম দেববর্মা** —মাননীয় মন্ত্রী মহোদয়, সে তারিখটা জানাবেন কি ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Shri Ghanashyam Dewan.

**Shri Ganashyam Dewan** :—Question No. 626.

**Shri S. L. Singh** :—Question No. 626 Sir,

প্রশ্ন

১) ত্রিপুরা সরকারের অধীনে নন মেট্রিক যে ১৭ জন গেজেটেড অফিসার আছেন তন্মধ্যে সিডিউল ট্রাইব এর সংখ্যা কত ?

উত্তর

১) ৬ জন।

**Mr. Speaker** :—Shri Ershad Ali Choudhury.

**Shri Ershad Ali Choudhury** :—Question No. 665.

**Shri S. L. Singh** :—Question No. 665 Sir.

**প্রশ্ন**

১। ত্রিপুরায় বিচার বিভাগ শাসন বিভাগ হইতে পৃথকীকরণ বিলটি Parliament-এ পাশ হইয়া মহামান্য Psesident-এর অনুমোদন ক্রমে ত্রিপুরা সরকারের নিকট আসিয়াছে কিনা ?

২। আসিয়া থাকিলে উহা কার্য্যে পরিনত করার কাজ কখন আরম্ভ হইবে ?

উত্তর

১। হ্যাঁ,

২। যত শীঘ্র সম্ভব।

**Mr. Speaker** :—Shri Promode Rn. Das Gupta.

**Shri P. R. Das Gupta** :—Question No. 726.

**Shri S. L. Singh** :—Question No, 726 Sir.

QUESTION

1. Is it a fact that the Sales Emporium at Kamanchowmohani Agartala was looted by the anti-socials in the night of 26th August. 1969 ?

2. *If so what was the extent of loss ?*

3. *If any police was posted there to guard the Emporium on that day ?*

ANSWER

1. Yes.
2. The amount of loss would be approx. Rs. 35000/- to 40000/- pending verifieation.
3. No.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যে টাকাটা লোকসান হয়েছে তার মধ্যে গ্রামবাসীর যারা জিনিষপত্র সেখানে রেখেছিল তার পরিমাণ কত ?

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি নোটিশ চাই।

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই দোকানটা পুর্বে লুট হয়েছিল কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—ইয়েস, ইট ওয়াজ লুটেড।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, যখনই গোলমাল হয়, তখনই এই দোকানটা লুট হয় তার জন্য শিল্প বিভাগ থেকে কোন রকম পুলিশের প্রার্থনা এই গোলমালের সময় করা হয়েছিল কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি, যে দোকানটাতে গোলমাল হয়, সেই দোকানটা থানা থেকে খুব বেশী দূর নয়, গোলমালের সময় থানা থেকে পুলিশ প্রটেকশান দেওয়া সম্ভব হত।

**শ্রীএস, এল, সিংহ** :—পুলিশ সমস্ত জায়গায় পেট্রল দিয়েছে, প্রত্যেক দোকানের সামনে সামনে পুলিশ দাঁড়াবার আদেশ নেই। অল ওভার সুপারভিশনের জন্য মোবাইল ভ্যান, ইত্যাদি আছে এবং সেই ভাবে তারা যুক্ত করেছে।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এই যে লুট হয়েছে এবং দোকান আক্রান্ত হয়েছে, সেটা কোন সময় হয়েছে এবং কতক্ষণ পর্যন্ত সেটা লুট হয়েছিল ?

**শ্রীএস, এল, সিংহ** :—আমি নোটিশ চাই স্যার।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—এই বিষয়ে তদন্ত করে দেখবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় ?

**শ্রীএস. এস. সিংহ :**—আমি নোটিশ চাই স্যার।

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই দোকানটি গত দুই বছর দুই দুই বার লুট হয়েছে এবং এই সম্বন্ধে নানা প্রশ্ন উঠেছে এবং গ্রামবাসীর গতবার যে টাকা লোকসান গেছে সে টাকা পাচ্ছে না তার জন্য একটা তদন্ত কমিটি করবেন কিনা কি কারণে এটা হচ্ছে সমস্ত ফ্যাক্টগুলি বের করবার জন্য যাতে জনসাধারণের মন থেকে সন্দেহ চলে যায় ?

**শ্রীএস. এস. সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা একটা ইন্সিডেন্ট হয়েছে, সেই সম্বন্ধে জনসাধারণ অবগত আছেন এবং মাননীয় সদস্যরাও অবগত আছেন। সেই সম্বন্ধে কি কি ষ্টেপ নেওয়া হয়েছে সেগুলি বিবৃতিতে এবং সার্কুলার দিয়ে জানান হয়েছে। এখন টাকা কেন পেল না সেই সম্বন্ধে আমি বলতে পারি গতবার যেটা হয়েছিল সেটা ইণ্ডিয়া গভর্ণমেন্টের কাছে পাঠানো হয়েছিল এবং এইবারও আমরা এটা ইণ্ডিয়া গভর্ণমেন্টের কাছে পাঠাব এবং এই সময়ে তারা যাতে মালপত্রাদি পেতে পারে এবং বিক্রী করতে পারে সেই সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তার চেয়ে অতিরিক্ত কিছু বলার অবস্থা বর্ত্তমানে নেই।

**শ্রী প্রমোদ রঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় মন্ত্রী মহোদয়, এইবার শুধু নয়, এর পূর্ব্বেও এটা লুট হয়েছে এবং এর মধ্যে সাফারার হচ্ছে সবচেয়ে বেশী গ্রামবাসী যাদের জিনিষপত্র এখানে রাখা হয়, তারা টাকা পাচ্ছে না এবং এইজন্য আমি বলছি যে এখানে এ্যাকাউন্টসে কোন কারচুপি আছে কিনা, কারণ এইসব প্রশ্ন উঠেছে, সেটা তদন্ত করার জন্য একটা কমিটি করা হউক। রেডিওতে যে সংবাদ পরিবেশন করা হয়েছে সেটা কি কারণে হয়েছে, সেটা শুধু বলা হয়েছে কিন্তু ডিটেলস একটা তদন্ত করার জন্য আমি একটা কমিটি করার কথা বলছি।

**শ্রী এস. এস. সিংহ :**—লুটের সম্বন্ধে তদন্ত করতে হলে পুলিশ তদন্ত ছাড়া আর কি তদন্ত হতে পারে আমি জানিনা।

**শ্রী এসাদ আলী চৌধুরী :**—প্রিকশনারী মেজার হিসাবে এই দোকানটাতে মালিক পক্ষ বা সরকার পক্ষ থেকে কলাপসএবল গেট দেওয়ার চিন্তা করা হয়েছিল কি না ?

**শ্রী এস, এস, সিংহ :**—এই দোকানটা ভাড়া করা দোকান, সেই জায়গাতে কলাপস-এবল গেট করা না করা সেটা যার দোকান তিনি বলতে পারেন। দ্বিতীয় কথা হচ্ছে মালিক পক্ষ এই দোকান সেখান থেকে উঠিয়ে নেওয়ার জন্য বলেছেন।

**শ্রী এসাদ আলী চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, মালিকের কাছে কোন প্রস্তাব দেওয়া হয়েছিল কিনা কলাপসএবল গেট করার জন্য ?

**শ্রী এস, এস, সিংহ :**—আমি এখানে বলেছি যে মালিক আমাদের সেখান থেকে উঠে যাওয়ার জন্য বলেছেন।

**মিঃ স্পীকার :**—শ্রী নিশিকান্ত সরকার।

শ্রী নিশিকান্ত সরকার :—কোয়েশ্চান নাম্বার ৭৪৮।

শ্রী এস, এল, সিংহ :—কোয়েশ্চান নাম্বার ৭৪৮ স্যার।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ত্রিপুরায় হরতাল, ঘেরাও ও বন্ধ হইলে সরকারী কর্মচারীরা অফিসে অনুপস্থিত থাকে কিনা ? থাকিলে, অনুপস্থিত কালের জন্য কর্মচারীদের বেতন দেওয়া হয় কিনা ? | কিছু সংখ্যক সরকারী কর্মচারী অফিসে অনুপস্থিত থাকে। যাহাদের অনুপস্থিতি ইচ্ছাকৃত নয়, তাহাদের অনুপস্থিত কালের জন্য বিশেষ ছুটি মঞ্জুর করতঃ বেতন দেওয়া হয়। |

**Mr. Speaker**— Shri Abdul Wazid.

**Shri Abdul Wazid**— 855.

**Shri S. L. Singh**—Mr. Speaker, Sir, Question No. 855.

প্রশ্ন

১। ত্রিপুরায় প্রাক্তন নির্বাসিত রাজনৈতিক বন্দী কতজন আছেন ?

২। তাহাদের মাঝে কতজনকে পেনশন খয়রাতি সাহায্য ও অন্যান্য বাবদ কত টাকা দেওয়া হইয়াছে ;

৩। তাহাদের সুষ্ঠু পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব পেশ করা হইয়াছে কিনা ?

৪। ত্রিপুরা সরকারের প্রস্তাব অনুযায়ী আজ পর্য্যন্ত কেন্দ্রীয় সরকার কত টাকা মঞ্জুর করিয়াছেন ;

৫। মঞ্জুরীকৃত টাকা কত ব্যয় কোন্ কোন্ খাতে হইয়াছে এবং কত টাকা ফেরত গিয়াছে ?

উত্তর

১।
২।
৩। } তথ্য সংগ্রহাধীন আছে।
৪।
৫।

**Mr. Speaker**—Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma** :—Question No. 49.

**Shri S. L. Singh** : —Mr. Speaker, Sir, question No. 49.

প্রশ্ন

১। গত ৩রা ফেব্রুয়ারী (১৯৬৯ইং) সোনামুড়া বিভাগের যাত্রাপুর থানা অন্তর্গত বিরামপুর (প্রকাশ্যে) রামপুর গ্রামে স্থানীয় এক সংখ্যালঘু সম্প্রদায়ের বাড়ীতে অতর্কিতভাবে B. S. F. বাহিনী দলবদ্ধ হয়ে বাড়ীতে মানুষের উপর যে অকথ্য মারপিট করেছিল রাজ্য সরকারের উর্দ্ধতন কর্তৃপক্ষ অবগত আছেন কিনা ?

২। ইহা কি সত্য যে উপমন্ত্রী শ্রী মুনহুর আলী সাহেব খবর পেয়েই ঘটনাস্থলে যান এবং তৎক্ষণাৎ সোনামুড়ায় এসে ঘটনার বিবরণ এবং প্রতিকারের জন্য মুখ্যমন্ত্রীকে [illegible] জানান ?

৩। যদি সত্য হয় তাহলে ঘটনার প্রতিকারমূলক কি ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছেন ? এবং যদি কোন ব্যবস্থা গ্রহণ না হয়ে থাকে ইহার কারণ।

উত্তর

The alleged assult is proved to be baseless on investigation. Whenever any complaint if assult is received, prompt action is taken to make necessary investigation.

শ্রীঅঘোর দেববর্মা। :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন ইন্‌ভেষ্টিগেশনের কি রিজাল্‌ট হয়েছে ?

শ্রী এস, এল, সিংহ :— ইহা সত্য বলিয়া প্রমাণিত হয় নি।

শ্রী অঘোর দেববর্মা। :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে উপমন্ত্রী শ্রী মনসুর আলী মহোদয় এই ঘটনার জন্য মুখ্যমন্ত্রীকে ট্রাংকল করেছিলেন ?

শ্রী এস, এল, সিংহ :— আমি বলেছি যে প্রমাণিত হয় নি।

শ্রী অঘোর দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে এই ঘটনার তদন্তের জন্য কাকে দায়িত্ব দেওয়া হয়েছিল ?

শ্রী এস, এল, সিংহ :— পুলিশ অফিসার যারা থাকেন তাদের দেওয়া হয়ে থাকে।

শ্রী অঘোর দেববর্মা। :—পুলিশ অফিসার অনেক থাকে। কাকে দেওয়া হয়েছিল সেই সম্পর্কে আমি জানতে চাই। কত তারিখে এটা হয়েছিল বলতে পারেন কি ?

শ্রী এস, এল, সিংহ :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :— Shri Abhiram Deb Barma.

**Shri Abhiram Deb Barma** :—Question No. 542.

**Shri S. L. Singh** :— Mr. Speaker, Sir, question No. 542.

প্রশ্ন

১। ১৯৬৯ এ কোন মহকুমায় কতবার জনসাধারণের পক্ষ হইতে এস, ডি, ও এবং বি, ডি, ও অফিসে গণ ডেপুটেশন গিয়াছে, অথবা ঐ সকল অফিস "ঘেরাও" হইয়াছে।

২। কি কি দাবীর উপর ঐ সকল অফিসে গণডেপুটেশন গিয়াছে অথবা ঐ সকল অফিস "ঘেরাও" হইয়াছে ;

৩। ইহা কি সত্য যে জনসাধারণের পক্ষ হইতে আগে নোটিশ দেওয়া সত্বেও অনেক বি, ডি, ও এবং এস, ডি, ও গণডেপুটেশনের দিন অফিসে অনুপস্থিত থাকেন, যদি সত্য হয় তাহার কারণ ?

উত্তর

১।
২। } তথ্য সংগ্রহ করা হইতেছে।
৩।

**Mr. Speaker** :— Shri Kshitish Das.

**Shri Kshitish Das** :— Question No. 861.

**Shri S. L. Singh** :— Mr. Speaker, Sir, question No. 861.

## QUESTION

1. How many pleaders or Advocates were appointed to conduct the Government cases in the year 1967-68 and 1968-69 ?

2. Whether it is fact that the Pleaders and Advocates are generally appointed from Agartala for conducting the Government cases of all the sub-divisional courts other than Sadar Court instead of appointing Pleaders, or Advocates of the respective sub-division ?

## ANSWER

1. 1967-68— 23 (12 in Sadar 11 in other sub-divisions)
   1968-69— 24 (13 in Sadar 11 in other sub-divisions)
2. It is not fact.

**শ্রীসুরেশচন্দ্র চৌধুরী** :—এইসব কেস্ অ্যাক্ট করার জন্য যেসব উকিল বিভিন্ন সাবডিভিশনে নিয়োগ করা হয় এইগুলি কি সাবডিভিশন থেকেই নিয়োগ করা হয় না সদর থেকে নিয়োগ করা হয় ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—সদর আছে,. সাবডিভিশনেও আছে।

**শ্রীসুরেশচন্দ্র চৌধুরী** :—কোন্ কোন্ সাবডিভিশনে সেই সেই সাবডিভিশনের উকিলদের নিয়োগ করা হয়েছে ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—আই ডিমাণ্ড নোটিশ।

**Mr. Speaker** :—Question hour is over. There are five Unstarred Questions to-day. The Ministers concerned may lay on the Table of the House the replies to the Unstarred Questions.

## CALLING ATTENTION

**Mr. Speaker** :—The Calling Attention given notice of by Shri Bidya Ch. Deb Barma on 23rd September, 1969 to which the Minister concerned agreed to make a statement to-day the 29th September, 1969, on—গত জুলাই—আগষ্ট মাসে হাওমহু, লংতরাই, আঠারমুড়া, খোয়াই, অমরপুর ও সাব্রুমে বহু কৃষকের অনাহার মৃত্যু।

I would now call on the Hon'ble, Minister in-charge to make a statement.

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—অনাহারজনিত কোন মৃত্যু সরকারের গোচরে পঁড়ে নাই। অনাহারজনিত কোন মৃত্যুর ঘটনা যখনই সরকারের নিকট পৌঁচেছে তখনি তাদের মাধ্যমে আমরা লক্ষ্য করেছি যে ঐ অনাহারজনিত মৃত্যুর অভিযোগের কোন ভিত্তি নাই। বৎসরের অনুৎপাদিত মাসগুলিতে উক্ত এলাকায় জনসাধারণের কষ্ট লাঘব করার জন্য সরকারী খাত্তশস্য ন্যায্যমূল্যের দোকান মারফত বিলি ব্যবস্থা করা হয়েছিল। ন্যায্যমূল্যের দোকান মারফত বিলির পরিমাণ প্রাপ্ত বয়স্কের জন্য ৭৫০গ্রাম চাউল এবং ২৭৫০গ্রাম গম এবং অপ্রাপ্ত বয়স্কের জন্য অর্ধেক পরিমাণ চাউল ও গম দেওয়া হচ্ছে। এই বিলির/পরিমাণ গত বৎসরের পরিমাণে উর্দ্ধে ছিল। খোয়াই, অমরপুর, কৈলাসহর বিভাগে কিছুদিন দাদন, টেষ্ট রিলিফ ও গ্রেচুশাস্ রিলিফ ইত্যাদির দ্বারা সাহায্যের ব্যবস্থা করা হয়েছে।

শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :—অন এ পয়েট অব ক্ল্যারিফিকেশন। গত আগষ্ট মাসে যে টেষ্ট রিলিফের কাজ দেওয়া হয়েছে ঐ কাজ মাত্র কয়েকদিন দেওয়া হয়েছে। তারপর পুনরায় সেটা বন্ধ হয়ে যায়, তারপর অবার দেওয়া হয়। কিন্তু সেই টাকাও বকেয়া থেকে যায়। এখন পর্যন্ত সেই টাকা তারা পেয়েছি কিনা সেই সম্পর্কে আমি জানতে চাই। তখন যে একটা অভাব অভিযোগ ছিল এটা স্বীকার করেন কিনা সেই সম্পর্কে শুনতে চাই।

মিঃ স্পীকার :—এটা তো আপনার পয়েট অব ক্ল্যারিফিকেশন হল না। এটা নূতন একটা বিষয়ের অবতারণা করছেন আপনি।

শ্রীঅভিরাম দেববর্মা :—পয়েট অব ক্ল্যারিফিকেশন। ছাওমনু এবং লংত্রাইয়ে মন্ত্রী মহোদয় বলেছেন যে অনাহারজনিত মৃত্যু সংবাদ সরকারে কাছে নাই। তবে অভাব আছে। অভাব দূর করার জন্য রেশন কার্ড এর মাধ্যমে বিলির কথা তিনি বলেছেন। কথা হচ্ছে ছাওমনুতে এবং লংত্রাইয়ে যে অনাহারজনিত মৃত্যু সংবাদ সংবাদপত্রগুলিতে, বের হয়েছে ঐ সমস্ত সংবাদের কোন প্রতিবাদ সরকার করেছেন কিনা ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—সংবাদ বের হলেই তার প্রতিবাদ করতে হবে তার কোন নিয়ম নাই। আমরা আমাদের কার্য্যের মারফতেই তার প্রতিবাদ করছি। কারণ আমরা পরীক্ষা নিরীক্ষা করে দেখেছি এবং তার দ্বারা প্রমাণ হযেছে যে অনাহারজনিত মৃত্যু হয় নাই। খোয়াই, অমরপুর, সাব্রুম, কৈলাসহর বিভাগে কিছুদিন যাবত টেষ্ট রিলিফ. গ্রেচুশাস্ রিলিফ দ্বারা সাহায্যের ব্যবস্থা হয়েছিল এবং ন্যায্য মূল্যের দোকান গত বছরের চেয়ে অনেক বেশী খোলা হয়েছে এবং চাউলের পরিমাণ অনেক বৃদ্ধি করা হয়েছে।

শ্রীঅভিরাম দেববর্মা :—পয়েট অব ক্ল্যারিফিকেশন। মাননীয় মন্ত্রী মহোদয় এই কথা বলতে পারেন কিনা যে খোয়াই বিভাগে পদ্মবিলের নকশিরাম দেববর্মার মৃত্যু হয়েছে এবং যার ফলে এস, ডি, ও,-কে তিন ঘন্টা ঘেরাও করে রাখা হয়েছিল ?

শ্রীশচীন্দ্রলাল সিংহ :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা হল একটা পলিটিক্যাল ব্যাপার, কেননা যার নামের কথা বলা হয়েছে, নামটা বলেছেন নক্টীরাম, তিনি বহুদিন ধরে কফে

ভুগিতেছেন ২৬/৬/৬৯ ইং তারিখে মধ্যাহ্ন ভোজন করেছিলেন এবং ২৭/৯/৬৯ ইং তারিখে মারা গিয়েছেন এবং তার মলমূত্র পরীক্ষা করে এটাই প্রমাণিত হয়েছে।

Mr. Speaker :—A question was raised in the House on 23rd September, 1969 to the effect that the Adjournment Motion even though disallowed by the Speaker outside the House are allowed to be read by the member concerned giving notice for such Adjournment Motion. But according to Parliamentary Practices such procedure was not being followed here though some of the members of this Assembly insisted on being allowed to read the Adjournment Motion in the House even after it was disallowed by the Speaker outside the House. Some of the members in support of their claim mentioned that in Lok Sabha and some other State Legislatures such practices were being followed. I ruled out their contention, but to be confirmed referred the matter to the Lok Sabha. From Lok Sabha the following telegram have been received :—

"BIDHANSABHA AGARTALA
YOUR TEL TWENTYFOURTH STOP OUR PRACTICES WHEN ADJOURNMENT MOTION DISALLOWED OUTSIDE HOUSE MEMBER NOT ALLOWED READ THAT IN HOUSE—LOKSABHA".

In the circumstances mentioned above, I am not inclined to create any precedence in this House.

I shall now give my ruling on the following point of order raised by Shri Aghore Deb Barmá, M. L. A.—Whether the manner in which West Bengal Security Act was extended to Tripura by means of an enactment is valid.

Shri Deb Barma has raised the question of validity of the manner, in which West Bengal Security Act was extended to Tripura, by means of enactment.

I have gone through the records and am convinced that all the formalities required under Rules of Procedure were observed in passing the West Bengal Security ( Tripura re-enactment ) Bill, 1967 as introduced in this House. Motion for leave being granted by the House, the bill was introduced in the House and published in the Gazette as per rules of the Procedure. Thereafter, the motions for consideration and passing of the bills were moved and passed by the House. The bill was then sent to the Administrator who reserved it for the consideration of the President. The President of India gave his assent to the Bill which was intimated to the House in due course.

From the stages followed above, I find that there was no procedural lapse in passing the bill and therefore, I rule out the point of order raised by Shri Aghore Deb Barma.

Next item in the List of Business is private Member's Resolution. I would call on Shri U. K. Roy as authorised by Shri Sunil Chandra Dutta to move his Resolution that—

**"This Assembly is of opinion that the Assembly House for the Tripura Legislative Assembly, be constructed without any further delay."**

**Shri U. K. Roy :—**Mr. Speaker Sir, on behalf of Shri Sunil Chandra Dutta, M. L. A., I move that—

"This Assembly is of opinion that the Assembly House for the Tripura Legislative Assembly, be constructed without any further delay"

আমি দুঃখের সহিত বলব, মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে আজকে এই হাউসের মধ্যে এই বিষয়ে একটা প্রস্তাব আনার প্রয়োজন হয়। ১৯৬৩ সালে যখন আমাদের এখানে এই এ্যাসেম্বলী প্রবর্ত্তন হল, তখন তাড়াতাড়ি আর কোথায়ও জায়গা না পেয়ে এই একটা বিল্ডিং এ যেখানে সরকারের আরও কয়েকটি ডিপার্টমেন্টের অফিস ছিল, আমরা এখন যেখানে এই হাউসে বসে আছি, এখানেও একটা ডিপার্টমেন্টের অফিস ছিল, সেটা কি আমার ঠিক মনে নেই, এখন সেটা আমাদের এই এ্যাসেম্বলীর জন্য জায়গা করা হয়। তখন একটা ইমার্জেন্সী মেজার বলা যেতে পারে, তাড়াতাড়ি আমরা এটা আরম্ভ করেছিলাম। প্রথম দিকে বেশ বড বড কথা শুনা গিয়েছিল। প্রথমে যখন আমাদের এই এ্যাসেম্বলী আরম্ভ হয়, তখন ওয়েষ্ট বেঙ্গলের রিটায়র্ড সেক্রটারী মিঃ এ, আর, মুখার্জিকে এখানে আনা হয়, আমাদেরকে এ্যাসেম্বলীর ব্যাপারে সাহায্য করার জন্য। তখন শুনেছিলাম যে ত্রিপুরাতে মহারাজার পেলেস আছে, সেটা নাকি এই এ্যাসেম্বলীর জন্য ঠিক করা হয়ে গেছে। আমার মনে আছে যে আমি নিজে মিঃ মুখার্জিকে নিয়ে ঐ পেলেস দেখতে গিয়েছিলাম, তিনি তো শুনে অবাক বোধ করলেন যে ত্রিপুরার মত একটা জায়গাতে বিধান সভা হবে পূর্ব্বতন একজন মহারাজার পেলেসে, এটা তো আমাদের অন্যান্য যে সব বড় বড় ষ্টেটগুলি আছে, তাদের পক্ষেও সম্ভব নয় আর ত্রিপুরার পক্ষে সেটা সম্ভবপর নয়। ঐ ভদ্রলোক খুব উৎসাহিত হয়ে সব দেখলেন এবং তিনি নিজেও বেশ উৎসাহ বোধ করলেন। তারপর তিনি আমাকে অনুরোধ করলেন যে আপনারা যখন এটা করাবেন তখন আমাকে যেন দয়া করে একটা খবর দিবেন। আমি এসে কোথায় কি হবে না হবে, সেগুলি ঠিক করে দিয়ে যাব, তখন আমার সঙ্গে এই এসেম্বলীর ষ্টাফেরা কেউ কেউ ছিলেন। কিছুদিন শুধু কথার উপর চলল। আমরা শুধু কথার উপরই চলি, কাজের সংগে কথার কোন সামঞ্জস্য নাই। আর যখন কথাটা বলি তখন মনের ভেতর সেটা থাকে না। যাই হউক তারপর কি কারণে আমরা জানি না, আমরা অনেক কথাই জানি না, তবে যেগুলি হয়তো পত্র-পত্রিকার মারফত বের হয়, আবার কখনও মাননীয় মন্ত্রী বাহাদুররা দয়া করে কিছু বলেন, তখন কতটুকু আমরা জানতে পারি, কি কারণে এই প্রস্তাবটা মেটেরিয়ালাইজ হয়নি আমরা জানি না। তারপর একবার মালঞ্চনিবাসের কথা হয়েছিল, এও শোনা কথা, সেটা অথেন্টিক ইনফরমেশন নয়, কতটুকু সেটা সত্য জানি না, তারপর কোন স্টেপ নেওয়া হয়েছে কি না, জানি না। এই যে হাউস, এখানে এ্যাসেম্বলী হওয়াটা ডিসগ্রেসফুল। আরও চারটি

ডিপার্টমেন্টের মত এ্যাসেম্বলীও একটা ডিপার্টমেন্ট এবং তার এক কোনার ভিতর এটাকে কোনরকমে কতটুকু জায়গা করে দেওয়া হয়েছে। তারপর এ্যাসেম্বলীর যে সমস্ত নিয়ম আছে, লবি, ডিভিশন রুম ইত্যাদি কিছুই এখানে নেই, এর মধ্যে যতটুকু সম্ভব কোন রকমে এটাকে তৈরী করা হয়েছে। কিন্তু কথা হল, এ্যাসেম্বলী একটা ডিগনিফায়েড ইনষ্টিটিউশান। এটার কারণ হল বিধানসভার একটা মর্যাদা আছে, একটা গাম্ভীর্য আছে, একটা পবিত্রতা আছে এবং হাউসের ভিতর সেটা রক্ষা করা যে প্রয়োজন, সেটা আমাদের সরকার মনে করেন না। এটা বুঝতে বিন্দুমাত্র সন্দেহ নেই, যে এ্যাসেম্বলীকে, এই বিধানসভাকে—জনপ্রতিনিধিদের যে সভা, এটা সরকারকে একটা সাবরডিনেট ডিপার্টমেন্ট মনে করেন। আমি একবার দেখে অবাক হয়ে গেছি যে, এ্যাসেম্বলী সেক্রেটারী ওয়াজ অর্ডারড টু ডু দি ডিউটি অব দি সেক্রেটারী অব হেলথ ডিপার্টমেন্ট ইন এডিশন টু হিজ ওউন ডিউটি—অর্থাৎ তার নিজের ডিউটি করে তারপর হেলথের সেক্রেটারী হিসাবে কাজ করবেন। একদিন এসে এ্যাসেম্বলীতে ঢুকে দেখি করিডোর ভর্তি লোক, কিসের দরখাস্ত, ইন্টারভিউ ইত্যাদি চলছে। আমি অনুরোধ করব মন্ত্রী বাহাদুরকে উনারা বিভিন্ন জায়গাতে যান, তাঁরা যেন এ্যাসেম্বলী হাউসটা দেখে আসেন, সমস্ত এ্যাসেম্বলীতে তার যে পরিচ্ছন্ন পরিবেশ, পবিত্রতা সেটা রক্ষা করা হয়, তার একটা স্যাংকটিটি আছে, সে লেমিনিটি আছে, এর পরিবেশটাই অন্যরকম। এই ধারণাটুকু যদি আমার সরকারের না থাকে, তাহলে দুঃখ করা ছাড়া আর কিছু করবার নেই। এই কয়েক বছরে আমাদের সরকার বহু কাজ করেছেন, বহু অকাজও করেছেন, কিন্তু এই এ্যাসেম্বলী হাউসটা একটা ঠিক ঠিকমত পরিবেশের ভিতর আনা, নোংরামীর পরিবেশ থেকে দূরে রাখা—বারবার আমি বলছি এই একটা আলাদা পরিবেশ আছে, তার একটা নিজস্ব হাউস থাকবে না, আমার মনে হয় ভারতবর্ষের আর কোন স্টেটে, বড় স্টেট দূরের কথা, ইউনিয়ন টেরিটোরী—এমন কি আমাদের নেক্সট নেইবার যে মণিপুর তারও একটা নিজস্ব এ্যাসেম্বলী হাউস আছে—আমার দুর্ভাগ্য আমি নিজে দেখিনি, শুনেছি একটা সুন্দর হাউস আছে। আমাদের সরকার বহু লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার থেকে এনে খরচ করছেন, কিন্তু আমরা এ্যাসেম্বলী পেলাম, কিন্তু তার যে আইনকানুন, তার যে পরের জিনিষটা যেটা সরকারের করবার আছে, সেটার কাজ কোনকিছু অগ্রসর হয় নাই। একটা কিছু বললে হয়তো বলা হল অমুকটা করা হবে কিন্তু কার্যতঃ কিছু করা হল কিনা, সেটা বুঝা গেল না। যখনই যেখানে কোন সমস্যা দাঁড়ায়, সেটাকে দমিয়ে দেওয়া হয়, বুঝিয়ে দেওয়া হয় কিছু একটা করা হচ্ছে, পরে দেখা যায় জিনিষটা যে জায়গায় ছিল সেই জায়গায়ই আছে। খালি কথা দিয়ে মানুষকে বুঝানো তো চলবে না, জিনিষ দিতে হবে এবং সেইদিকে কোনকিছু পরিকল্পনা আছে কিনা আমি জানি না। এখানে নূতন নূতন বিল্ডিং হচ্ছে না তা নয়, আগরতলাতে অভিনব বিল্ডিং হচ্ছে, কিন্তু এই এ্যাসেম্বলীতে, যেখানে সমগ্র ত্রিপুরা রাজ্যের মংগল-মংগলের জন্য আলাপ আলোচনা হবে, সরকারকে সাহায্য করবার জন্য প্রস্তাব নেওয়া হবে, সেটাকে একটা সঠিক পরিবেশের মধ্যে করার চিন্তা সরকারের মনে উদ্রেক না হওয়ার কারণ আমি দেখতে পাচ্ছি না। দেরী আমরা অনেক করে ফেলেছি, আর দেরী করাটা ঠিক হবে না। আমি স্পীকার পদে থাকতেও সরকারকে এই সম্বন্ধে অনেক বলেছি, আবার দুঃখের সহিত বলতে হয় এ্যাসেম্বলী হাউসের ইমপোর্টেন্স সরকারের মনে [illegible]। কোন

ইম্প্রেশান তাদের মনে জাগে না, সেই জন্যই আমার মনে হয় কোন কিছু চেষ্টা করা হচ্ছে না—যেভাবে চলছে, সেই ভাবেই চলবে কিন্তু আমি মনে করি এইভাবে চলাটা ঠিক নয়। এ্যাসেম্বলীর জন্য আমরা খুব হ্যাংকারিং ছিলাম, খুব লালায়িত ছিলাম, কিন্তু এটাকে ঠিক ঠিক মত—বিশেষ করে আমি পরিবেশের কথাই বলব, সেই পরিবেশের মধ্যে নিয়ে যাওয়া সেটা করা দরকার। আর চারটি ডিপার্টমেন্টের মত এটাকেও একটা বিল্‌ডিংয়ের একটা অংশের ভিতর না রেখে যার চারিদিকে কোনকিছু নেই, পরিচ্ছন্ন পরিবেশ নেই, এটাকে যাতে বদলানো যায় বর্ত্তমানে এমন কোন প্রস্তাব সরকারের আছে কিনা আমি জানি না। পেলেসের প্রস্তাব কেন বাদ গেল আমি জানি না, সেটা যদি বাদ যায় তাহলে নূতন প্রস্তাব করে, নূতনভাবে সেটা করা হউক এই অনুরোধই আমি করব। এটা লজ্জার কথা, বাইরের থেকে কোন এ্যাসেম্বলীর লোক যদি এখানে আসেন, তাহলে লজ্জায় আমাদের মাথা হেট করতে হবে। আমাদের এই এ্যাসেম্বলীর কয়েকজন সদস্য সম্প্রতি বিভিন্ন রাজ্যে ভ্রমণ করে এসেছেন, সেইসব জায়গা দেখে এসেছেন, এবং এসে তারা তাদের যে মতামত প্রকাশ করেছেন তাতে বুঝা যায় তারা স্যাডলি ডিস্যাপয়েন্টেড উইদ দি ষ্টেট অব থিংস দ্যাট আর গোয়িং হিয়ার। আমরা কেন সেটা করতে পারব না অন্য ইউনিয়ন টেরিটরী যদি পারে? সবগুলিই তো সেন্‌ট্রালী অ্যাডমিনিষ্টারড। একটা বড় অজুহাত আমরা প্রায়ই দেখাই যে আমরা কেন্দ্রের উপর নির্ভরশীল। তারাও তো কেন্দ্রের উপর নির্ভরশীল। কোন কোন সময় বলতে শোনা যায় যে, তাদের হেড অব দি ষ্টেট হল লেফটেনেন্ট গভর্ণর আর আমাদের চীফ কমিশনার। এর চাইতে কোন হাস্যকর যুক্তি আর হতে পারে না। কি করে যে এ্যাসেম্বলীর কোন সদস্য এইকথা বলতে পারেন আমি বুঝি না। বিধানসভায় সীট অ্যারেঞ্জমেন্টের কতগুলি নিয়ম আছে, রীতিনীতি আছে। ঠিক প্রথমে যখন এটা সাজাতে চেয়েছিলাম তখন দেখা গেল যে এটা ঠিকমত হয় নি। চলা যায় না। সীটে বসতে গিয়ে আর একজনকে ধাক্কা দিয়ে আসতে হয়। আর কতদিন এইভাবে চলবে। কিছু একটা নাড়াচাড়া দেওয়া উচিত। নূতন জিনিষ আনতে হবে, নূতনভাবে এটাকে করতে হবে। তা না করে শুধু বসে বসে খালি সরকার চালানোতে কোন গৌরব আছে বলে আমি মনে করি না। এ সম্পর্কে কোন যুক্তিতর্কের প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কিন্তু তবু কেন যে হচ্ছে না বুঝতে পারি না। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে প্রস্তাবটা এনেছেন সেটার খারাপ কিছু আমি দেখতে পাচ্ছি না। সে জন্য আমি এটা সমর্থন করছি। আমরা এবার যখন অল ইণ্ডিয়া টুরে যাই তখন দেখেছি যে প্রত্যেক জায়গাতেই একটা তাদের নিজস্ব হাউস আছে। কাজেই সেই দিক দিয়ে আমাদের ত্রিপুরায় যাঁরা মন্ত্রী পদে আছেন তাঁরা যে কি করছেন জানি না এবং এটা করা উচিত কিনা এই সম্পর্কে তাঁরা চিন্তা করেন কিনা জানি না। তাঁদের কার্য্যকলাপ যে রকম সেজন্যই মনে হয় এটা হচ্ছে না। আমরা জানি এবং পার্লামেন্টের মন্ত্রীদের সাথেও আমরা দেখাশুনা করেছি এবং তাঁরা বলেন যে ত্রিপুরার মন্ত্রীরা কিছুই করছে না। করলে অনেক কিছুই করতে পারত। কেবল কেন্দ্রের উপর তাঁরা দায়িত্ব চাপা-

ছেন। আমাদের অনেক দাবী দাওয়া আছে এবং তাঁরা ইচ্ছে করলে সেগুলি নিয়ে কেন্দ্রীয় মন্ত্রী-দের সংগে আলোচনা করতে পারেন। কিন্তু তা তাঁরা করবেন না। কাজেই সেইদিক দিয়ে যেমন কাজের প্রতি নজর দেওয়া উচিত সেরকম অ্যাসেম্বলীর দিকেও নজর দেওয়া উচিত। এটা অত্যন্ত লজ্জার বিষয় যে তাদের অপদার্থতার জন্য এটা হচ্ছে না। কিন্তু এটা তাদের কর্তব্য বলে মনে করি। তাদের নিজেদের ভেবে দেখা উচিত যে এই মন্ত্রীত্বের গদীতে থাকা উচিত কিনা। কাজেই সেইদিক থেকে সারা ত্রিপুরায় সাধারণ মানুষের কতটুকু উন্নতি হয়েছে? আমরা এক মিনিষ্টারের কাছে গিয়েছিলাম। উনি বললেন যে দেড় কোটি টাকা ইণ্ডাষ্ট্রির জন্য দিয়েছি।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য এই রিজলিউশনের উপর বলুন।

**শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা** :—আমি তাই বলছি। কাজেই এটা হবে না। সেজন্য আমি হাউসের সামনে এই কথাও বলব যে মন্ত্রীত্বের গদীটা ছেড়ে দেওয়া উচিত। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :—অনারেবল চীফ মিনিষ্টার।

**শ্রীএস, এল, সিংহ** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বড় বড় কথা বেশী বলা হয়েছে। এর প্রয়োজনীয়তা আছে, আবশ্যকতাও আছে। সেই অনুসারে উজ্জয়ন্ত প্যালেসটা আমরা কেনাও সাব্যস্ত করি। কিন্তু কতগুলি কারণ বশতঃ সেটা হয় নি। অ্যাগ্রিমেন্টও হয়েছিল। কিন্তু সেটা পরে কার্যকরী হয় নি কতগুলি প্রসিডিউরের জন্য। কারণ ভারত সরকার আমাদের স্যাংশান দিয়েছিলেন অর্থের। এটা মনে হয় হাউসের প্রত্যেকেই অল্প বিস্তর অবগত আছেন। তারপর আমরা আবার একটা প্ল্যান স্কীম করে সেটাকে তৈরী করার জন্য অগ্রসর হই। আবার এখন নিগোসিয়েশন হচ্ছে যে এই প্যালেসটা আমরা খরিদ করতে পারব কিনা এবং সেই অনুসারে আমরা তা করব। যদি কোন কারণে সেটা খরিদ করতে না পারি তাহলে পরে যে প্ল্যান আমরা প্রস্তুত করেছি সেই প্ল্যান অনুসারে আমরা আমাদের কার্য আরম্ভ করব। তবে মাননীয় সদস্যরা প্রত্যেকেই অবগত আছেন যে বাজেট করা হয় এবং সেই বাজেট হাউসের সামনে পেশ করা হয়। সেই বাজেটও প্রত্যেক সদস্যই অনুমোদন করেন এবং সেই অনুসারে আমরা পাশ করে থাকি। অতএব বড় কথা আমরা বলি নাই। বাজেট কি হবে সেটা আমরা প্রতি বৎসরেই আমরা হাউসের সামনে রাখি এবং প্রতি বৎসরেই তাঁরা সেটা অনুমোদন করেন। অতএব অসামঞ্জস্য কোন ব্যাপার আমি দেখতে পাচ্ছি না। তবে সেটা মনোগত ব্যাপার। কারণ বাজেটের মধ্যে আমাদের কি আছে না আছে তা মাননীয় সদস্যরা অবগত থাকেন এবং সেই অনুসারেই আমরা কাজ করি। তারপর বলা হয়েছে যে আমরা এটাকে সাবরডিনেট মনে করি। কি করে যে মনে সেটা এল তা আমি চিন্তা করতে পারি না।

**Assembly is the Law making body and the bill passing body.** অতএব কার্য্যের দ্বারা এটা প্রমাণিত হয় না, কার্য্যের দ্বারা সেটার সম্পূর্ণ বিপরীতই আমরা দেখছি।

এখন কথা হল, আমাদের এই নিগোসিয়েশান যদি কার্য্যকরী হয় তাহলে সেটাকে আমাদের এ্যাসেম্বলী হাউসের জন্য ইউটিলাইজ করব আর এটা যদি না হয় তাহলে আমরা যে তার একটা স্কীম করেছি, সেই অনুসারেই আমাদের অগ্রসর হতে হবে। আশা করি ভারত সরকার সেজন্ত আমাদের অনুমোদন দেবেন যাতে করে আমরা আমাদের কার্য্য করতে পারি। এই বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীউপেন্দ্র কুমার রায় :**—মাননীয় স্পীকার স্যার, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এর কথা শুনলাম, তিনি বলেছেন যে এখানে এই ব্যাপারে বড বড় কথা বলা হয়েছে। এখানে বড় বড় কথা বলতে আমি এটাই বুঝাতে চেয়েছিলাম, এটাই আমার মনের মধ্যে ছিল, যদিও আমি সেটা এখানে ব্যাখ্যা করিনি, সেটা হল যে উই ষ্টার্টেড্ ফর দি পেলেস, পেলেস থেকে আমরা আরম্ভ করেছিলাম। আমাদের এ্যাসেম্বলী এখন যে একটা ডিপার্টমেন্টের ঘরের মধ্যে আছে, সেটা যে পেলেসের মধ্যে একটা বিলডিং এর মধ্যে হবে, এই রকম যে একটা ভাগ্য হবে সেটা আমি মনে করি না। প্রথমে যখন শুনেছিলাম, তখন আমার মনে এটা একটা গল্পের মতই হয়েছিল, আমি তখন ছিলাম প্রথম স্পীকার। আমি এই সম্বন্ধে এ, আর, মুখার্জীর কাছে আমাদের যে একটা ধারণা ছিল সেই সম্বন্ধে বলেছিলাম। এখন কথা হল পেলেস যদি আমরা পেয়ে থাকি, তথাপি সেখানে আমার যতটুকু ধারণা যে এই এ্যাসেম্বলী বসানো তার আয়ু্তালের মধ্যে হবে বলে আমার মনে হয় না। তখন যা শুনেছিলাম, যে সেখানে এটা করতে হলে মেজর রিপেয়ার-এর দরকার হবে, তাতেও বহু টাকা লাগবে। টাকা নয় ভারত সরকার থেকে আনলাম কিন্তু সেই কাজটা সম্পূর্ণ করতেও যথেষ্ট সময়ের দরকার হবে। সেই দিক দিয়ে আমি এটাকে বড় বড় কথা বলেছিলাম, অন্য আর কিছু নয়। আর সাবর্ডিনেট নিয়ে তিনি যে এই ধারণাটা কেন করলেন তা আমি বুঝি না। এই এ্যাসেম্বলীর নিজস্ব কি আছে? এ্যাসেম্বলীর যেটা প্রথম সেটা হল প্রটেকটেড এরিয়া, যদিও প্রটেক্টেড এরিয়া বলে একটা সাইন বোর্ড আছে কিন্তু প্রটেক্শানের কোন ব্যবস্থাই নেই, সেটার জলন্ত প্রমাণ আমরা পেয়েছি ১৯৬৬ সালের ২৯শে আগষ্ট তারিখে। তাছাড়া এই যে মার্শাল আমাদের এখানে বসে আছে, ইজ হি এ সার্ভেন্ট অব দিস এ্যাসেম্বলী? 'নো' হিজ সার্ভিস হেজ বিন লেণ্ডেড ফ্রম দি পুলিশ ডিপার্টমেন্ট।

Even our Hon'ble Speaker is not entitled to sanction even a simple need to him that is sanctioned by the Superintendent of Police or I.G.P. এখন কোন কারণে আমাদের এখানে যিনি সেক্রেটারী থাকবেন তিনি যদি ছুটিতে যান তাহলে জুডিসিয়াল সেক্রেটারীকে আমাদের এসেম্বলী সেক্রেটারীর কাজগুলি দেখাশুনা করতে হয়। এরকম দুই একবার হয়েছেও। কিন্তু আপনারা সকলেই জানেন যে বিল পাশ করবার সময়ে এসেম্বলী সেক্রেটারীকে দাঁড়িয়ে সেই বিলের যে টাইটেল আছে সেটা পড়তে হয়। এক সময়ে আমরা দেখেছি যে মিঃ এ, কে, দে, জুডিসিয়াল সেক্রেটারী যখন ছিলেন তখন তিনি আমাদের এই এ্যাসেম্বীর সেক্রেটারী রূপেও কাজ করেছেন। তাকে যখন এইরকম একটা বিলের টাইটেল পড়তে হবে বলা হলে তিনি বলেছেন যে আমি এই ধরণের কোন কাজ করতে পারব না। তিনি

এই কাজ করতে রিফিউজ করেছিলেন। তিনি সরাসরি বলেন যে আমি এইসব কাজ করতে পারব না। তারপরে আমি আর একটা দৃষ্টান্ত এখানে দিয়েছিলাম যে এ্যাসেম্বলীর সেক্রেটারীকে মেডিক্যাল ডিপার্টমেন্টের চার্জ দিয়ে বেশ কিছুদিন ধরে কাজ করানো হয়েছিল। আমরা জানি যে সব জায়গাতেই এ্যাসেম্বলীর ভিতরে বিনা পাসে, বিনা পার্মিশানে কেউ ঢুকতে পারেনা। আর আমাদের এখানে, যেহেতু মেডিক্যাল ডিপার্টমেন্টের চার্জে এ্যাসেম্বলী সেক্রেটারী আছেন, সেহেতু মেডিকাল ডিপার্টমেন্টের কাজে বাহির থেকে যত লোক আসুন না কেন, তাদেরকে বাধা দেওয়া যাবে না। আমি অবশ্য তাঁকে বলেছিলাম, যিনি আমাদের এই এ্যাসেম্বলী সেক্রেটারী ছিলেন,তিনি বললেন যে আমাকে যদি মেডিক্যাল ডিপার্টমেন্টের সেক্রেটারী হিসাবে কাজ করতে হয়, তাহলে কতক্ষণ এখানে আর কতক্ষণ সেখানে এভাবে দৌড়াদৌড়ি করে আমার পক্ষে কাজ করা সম্ভব নয়, আমি এখানে বসেই কাজ করব। কাজেই তার কোন দোষ নেই। আর এখানকার সেক্রেটারীর কোন একটা প্রপোজাল যদি পাঠাতে হয়, তাহলে প্রথমেই সেটাকে জুডিসিয়াল সেক্রেটারীর কাছে সাবমিট করতে হবে। আমরা জানি যে Assembly Secretary and Judicial Secretary are of the same rank and status. কিন্তু কাজে দেখা যায় যে one is subordinate to others. He has no power. তার ফিনানসিয়াল পাওয়ার ৫০০ টাকায় ফিক্সড, তার বেশী হলে স্যাংশান আনতে হয় এ্যাডমিনিষ্ট্রেশান থেকে। এই সবের পরও যদি আমাকে বুঝাতে চেষ্টা করা হয় যে এটাকে একটা সাবর্ডিনেট হিসাবে ব্যবহার করা হচ্ছে না তাহলে আমি আর এটাকে কি ভাবে ইম্প্রেস করতে হবে, তা আমি বুঝি না। বললে আরও অনেক কিছু বলা যায়। তারপরে যখন সুখময় সেনগুপ্ত মহাশয়, তাঁর মন্ত্রীত্ব ত্যাগ করেছিলেন ১৯৬৬ সালের ট্রাবলসের পর তখন আমি একবার এই এ্যাসেম্বলীর ভিতরে একটা মোশানের উপর দীর্ঘ বক্তৃতা দিয়ে বলেছিলাম যে কেন এবং কি কারণে আমি এটা মনে করি। সেটা এই এ্যাসেম্বলীর প্রসিডিংস্ এর মধ্যে এখনও রয়ে গেছে। সর্বশেষে আমি মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করব এটা করার জন্য সেটা যাই হউক না কেন, তাতে কোন আপত্তি নেই, পেলেসে হউক আর অন্য যে কোন জায়গায় হউক। পেলেসে হলে পরে সেটার যে সমস্ত রিপেয়ারের আছে তা সারিয়ে বছর ২।১ এর মধ্যে হবে বলে আমার মনে হয় না। যা হউক ভাল কাজ আরম্ভ হলেও সেটাকে অভিনন্দন জানানো উচিত, টাকাতো পেলেস হলেও ভারত সরকার দিবেন আর অন্য কোন জায়গায় আর একটা স্কীম মত হলেও ভারত সরকারই দেবেন। তাই আশা করি যে সরকার এই প্রস্তাবটা গ্রহণ করে তার প্রয়োজনীয় কার্য্যাদি সম্পন্ন করতে মনোযোগী হবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Discussion on the resolution is over. Now I am putting the resolution to vote. The question before the House is that the Private Members' Resolution moved by Shri Upendra Kr. Roy that—"This Assembly is of opinion that the Assembly House for the Tripura Legislative Assembly, be constructed without any further delay."

As many as are of that opinion will please say—AYES—Voices—AYES.

As many as are of contrary opinion will plase say—NOES—No voice.

I think AYES have it, AYES have it, AYES have it.

The Resolution is passed.

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**—মাননীয় স্পীকার স্যার, এই হাউসের মধ্যে আমি ত্রিপুরার উপজাতি ছাত্র ছাত্রীদের জন্য প্রাইমারী শিক্ষক নিয়োগ করার যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাবটা হচ্ছে—

"This Assembly is of opinion that in Tripura, for better functioning of the Primary Schools in remote tribal villages of the interior tribal areas, relaxation of educational qualification should immediately be made for the tribal candidates to give effective measures to the appointment of Assistant Teachers in Primary Schools".

মাননীয় অধ্যক্ষ মহোদয় ত্রিপুরা রাজ্য একটা পার্বত্য রাজ্য, ত্রিপুরার বেশীর ভাগ অঞ্চল পাহাড় পর্ব্বত সংকুল, দুর্গম্য, যোগাযোগ বিহীন। সেই অঞ্চলে, যে অঞ্চলের মধ্যে সভ্যতার আলোক পৌঁছে নাই, সেখানে ত্রিপুরার উপজাতিরা বাস করে। যেখানে পানীয় জলের বন্দোবস্ত আমরা করতে পারি নাই, চিকিৎসার সুযোগ দিতে পারি নাই। সেখানে বিশেষ-ভাবে আমাদের ত্রিপুরার উপজাতীরা বাস করে। উপজাতিদের গ্রাম সেই অঞ্চলে আছে। ভারত সরকার ত্রিপুরাকে অন্তর্ভুক্ত করার পর দীর্ঘ বিশ বছর চলে গেল, কিন্তু এই উপজাতীরা ইতিমধ্যে এই সভ্যতার আলোকে নিজের সমাজকে উন্নয়ন করবার এবং সভ্যসমাজের সাথে পদক্ষেপ করবার যে ইচ্ছা, সেই ইচ্ছাকে মনে মনে পোষণ করে, তারা শিক্ষা দীক্ষায় অগ্রসর হতে চায়। তারা আজকে উপজাতি অধ্যুষিত এলাকায় থেকেও তাদের ছেলে মেয়ের শিক্ষা নেবার আগ্রহ, স্কুল কলেজে তা আমরা দেখতে পাই। কিন্তু দীর্ঘ এই বিশ বছরের সংগে তুলনা করে যদি দেখি, আমি মনে করি যে সময়ের তুলনায় উপজাতিরা এখনও অনেক পশ্চাদপদ রয়েছে, যতখানি উপজাতিদের উন্নতি হওয়ার কথা, যতখানি হওয়া প্রয়োজন ছিল এবং সম্ভব ছিল, সেটা হয় নাই। হয় নাই কেন, তার কারণ হিসাবে আমি এখানে বলব যে ত্রিপুরা সরকারের উপজাতি বিভাগ, উপজাতি কল্যাণ বিভাগ যেটা আছে, সেই বিভাগ আমার মনে হয় অন্যান্য বিভাগের তুলনায় সজাগ নহেন, এক কথায় সক্রিয় নহেন বা নিষ্ক্রিয় বলা যায়। কারণ আজকে আমরা দেখতে পাই যে খাদ্য বিভাগ যেটা ত্রিপুরা রাজ্যে আছে এবং পাবলিসিটি ডিপার্টমেন্ট এই দুইটি বিভাগ পর্য্যন্ত আজকে ডিরেক্টরেট লেভেলে উন্নীত করা হয়েছে, কিন্তু ট্রাইবেল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট, বাদ যে ট্রাইবেলদের উন্নয়ন পরিকল্পনা সবচেয়ে প্রয়োজন, বিশ বছর পূর্ব্বে এই ত্রিপুরার নাম ছিল পার্ব্বত্য ত্রিপুরা, সুতরাং যারা এই ত্রিপুরার সান অব দি সয়েল, এখানকার আদিম অধিবাসী তারাই আজকে সমস্ত সুযোগ সুবিধা থেকে বঞ্চিত। নিজেদের ইচ্ছামত নিজেদের সমাজকে যে গড়বার আগ্রহ, সেটা তারা করতে পারছে না। আমরা দেখতে পাই বিশেষ ক্ষেত্রে ডেভেলাপমেন্ট ব্লক, ট্রাইবেল ডেভলাপমেন্ট ব্লক, ইত্যাদি ব্লকের উন্নয়নের জন্য করেছি। কিন্তু সেই কাজের মধ্যে আমরা দেখি যে ট্রাইবেল কর্ম্মচারী, পাহাড়ি কর্মচারী, আমরা দেখতে পাইনা। বিশেষভাবে ত্রিপুরার রিমোট অঞ্চলে যে সমস্ত পাহাড়ি বসবাস করে গ্রামে আছে, সেখানে

তারা নিজ নিজ ভাষা বলে, বাংলা ভাষা কম বুঝে এবং সহর থেকে যারা নন-ট্রাইবেল ছেলে, হায়ার সেকেণ্ডারী, বি. এ. পাশ, বা পি, ইউ, পাশ ছেলে সেখানে শিক্ষক হিসাবে যান। তারা সেখানকার সামাজিক অবস্থা, সংস্কৃতি বা তাদের যে কালচার তার সংগে খাপ খাওয়াতে পারেন না, যার জন্য তারা সেখানে তাদের সুস্থ মন নিয়ে পড়াশুনা করাতে পারেন না। সেখানে আমরা দেখি বহু স্কুলের মধ্যে ১০/২০/১৫ জন ছাত্র ছাত্রী আছে। যেখানে কম করে ৪০/৪৫ জন ছাত্র ছাত্রী থাকা দরকার সেখানে কোন কোন স্কুলে তিন জনের বেশী হয় না, এইভাবে সেইসব স্কুল চলেছে। শিক্ষক এমন হওয়া দরকার যারা নাকি সেখানকার কালচার, সামাজিক বিধিব্যবস্থা বুঝবে, তাদের ভাষা বুঝবে, তাদের সংগে মেলামেশা করতে পারবে, তাহলে পরে ছেলেমেয়েরা উৎসাহ পাবে এবং স্কুলে ছেলেমেয়ের সংখ্যাও বৃদ্ধি পাবে। কিন্তু বর্তমানে যে সমস্ত নন-ট্রাইবেল শিক্ষক সেখানে যায় তারা ট্রাইবেল ভাষা বুঝে না, তারা তাদের সামাজিক নিয়ম কানুন বুঝে না, সেখানকার আবহাওয়ায় তারা খাপ খাওয়াতে পারে না। বর্তমান সভ্যতার আধুনিকীকিরণ সেখানে নাই, সেইজন্য শিক্ষকরা সেখানে থাকতে চায় না এবং তারা সেখানে ফাঁকি দিয়ে সরকারের টাকা গুণে, শিক্ষককতার দিকে তারা মনোযোগ দেয় না, সেইজন্য আমি মনে করি ট্রাইবেল ছেলে মেয়েদের যতটা এগিয়ে আসার কথা, ততটা তারা আসে না। সেইজন্যই আমি আমার এই প্রস্তাব'এর মধ্যে রেখেছি যে, যে সমস্ত ট্রাইবেল ছেলে ক্লাশ এইট, নাইন পাশ করেছে, অথবা ইলেভেন ক্লাশে ফেল করেছে, সেইসব ছেলেকে ঐ সমস্ত দুর্গম অঞ্চলে, পাহাড়ি অঞ্চলে শিক্ষক পদে নিয়োগ করা প্রয়োজন। আমাদের সরকারের কাছে আমি আবেদন করব যে শিক্ষকতার পদের জন্য যদি প্রয়োজন হয়, তাহলে এডুকেশান্যাল কোয়ালিফিকেশান এইসব ক্ষেত্রে রিলাক্জেশান করে সেখানে এই সমস্ত ট্রাইবেল ছেলেদের নিয়োগ করা হউক। কারণ আজকে আমরা দেখি যে বর্ষা আসলে পরে তাদের এরায়াতে অন্নাভাব, অর্থাভাব দেখা দেয়, দৈনন্দিন খেয়েপড়ে বাঁচাই তাদের দুষ্কর। এই অবস্থায় তাদের যদি শিক্ষার দিকে অগ্রসর করতে না পারি তাহলে তাদের কাছে যে ডেভলাপমেন্ট ব্লক বা অন্যান্য ব্লক নিয়ে তাদের কাছে যাই, তাহলে সেটা তারা অনুধাবন করতে পারবে না এবং আমাদের যে উন্নয়ন প্রচেষ্টা সেটা ব্যহত হবে, কারণ ট্রাইবেলরা শিক্ষায় অনগ্রসর। তাদের দ্রুত অগ্রসর করতে হলে তাদের যাতে প্রাইমারী স্কুল থেকে জুনিয়র হাই, সিনিয়র বেসিক এবং হায়ার সেকেণ্ডারী স্কুলে আসার সুযোগ পায়, তার ব্যবস্থাও করতে হবে সেই দুর্গম পাহাড়ি এলাকায় এবং সেখানে পাঠাতে হবে আমাদের ট্রাইবেল ছেলেমেয়েদের, যারা সেখানে অনায়াসে সেখানকার কালচার এবং সামাজিক অবস্থা অনুধাবন করতে পারে এবং তারা নিজেরা তাদের নিজেদের ভাষা বুঝে। ট্রাইবেল শিক্ষক থাকলে তারা কোন অসুবিধা ভোগ করে না। সেজন্য সেই ট্রাইবেলরা স্বচ্ছন্দে সেখানে চাকরী করতে পারে। আর অন্য নন্-ট্রাইবেলদের দিলে শুধু ট্র্যানসফার চাইবে। তারা শুধু টাউনের মধ্যে ট্র্যানসফার চাইবে। সেখানে তাদের মন বসে না। কেবল ট্র্যানফার চায়। সুতরাং তাদের মধ্যে এমন কোন আই,এ, এবং বি,এ, পাশ করা লোক সেখানে থাকতে চাইবে না। আর ট্রাইবেলদের মধ্যে আর্থিক ক্ষমতা এমন নাই যে

তারা আই, এ, এবং বি, এ, সহজেই পড়তে পারে। তাদের মধ্যে নন্-মেট্রিকের সংখ্যাই বেশী। আমি দেখেছি যে ট্রাইবেল ছেলেমেয়েরা খুবই নিরীহ। সরকারের বিরুদ্ধে তারা কোন বিক্ষোভ জানাতে পারে না। রাজনৈতিক দিক দিয়েও তারা পিছিয়ে আছে। তারা সচেতন নহে। তারা আজকে অন্যান্য নন্-ট্রাইবেলদের মত যদি চোঙা ফুয়াতে পারত কিংবা ডাণ্ডামী করতে পারত তাহলে সরকার তাদের কথা শুনতেন এবং তাদের কিছু সুবিধা দিতেন। কিন্তু যেহেতু তারা নিরীহ এবং তারা আন্দোলন করতে পারে না, তাদের দাবী তারা জানাতে পারে না সেজন্য তাদের দাবী নেই, তাদের দুঃখ নাই এটা যেন আমরা মনে না করি। সেজন্যই বলছি যে প্রাইমারী শিক্ষকদের সেই সমস্ত এলাকায় নিযোগ করতে গিয়ে যেন ট্রাইবেলদের কোয়ালিফিকেশন রিলেক্স করা হয়। মাননীয় শিক্ষা মন্ত্রীকে এই অনুরোধ জানিয়েই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য ঘনশ্যাম দেওয়ান যে প্রস্তাব রেখেছেন সেটা আমি সমর্থন করছি। কিন্তু কথায় আছে যে মোল্লার দৌড় মস্‌জিদ পর্য্যন্ত। আমাদের এই প্রস্তাবটা যে কতদূর হবে, এই সম্পর্কে আমি সন্দিহান। ত্রিপুরা রাজ্যে রুলিং পার্টির কর্তা ব্যক্তিরা এই রাজ্যের উপজাতিদের উন্নতির জন্য, অগ্রগতির জন্য ঘুমাতে পারছেন না। ত্রিপুরার মধ্যে ট্রাইবেল অফিসার আছে, টি, ডি, ব্লক আছে বা অনেক কিছু আছে যা দিয়ে তাঁরা বলেন যে তাঁরা অনেক কিছু ট্রাইবেলদের উন্নতির জন্য করেছেন। কিন্তু বাস্তব ঘটনা যদি আমরা মিলিয়ে দেখি তাহলে দেখব উন্নতি তো দূরের কথা অবনতির দিকেই চলেছে। এমন কি রাজ্য ছেড়ে পালাতে পারলে বাঁচে। এই প্রস্তাবটা যে প্রসংগে এখানে আনা হয়েছে সেই সম্পর্কে আমি বলতে পারি যে ত্রিপুরা রাজ্যে ট্রাইবেল অ্যাডভাইসরী কমিটি বলে একটা কমিটি আছে। যদি মুখ্যমন্ত্রী মনে করেন তাহলে বছরে একবার মিটিং হয়, তা না হলে বছরে একবারও মিটিং হয় না। একবার ট্রাইবেল অ্যাডভাইসরি কমিটির মিটিং হয়েছিল। সেই মিটিংয়ের মধ্যে মাননীয় সদস্য ঘনশ্যাম দেওয়ান নিজেও একজন সদস্য ছিলেন ঐ বোর্ডের। সেখানে মাননীয় মুখ্যমন্ত্রী এই রকম একটা প্রস্তাব আনেন এবং সেটা গৃহীত হয় সর্ব্বসম্মতিক্রমে এবং সেটা পাঠিয়ে দেওয়া হয় কেন্দ্রে। এই যে ট্রাইবেল ওয়েলফেয়ার অ্যাডভাইসরী বোর্ডএ প্রস্তাবটা গৃহীত হল সেটা যে কি হল বা কেন্দ্রীয় সরকার থেকে কি রিপ্লাই দিল এই সম্পর্কে ট্রাইবেল অ্যাডভাইসরি বোর্ডের কোন মিটিং আজ পর্য্যন্ত ডাকা হয়নি। এই সম্বন্ধে আমি ছাড়া অন্যান্য সদস্যরা কিছু জানেন কিনা জানি না। অবশ্য মুখে অনেক কথাই বলা যায়। এখানে মাননীয় সদস্য বলেছেন যে যদি আজকে এই অনুন্নত, পশ্চাদপদ সমাজকে শিক্ষিত করে না তোলা যায় তাহলে এই সমাজ ধ্বংস হতে বাধ্য। সেজন্য তিনি এই কথা বলেছেন যে নন-ট্রাইবেল যারা শিক্ষিত বা আই, এ, বি, এ, পাশ করেছে তাদের যদি ট্রাইবেল এলাকায় পাঠিয়ে দেওয়া হয় তা হলে সেখানে তারা থাকতে চায় না। গেলেও হয়ত দূরবর্তী একটা বাজারে থেকে মাসে একদিন কি দুইদিন স্কুলে গিয়ে হাজিরা সিগনেচার দিয়ে চলে আসে। অর্থাৎ থাকতে চায় না এবং তারা তাদের ভাষাও জানে না। কাজেই

ট্রাইবেলদের মধ্যে যারা নন-মেট্রিক আছে তাদের যদি অ্যাসিস্টেন্ট টিচার হিসাবে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায় তাহলে হয়ত তারা সেখানে ভালভাবে শিক্ষকতার কাজ করতে পারবে। এই যুক্তি দেখিয়েই ট্রাইবেল ওয়েলফেয়ার বোর্ডের প্রস্তাবটা গৃহীত হয়।

**Mr. Speaker** :—The House stands adjourned till 2 P. M. The member speaking will have the floor.

After recess

**Shri Aghore Deb Barma**—মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি Tribal Advisory Board সম্পর্কে বলেছিলাম যে সে board এর মধ্যে এরকম প্রস্তাব গৃহীত হয়েছিল বছর খানেক আগে। তারপর মাননীয় সদস্য মাতৃভাষা সম্পর্কে যে কথা এখানে বলেছেন যে সমস্ত Non-*Tribal শিক্ষকদের গ্রামাঞ্চলে পাঠানো হয় তাদের Tribalদের মাতৃভাষা সম্পর্কে জানা নাই। কাজেই শিশুদের শিক্ষার প্রতি আকৃষ্ট করা সম্ভব হচ্ছে না।* এই সমস্ত কারণেই যারা ট্রাইবেল ভাষা জানে না তাদেরকে Non Matric হলেও শিক্ষকতার কাজে সুযোগ দেওয়ার জন্য বলা হয়েছে। এবং অনুরূপভাবে সেই রকম প্রস্তাবটি এসেছে। এই হাইসে গত sessionএ ruling party র মাননীয় সদস্য শ্রীমনমোহন দেববর্ম্মা একটি প্রস্তাব এনেছিলেন। House এর মধ্যে সকলেই তাকে এক বাক্যে প্রশংসা করেছিলেন যে এটা হওয়া দরকার। সঙ্গে সঙ্গে শিক্ষা মন্ত্রী মহোদয় এ উপদেশও ছিলেন যে হ্যাঁ আমরা যাতে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা পর্য্যন্ত উপজাতী-দের মাতৃভাষা শিক্ষা দেওয়া যায় এর ব্যবস্থা শিক্ষা বিভাগের তরফ থেকে করা হবে এবং এই প্রতিশ্রুতি তিনি দিয়েছিলেন এবং কলিকাতা বিশ্ব বিদ্যালয়ের সরকারী অনুমোদিত যে সকল ভাষাবিদ আছেন তাদের দিয়ে তিনি একটি সমীক্ষা করাবেন বলেছিলেন। আজ পর্য্যন্ত তিনি কি করেছেন তিনিই জানেন। অর্থাৎ এক কথায় বলতে পারি মুখে অনেক বড় বড় কথা বলা হয় কিন্তু কার্য্যতঃ কিছু করা হয় না। প্রশ্ন হচ্ছে কেন এই কথাটা বলতে হয়। আজ যদি মিজো হিলের শিক্ষার percentage দেখি তাহলে ভারতবর্ষের কোন প্রদেশের তুলনায় তারা পিছিয়ে নেই। মণিপুরেও আমরা দেখি শিক্ষার যে মান শিক্ষার যে হার আমাদের থেকে percentage অনেক বেশী। আসাম হিল ট্রাইবেলগুলির মধ্যে যেখানে সেখানে তাদের নিজস্ব মাতৃভাষা দিয়া শিক্ষার সুযোগ সুবিধা করা হয়েছে এই সমস্ত ক্ষেত্রে আমরা দেখতে পাই তারা শিক্ষার ক্ষেত্রে অনেক এগিয়ে গেছে। এখানে সরকার কর্ত্তৃক প্রথম দিক থেকেই যদিও অনেক ব্লক ও উপ-জাতী কল্যাণ দপ্তর খোলা হয়েছে বা তাদের জন্য লোক দেখানো হিসাবে কিছু কিছু করা হয়েছে কিন্তু কার্য্যতঃ তাদেরকে শিক্ষা ও অগ্রগতির দিকে নিয়ে যাওয়ার যে বাস্তব পথ তাহার কিছু করা হয় নাই। অনেকটা নাক ছিটকানো ভাব। এক মন্তব্য আমি শুনেছি শিক্ষা কর্ত্তৃপক্ষ থেকে "বাবা যেটা ধ্বংস হতে চলেছে ধ্বংস হতে দাও" অর্থাৎ ত্রিপুরার মধ্যে যে সমস্ত ট্রাইবেল আছে যাদের সম্ভাবনা আজকে উজ্জ্বল তাদের ভাষাকে যদি লেখ্য ভাষায় স্তরে উন্নতি করা যায় তারজন্য সরকারের এই মনোভাবটা আমরা ভালটা করেই জানি অর্থাৎ তাঁরা যদিও মুখে অনেক প্রতিশ্রুতি দিয়ে থাকেন। কিন্তু কার্য্যতঃ সেখানে সাহায্য সহায়তায় প্রশ্নে, যে সমস্ত কাজ করলে তাদের শিক্ষা, অগ্রগতি, উন্নতির সহায়ক হবে এই সমস্ত ক্ষেত্র তারা জেনেও কিছুই করবে না। আজকে এই প্রস্তাবটা গৃহীত হতে পারে, নাও হতে পারে, যদি হয়ত এমন অনেক

বিষয় ও প্রস্তাব আমরা House এর মধ্যে গ্রহণ করেছি বা মন্ত্রীরা প্রতিশ্রুতি দিয়েছেন বা মন্ত্রী-দের প্রতিশ্রুতির উপর ভিত্তি করে প্রস্তাব withdraw করে নেওয়া হয়েছে কিন্তু পরবর্তী সময়ে আর কিছুই করা হয় নাই। আমি উপজাতী কল্যাণ দপ্তর সম্বন্ধে বলেছিলাম যে ত্রিপুরা সরকারের এখানে কল্যাণ দপ্তরের অভাব নাই। কমিটি মিটিংএর সময় অনেকবার উপজাতী কল্যাণ দপ্তর সম্বন্ধে আলোচনা করেছে। টাকা পয়সা মঞ্জুর। ইত্যাদি সম্পর্কে যখন প্রশ্ন করা হয়, জুমিয়াদের সম্পর্কে যখন কমিটি মিটিংএ প্রশ্ন করা হয়, Tribal Welfare Officer যদি সেই মিটিংএ উপ-স্থিত থাকেন তিনি কিছুই দিতে পারবে না। কাগজপত্রে কত sanction আছে অর্থাৎকোন কোন বাবতে কি কি পয়সা sanction আছে সেই সম্বন্ধে উনারা মোটেই ওয়াকিবহাল নন। কয়েকটি কমিটিতে আমি আছি, সেই সমস্ত কমিটি মিটিংএ যখন প্রশ্ন করা হয় তখন অফিসার কিছুই উত্তর দিতে পারেন না। অর্থাৎ concering clerk ছাড়া কিছুই অফিসাররা জানেন না, অথচ উপ-জাতি কল্যাণ দপ্তরে এক একজন বড় বড় পদ নিয়ে বসে আছেন কিন্তু কাজের বেলায় তারা কিছুই জানে না। Employment সম্পর্কে বলা হয়েছে উপজাতীয়দিগকে first চাকরী দিতে হবে, ইদানিং অবশ্য আমাদের প্রধান মন্ত্রী এখানে আসা উপলক্ষে Employment Exchange থেকে নাম চেয়ে কিছু Tribal Matriculate বা Higher Secondary পাশ তাদের মধ্যে কয়েক জনকে without interview চাকরী দেওয়া হয়েছে। Employment Exchangeএ ও আবার প্রত্যেক দিন গিয়ে তাদেরকে বিরক্ত করতে হয় যে আমার নামটা অমুক খানে পাঠান। Non Matric কোন লোক Employment Exchange অফিসে গিয়ে নাম রেজিষ্ট্রার্ড করে আসল, মাসের পর মাস গিয়ে card renew করতে থাকে, এভাবে বৎসরের পর বৎসর অতিবাহিত হয়, কিন্তু তাকে interview call করা হয় না। এ রকম ২।১টি ঘটনা আমার জানা আছে। একটি ঘটনার কথা বলছি একজন candidate অফিসে গিয়ে অফিসারকে অনুরোধ করল যে অমুক জায়গায় পদ খালি আছে,আমার নামটা দয়া করে পাঠান। কিন্তু অফিসার বাবু কিছুতেই নাম পাঠাতে চাননা। তারপর আমি নিজে গিয়ে অফিসারকে বললাম, অনেক প্রশ্ন করলাম। আমি অফিসারকে জিজ্ঞাসা করলাম Are you the appointing authority ? তিনি বল্লেন, না। আমি জিজ্ঞাসা করলাম, আপনার কাজটা কি ? যে সমস্ত department candidateএর নাম চেয়ে পাঠায় বা যেখানে Post খালি আছে তথায় নাম পাঠিয়ে দেওয়াই আপনার দায়িত্ব, কিন্তু নাম পাঠাতে আপনি কার্পণ্য করেন কেন ? অর্থাৎ নাম পাঠাতে যদি অফিসারের মর্জি হয় তবে পাঠান, মর্জি না হলে নাম পাঠান না, এই হল অবস্থা। এই যে একটা বিমাতৃসুলভ ব্যবহার যার ফলে আজ ট্রাইবেলদের এই অবস্থা এই দিকে সরকারের নজর দেওয়া দরকার। আমরা এই হাউসে বহুবার এই সম্পর্কে আলোচনাও করেছি। আজ যদি এই Resolutionটা পাশও হয়ে যায় কিন্তু কার্যক্ষেত্রে কতটুকু Implement হবে সেই সম্পর্কে আমার যথেষ্ট সন্দেহ আছে। পাশ হলেও প্রস্তাব প্রস্তাবই থেকে যাবে। কিন্তু কার্যতঃ কিছু হবে বলে আমার মনে হয় না। Educationএর যে standard সেটা যাতে lower না করা হয়, সেই দিক দিয়ে কেউ কেউ বলতে পারে কিন্তু আমরা জানি। মহারাজার আমলে

আমরা organise করে উপজাতি এলাকাগুলোর মধ্যে স্কুলে করছিলাম, তখন Class II পাশ করেছে এমন মানুষকে আমরা মাষ্টারীর appointment দিয়েছিলাম এবং তারা সুন্দরভাবে লেখাপড়া শিক্ষা দিয়েছিলেন। তবে সেটা অভিজ্ঞতার উপরে নির্ভর করে। আজকে ত্রিপুরার উপজাতীয়রা অর্থের দিক দিয়ে পশ্চাৎপদ, আজকে তারা চিন্তা, চেতনা, শিক্ষা-দীক্ষায় ও পশ্চাৎপদ, বলতে গেলে in all respects তারা পশ্চাৎপদ, অনুন্নত। প্রতিযোগিতা করে অন্যান্য সম্প্রদায়ের সহিত পেরে উঠা তাদের পক্ষে অসম্ভব ব্যপার, সেই দিক দিয়ে consideration রেখে আজকে এই প্রস্তাবটা পাশ করা উচিত বলে আমি মনে করি। এবং এই প্রস্তাবটা গ্রহণ করে যাতে অতি সত্বর implement করা হয় তার জন্য আমি এই বক্তব্য রাখছি।

**Mr. Speaker :**—Hon'ble Education Minister.

**Shri Krishnadas Bhattacherjee** Minister ) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীঘনশ্যাম দেওয়ান মহাশয় এই প্রস্তাবটা রেখেছেন। মাননীয় সদস্য শ্রীঅঘোর দেববর্মা মহাশয় বলেছেন যে এই প্রস্তাবটি Tribal Advisory Boardএ উঠে ছিল, সেখানেও আলোচিত হয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেখানে যে প্রস্তাবটি রাখা হয়েছিল আমিও সেখানে ছিলাম এবং আমি সেখানেও তার বিরোধীতা করেছি। তৎকালীন Development Commissioner শ্রী আর, কে, দেববর্মা মহাশয়, তিনিও এই প্রস্তাবের বিরোধীতা করেছিলেন। কারণ আমাদের যুক্তি ছিল এই যে আমার শিশুকে আমি কোন অযোগ্য শিক্ষক দিয়ে পড়াবো কিনা। যদি আমি সেটা না করি তাহলে আর একজনের শিশুকে আমি অযোগ্য শিক্ষক দিয়ে কেন পড়াবো ? তারা প্রাথমিক স্কুলে পড়ে বলে তাদের যোগ্য শিক্ষকের দরকার নেই এটা ঠিক নয়, কারণ যারা শিশু তাদের জন্যই সব চেয়ে বেশী যোগ্য শিক্ষকের প্রয়োজন। মহাত্মা গান্ধীজি বলেছিলেন প্রথম পর্ব থেকে যোগ্য এবং সচ্চরিত্র শিক্ষক শিশুর জন্য নিয়োগ করতে হবে। ইংরাজীতে প্রবাদ আছে "শিশুই মানুষের পিতা।" আমাদের দেশেও অনুরূপভাবে বলা হয়ে থাকে যে ভবিষ্যতে শিশু কেমন হবে দোলনায় শোয়া অবস্থাতেই তার নিদর্শন পাওয়া যায়। যে বয়সে শিশুর মনে সব বিষয়ের ছাপ গভীরভাবে পড়ে সেই বয়সে তাকে অযোগ্য শিক্ষকের হাতে ছেড়ে দিলে ছেলেটি বড় হলে দৃঢ় চরিত্রের হবে এমন আশা পোষণ করার আর অধিকার থাকে না। এ হল নিমের বীজ পুতে আম খাবার স্বপ্নের মত। যতই ব্যয় হউক না কেন শিশুদের জন্য সেরা শিক্ষক সংগ্রহ করা উচিত। পুরাকালে জ্ঞানী ও মুনি ঋষিদের কাছে শিশুরা শিক্ষা পেতেন। আমরা স্বীকার করছি যে প্রাথমিক স্কুলে আমরা সেই রকম শিক্ষক দিতে পারি নি। কারণ এখন ত্রিপুরাতে শিক্ষার যথেষ্ট প্রসার হয়েছে, তখন আমাদের এখানে Matriculate শিক্ষকও যথেষ্ট পাওয়া যেত না। আর যা পাওয়া যেত তার মধ্যে অনেকেই 3rd Division এ পাশ করা। উচ্চ মানের শিক্ষক পাওয়া যেত না; তখন আমরা বাধ্য হয়ে অন্তত: Matriculate শিক্ষক নিযুক্ত করেছি। Territorial Council এর আমল থেকে বা তার পূর্বের থেকেই তা হয়ে আসছে। Matriculateএর উপর আমরা কোন শিক্ষক পাই নি। কিন্তু বর্তমানে আমরা প্রচুর Matriculate ও Graduate শিক্ষক পাচ্ছি।

শুধু ননট্রাইবেলের মধ্যে নয় Tribal এর মধ্যেও প্রচুর Matriculate এবং Higher Secondary pass করা শিক্ষক এখন পাওয়া যাচ্ছে। সুতরাং এ অবস্থায় আমাদের চিন্তা করতে হবে যেখানে শিক্ষিত tribal যুবক বেকার অবস্থায় বসে আছে সেখানে qualification relaxation করে non-matric কিংবা under qualified শিক্ষক নেওয়া উচিত হবে কিনা। যদি qualified tribal candidate প্রচুর পরিমাণে পাওয়া না যেত তাহলে এ প্রশ্নটা থাকত। কিন্তু আজকে ত্রিপুরায় শিক্ষা প্রসারের ফলে tribal candidate বহু আসছে যাদের আমরা চাকুরী দিতে পারছি না Education Deptt এ। এ অবস্থায় আরো অনেক বেকার বসে আছে, সুতরাং আমরা যদি qualification relax করে tribalদের থেকে class V, class VI বা class X পাশ ছেলে নেই তাহলে tribalদের মধ্যে এই যে শিক্ষিত যুবকেরা বসে আছে, তাদের মানের উপর প্রতিক্রিয়া কি হবে। যেখানে qualified বসে আছে সেখানে qualification কেন relax করবো, যেখানে tribalদের মধ্যে matriculate শিক্ষক পাওয়া যাচ্ছে, সেখানে relaxation করে primary teacher হিসাবে কেন তাদের appointment দেব এবং তার প্রতিক্রিয়া কি হবে তা মাননীয় অধ্যক্ষ মহোদয় বুঝতে পারেন। সুতরাং আমার মনে হয় শিক্ষাক্ষেত্রে যথেষ্ট অবনতি ঘটেছে কারণ আমরা উপযুক্ত শিক্ষক দিতে পারি নি, আমরা শিক্ষার বিস্তার করেছি without teachers' preparation. কারণ স্বাধীনতা পাওয়ার পরেই খরচ বেশ করেছি শিক্ষা বিস্তারের দিকে। কিন্তু সেই পরিমানে যোগ্য শিক্ষক পাওয়া যায় নি। তাতে শিক্ষার ক্ষেত্রে মানের অনেক অবনতি ঘটেছে। বর্তমানে যখন যোগ্য শিক্ষক পাওয়া যাচ্ছে, সেই অবস্থায় শিক্ষার মানের আর অবনতি ঘটতে দেওয়া উচিত হবে কিনা তা মাননীয় সদস্যদের চিন্তা করতে বলছি। বিশেষ করে শিক্ষার ক্ষেত্রে। শিক্ষা যেখানে জাতির মেরুদণ্ড এবং এই শিক্ষার উপরেই দেশের ভবিষ্যৎ নির্ভর করছে, সুতরাং আমার মনে হয় শিক্ষার মান যতটুকু অবনতি হয়েছে তার অধিকতর অবনতি ঘটতে না দিয়ে শিক্ষার মানকে আরো উন্নত করার দিকে নজর দেওয়া উচিত। সুতরাং যারা matriculation পাশ করতে পারে না, class X অথবা আরো কম শ্রেণীতে পড়া ছেড়ে দিতে হয়েছে তাদের জন্য অন্য কোথাও কাজের সুযোগ থাকলে সরকার নিশ্চয় তাদের সেটা দেবেন। তাদের যে percentage সেই ভিত্তিতেই দেবেন তাতে কোন দ্বিমত নেই। কিন্তু যেখানে tribal দের মধ্যে matriculate বা Higher Secondary পাশ করা ছেলে পাচ্ছি, সেখানে নন্-মেট্রিককে দিয়ে শিক্ষার অবনতি করা সঙ্গত হবে বলে মনে হয় না। Tribal ভাষা সম্পর্কে ও আমরা যথাসম্ভব tribal ছেলেদের tribal এরিয়াতে দিচ্ছি এবং নিয়োগ করছি এবং আমাদের যে ত্রিপুরী প্রাইমারী বই বের হয়েছে তা দিয়ে তাদের ত্রিপুরী ভাষা শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। সেটা বাঙ্গালী এবং অবাঙ্গালী নির্বিশেষের জন্য করা হয়েছে। কারণ আমাদের যে Basic training স্কুল এবং কলেজ আছে তার syllabusএ ত্রিপুরী ভাষা শিক্ষা একটা অন্যতম বিষয়, সুতরাং তাদের কে এই ভাষা শিক্ষা করতে হয়। সেটা tribal কেও শিখতে হবে non-tribalকেও শিখতে হবে, সুতরাং tribal এরিয়াতে যে বিষয়ে যে Primary স্কুল খুলেছি তাতে ত্রিপুরী ভাষা শিক্ষা দেওয়ার জন্য যে ত্রিপুরী প্রাইমারী বই বের করেছি তার মাধ্যমে tribal ভাষা শিক্ষা দেওয়া হয়। সুতরাং সেই দিক nonmatric tribal নেওয়ার কোন যৌক্তিকতা দেখতে পাচ্ছি না।

এই বিষয়ে মাননীয় সদস্য ঘনশ্যাম দেওয়ান মহাশয়কে গভীরভাবে অনুধাবন করার জন্য অনুরোধ করবো। এই resolution টা পাশ হলে পরে শিক্ষিত tribal যুবকদের মধ্যে যে প্রতিক্রিয়া দেখা দেবে এবং শিক্ষার অবনতি ঘটবে সেটা চিন্তা করে মাননীয় সদস্যকে এই resolutionটা withdraw করার জন্য অনুরোধ করছি।

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী এই হাউসের মধ্যে ঘোষণা করলেন যে ত্রিপুরাতে remote এরিয়ার জন্য tribal দের থেকে যারা Higher Secondary pass বা Graduate তাদের উপযুক্ততা অনুসারে স্ব স্ব এলাকায় শিক্ষকতা কার্য্যে নিয়োগ করা হবে, এবং যে সমস্ত tribal ছাত্রছাত্রী class IX, class X পাশ বা class XI পর্য্যন্ত পড়েছে তাদের যাতে অন্যান্য কাজে নিয়োগ করা যায় সেদিকে তিনি মনোযোগ দেবেন, বা চেষ্টা করবেন। তিনি যখন প্রতিশ্রুতি দিচ্ছেন সেইজন্য হাউসের মধ্যে আমার এই resolutionটা withdraw করে নিচ্ছি।

**Mr.Speaker** :—Now the question before the House is that the leave of the House to withdraw the resolution moved by Shri Ghanashyam Deawan be grantad.

As many as are of that opinion will please say—'Ayes'

Voice--'Ayes'

As many as are of contrary opinion will please say —'Noes'.

I think, Ayes have it, Ayes have it, Ayes have it. The leave is granted and the resolution is withdrawn.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় স্পীকার স্যার, আমার একটা প্রশ্নের উত্তরে, প্রশ্নের ব্যাপারে আপনি suo-muto discussion of short duration এর জন্য বলেছিলেন যে সময় ঠিক করবেন এবং recess এর পর time allot করবেন। সেটা সম্বন্ধে কি হলো এবং কখন Discussion হবে সেটা আমি জানতে চাচ্ছি।

**Mr. Speaker** :— Yes, I had a mind to allow discussion on the subject on the points raised by you but I have gone through rules regulating the subject, I would now request the Hon'ble member to raise the question as per rule 54 (3) by giving notice..

**শ্রীপ্রমোদ দাশগুপ্ত :**—Mr. Speaker Sir, আমার কথা হচ্ছে যে আমাদের raise করার কোন প্রশ্নই উঠে না। It is the ruling of the House and before the House by the Speaker. It is a ruling, by the Speaker, অতএব এটা তো হচ্ছে Speaker এর যে right আছে, Privilege আছে তাকে question করা। আমি কেন করব ? Speaker has given —it is in the record. অতএব আমার প্রশ্ন হচ্ছে যে যেটার record আছে, Speaker House এ ruling দিয়েছেন। Speaker's ruling cannot be questioned অতএব

আমি কি ভাবে Speaker এর ruling কে question এর মধ্যে আনব। আমি pray করি নাই, I have not prayed. সুয়োমটো decision of the Speaker. এখানের আইনে আপনি Proviso 3 যেটা বলছেন সেখানে আমি প্রার্থনা করলে আপনার সেটা সম্বন্ধে decisionদেওয়ার প্রশ্ন উঠত না। কিন্তু আপনি decision দিয়ে দিয়েছেন। Not only this, আপনি আমাকে বলেছেন যে after recess, time allot করবেন। If you kindly consult your Tape record you will find যে আপনি বলেছেন একথা। এই ভাহলে it is a final decision. Not questionable. The decision is final otherwise the decision is to be dropped or withdrawn. Then I like to know যে Speaker তাঁর Decision কে withdraw করে ভারতের ন্যায় বিশ্বের পার্লামেন্টের ইতিহাসে নূতন নজীর সৃষ্টি করবেন কি না ? It is new something.

**Mr. Speaker** :— Hon'ble member, have you finished ?

**Shri Promode Rn. Das Gupta** :— Yes.

**Mr. Speaker** :—I have allowed discussion but I can not Suspend the Rule. You may give due Notice and I shall allow discussion.

**Shri Promode Rn. Das Gupta** :— মাননীয় Speaker, Sir, আপনি যখন—

**Shri Aghore Deb Barma** :— প্রশ্নটার যখন Supplementary হচ্ছিল তখন প্রশ্নকর্তা half an hour discussion করার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়ের নিকট কোন সময় চান নি। অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় অধ্যক্ষ মহোদয় নিজেই সময় allow করেছেন। Time পর্য্যন্ত বলে দিয়েছেন যে after recess. এখন নূতন করে Notice দেওয়ার তো কোন প্রশ্ন নেই। Speaker is the all in all, you are supreme authority, সুতরাং একবার সময় allow করে আবার Notice submit করার কোন প্রশ্নই উঠতে পারে না। কাজেই you are to consider.

**Mr. Speaker** :—আমাদের Rule তো observe করতে হবে।

**Shri Aghore Deb Barma** :— Rule তো মানুষই করে, Rule এর মধ্যেই আছে Speaker's decision is the final, already আপনি commitment দিয়ে গেছেন। কাজেই নূতন করে Notice দেওয়ার প্রশ্নই উঠতে পারে না।

**Shri S. L. Singh** (Chief Minister) :—Mr. Speaker, Sir, first of all according to Rule 54, he who is to give reply should have the time. At least 3 days' notice will be given to give the reply of it. Without that how can I give my reply all on a sudden, so I draw the attention of the Speaker to Rule 54.

**Shri Promode Rn. Das Gupta** :— Hon'ble Speaker, Sir, Rule 54এ বলা আছে যে time এর প্রশ্ন নাই, মঙ্গলবার এবং বৃহস্পতিবার। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে মঙ্গলবার এবং বৃহস্পতিবারে time allot হতে পারে। আপনি বলেছেন যে recess এর পর

time allot করবেন। আরও করতে পারেন। Speakerএর Rulings question কর-বার মত পরিস্থিতি এই Assembly তে কারও নেই, কোন কালেই থাকবে না। স্পীকার হচ্ছে আমাদের undisputed custodian of the House. এটাকে যিনি Override করতে পারেন তিনি হলেন স্পীকার।

**Mr. Speaker :**— No I have not Override this.

**Shri Promode Rn. Dasguta :**—আপনি যখন ruling দিয়েছেন This is question of honour of the chair. chair এ কটা rulling দিয়েছেন এটাকে আমরা গ্রাহ্য করব না এটা আমি চাই নাই।

**Mr. Speaker :**—I request you to raise the question if you like. Then you may have discussion of the subject afterwards.

**Sri U. K. Roy :**—Time for giving notice of having discussion.

**Mr. Speaker :**—He may give notice to-day.

**Sri Promode Ranjan Das Gupta :**— The question is for allotment of time and not for giving notice.

**Mr. Speaker :**—We should observe rule. But I don't override the rule.

**Sri Promode Rn. Das Gupta :**—If you go through Parliamentary practice of Makharjee, and May, you would get that the speaker is the sole authority. This ruling cannot be questioned in any Parliamentary Procedure.

**Sri Aghore Deb Barma :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কিছু বলতে চাই। ব্যাপার হচ্ছে ঘটনাটি 'ত' Already committed, ভুলই হউক আর শুদ্ধই হউক It is Already committed. এখানে এটা নূতন করে আসতেই পারে না, তবে মিনিষ্টার in-charge যদি অসুবিধা বোধ করেন আজকে এই মুহুর্ত্তে Discussion করতে, তিনি সময় চাইতে পারেন এবং স্পীকার ইচ্ছা করলে একটা সময় দিতে পারেন। কিন্তু এটাতে নূতন করে Notice দেওয়ার 'ত' কোন প্রশ্নই আসতে পারে না। যদি Minister সময় চান তবে মাননীয় অধ্যক্ষ মহোদয় বিবেচনা করে সময় দিতে পারেন, নাও দিতে পারেন।

**Sri S. L. Singh (Chief Minister) :**— Hon'ble Speaker Sir, whether it is committed as per rule.

**Sri Promode Rn. Das Gupta :**— No commitment of the Speaker can be questioned.

**Mr. Speaker :**— I allow to discuss on the subject according to rule.

**Sri Promode Rn. Das Gupta** :—শুনুন, আমি যদি এটাকে public importance বলতাম, আমি যদি pray করতাম আপনি সেটাতে Time দিতেন কিনা, allow করতেন কি না সেটা আপনি নিজেই অনুভব করতেন যে সেটা public importance কিনা। কিন্তু আপনি এটা নিজে অনুভব করেছেন যে এটা public importance। আপনি একটা decision দিয়ে দিয়েছেন সেখানে pray করার কথাটা আসে না।

**Mr. Speaker** :—No questions of decision arises.

**Sri Promode Rn. Das Gupta** :—Yes আপনি Decision 'ত' দিয়ে দিলেন।

**Sri Krishnadas Bhattachrjee (Minister)** :—Mr. Speaker does not say that he will not fulfil the commitment. Mr. Speaker says that he will fulfi the commitment but according to procedure (noise).

**Sri Aghore Deb Barma** :—এটা পরিষ্কার আছে rule 54 এর মধ্যে যে স্পীকার may allow half an hour for raising discussion on a matter for sufficient public importance which has been the subject of a question and answer in the House. এটা Already committed হয়ে গেছে। সুতরাং নূতন করে pray করার কোন প্রশ্ন উঠে না। একটা Definite time ত allow হয়ে গিয়েছে after recess. তখনই প্রশ্নই করা হয়েছিল কখন হবে, zero hour এ না after the recess hour. This is also committed.

**Mr. Speaker** :— No, I committed no doubt but I committed that he should raise the discussion according to rule.

(Noise)

**Mr. Speaker** :— That was implied, I am not withdrawing my commit-meent.

(Noise)

**Shri Aghore Deb Barma** —Hon'ble Member may be allowed half an hour for raising discussion. এখানে time করতে হবে, Prescribed form দিতে হবে। Speaker যদি মনে করেন, দিতে পারেন। Speaker may allow half an hour for raising discussion on a matter of sufficient public importance. পরিষ্কার লেখা আছে। নতুন করে Notice দেওয়ার কোন প্রশ্ন এখানে নাই।

(Noise)

**Mr. Speaker** :—Proviso তে আছে। Speaker may with consent of the Minister concerned waive the requirement concerning the period of notice.

**Shri Promode Rn. Das Gupta** :—Notice দেওয়ার কোন প্রশ্ন আসে না। আপনি time দিয়ে ফেলেছেন, যদি না দিতেন তবে অন্য কথা ছিল।

**Mr. Speaker :—** The Member wishing to raise such a matter may give notice in writting to the Secretary.

(Noise)

**Mr. Speaker :—** Hon'ble Member, I don't like to proceed further with the matter. I shall demand notice to raise the discussion but I do not require the discussion.

(Noise)

**Sri. P. R. Das Gupta :—** Hon'ble Speaker, Sir, আপনি আমাকে সময় দিয়েছেন। Supplementary থেকে আমাকে deprived করেছেন short duration এর discussionএর জন্য। Short duration এর discussion allow করে আমাকে supplementary থেকে deprive করেছেন। Short duration Discussion allow করায় আমি আপনার Ruling honour করেছি। আমি বসে গেছি। আপনি বলেছেন যে after recess আমি time allow করব। কিন্তু আমি যে আমার most important right. Parliamentary member এর অধিকার থেকে deprived হচ্ছি কারণ আপনার Rulingকে আমি সব সময় honour করি। আপনি যদি সময় দেন এবং কালকে এর discussion করতে চান তাহলে আমিও দেখাতে পারব যে আপনার Ruling is final. সময় না থাকলে আপনি কালকে discussionএর জন্য সময় দিন কারণ, এটা একটা Parliamentary অধিকারের প্রশ্ন।

**Mr. Speaker :—**Please give notice for discussion.

**Sri P. R. Das Gupta :—** রায় দিয়ে দিলেন যে আসামীর ফাঁসি, আর আমরা এখন বলব যে ওকালতি করতে চাই। আপনিও ফাঁসি দিয়ে দিলেন, গিলটিন দিয়ে দিলেন এখন কোথায় আপীল করব। আপনি ত আদেশ দিলেন না যে এটা short duration discussion হবে। আবার pray করব যতক্ষণ না আপনি short duration এর Discussionএর অনুমতি না দিচ্ছেন।

**Mr. Speaker :—** আমিও আপনাকে বলছি যে short Durationএর disscussion করবেন, but by giving notice.

**Shri P. R. Das Gupta :—** আমি গর্ব অনুভব করি যে আমাদের স্পীকার পার্লামেন্টারী অধিকার রক্ষা করবেন এবং পার্লামেন্টারী রীতিনীতি মেনে চলবেন। আমার কথা হল যে আমি কেন নোটীশ দিতে যাব? যেখানে আপনি রায় দিয়েছিলেন, অধিকার দিয়েছিলেন, commitment দিতেছিলেন সেখানে আমি আবার কেন notice দিব।

**Mr. Speaker :—** I may allow discussion on a shorter notice.

(Noise)

**Shri Aghore Deb Barma :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অধ্যক্ষ মহোদয়ের Prestige সম্বন্ধে চিন্তা করা উচিত বলে আমি মনে করি; কারণ একবার commitment দিয়ে আবার retreat করে যাওয়াটা Houseএর পক্ষে উচিত হবে না।

**Mr. Speaker :—**আমি ত কমিটমেণ্ট withdraw করছি না।

(Noise)

**Shri Aghore Deb Barma :—** আমি বলছি মাননীয় অধ্যক্ষ মহোদয়, যদি Minister in charge অসুবিধা বোধ করেন আজ reply দিতে, তাহা হলে অধ্যক্ষ মহোদয় আর একটি time fix করে দিতে পারেন।

**Mr. Speaker :—** আপনারা আমাকে Advice দিচ্ছেন?

**Shri Aghore Deb Barma :—** According to Rule আমরা কথা বলছি।

**Mr. Speaker :—** No, According to Rule member concerned should give a notice.

**Shri Aghore Deb Barma :—** Member concerned discussion সম্বন্ধে কোন প্রশ্নই তুলেন নাই, যখন মাননীয় সদস্য supplementary প্রশ্ন তুলতে ছিলেন তখন মাননীয় স্পীকার মহোদয় discussion করার সময় দিয়ে ছিলেন, এবং সময় সম্পর্কে যখন জিজ্ঞাসা করা হলো তখন মাননীয় স্পীকার পরিষ্কারভাবে বললেন যে after recess hour discussion হবে।

**Mr. Speaker :—** I am ready to allow discussion on this subject provided you give notice for it.

Noise

**Shri U. K. Roy :—** Is the speaker amending or revising his ruling ?

**Mr. Speaker :--** Neither I am amending for withdrawing my commitment.

**Shri U. K. Roy :—** According to rules it has been added to the ruling of the speaker before the House that time will be allowed after recess that was implied.

**Shri Aghore Deb Barma :—** Notice যদি দিতে হয় তাহলে after recess discussion হবে একথাটা বললেন কি করে? এ কথাটা বলার অর্থ কি?

**Mr. Speaker :—** When I have asked that you may raise discussion on the subject then this discussion should be according to rule.

**Shri U. K. Roy :—** No. Time was also fixed. ... ...

Noise

**Shri Ershad Ali Chowdhury :—** কিন্তু মাননীয় speaker মহোদয় নিজেই ত time fix করে দিয়েছেন

**Shri Aghore Deb Barma :—** Minister Concerned যদি অসুবিধা বোধ করেন তাহলে discussion এর timeটা পিছিয়ে দিতে পারেন, আগামী দিন 1st hourএ দিয়ে দিলে হয়। তাহলে problemটা solve হয়ে যায়।

**Mr. Speaker** :— If the notice is given what's the harm ?

**Shri Aghore Deb Barma** :— একবার যদি by the chair time fixed up হয়ে যায় noticeএর কোন প্রশ্নই আসে না। কারণ তখন আপনি noticeএর কথা বলেন নাই।

**Shri Krishnadas Bhattacharjee** :— একটা notice দিতে হবে এবং এটার প্রয়োজনও আছে। শুধু noticeই নয়, এই noticeএর সাথে explanatory note ও দিতে হয়।

**Shri P. R. Das Gupta** :— Notice দিতে হবে না।

**Shri Krishnadas Bhattacharjee** :—Notice দিতে হবে।

**Shri Promode Rn. Das Gupta** :— Notice দিতে হবে না আপনাকে শিখাতে পারি।

**Shri Krishnadas Bhattacharjee** :—আমি বলছি আপনি শিখুন।

**Shri P. R. Das Gupta** :—আপনিই শিখুন।

**Shri Krishna das Battacherjee** --মাননীয় স্পীকার, স্যার, এখানে বলা আছে যে in advance of the day on which the matter is to be raised ... (Noise) untill and unless the minister gets an explanatory note on the matter to be discussed, he is not bound to give any reply.

Noise.... ... ...

Member concerned must give notice specifying the points that he wishes to raise. The minister concerned will see those points and he should prepare himself before making reply.

Noise....

**Shri Debendra Kishore Choudhury** : — Mr. speaker, Sir, যখন মেম্বার মনে করবেন যে discussion এর প্রয়োজনে আছে তখন তিনি notice দেবেন, কিন্তু মাননীয় Speaker যখন discussion allow করেছেন তখন notice দেওয়ার প্রয়োজন নেই।

**Mr Speaker** :—Hon'ble member, আমি উনাকে বলছিলাম যে উনি এ বিষয়ে discussion raise করতে পারেন।

**Shri Aghore Deb Barma** :— না একথা বলেন নাই। আপনি বলেছেন যে recessএর পরে discussion এর জন্য time করা হবে।

Voices— It is implied ...
Voices— No. It is not implied. (Noise.)

**Shri P. R. Das Gupta**:—It is the failure on the part of the Chief Minister to give reply, সেইজন্য এই সবকথা বলা হচ্ছে।

**Mr. Speaker** :—No Chief Minister's ... ... ...

**Shri Promode Rn. Dasgupta** :— Yes, সেইজন্যই একথা বলা হচ্ছে।

**Mr. Speaker** :—Consultation with the minister concerned is necessary according to Rule.

Voices— No, you have already given time.

**Shri Promode Ranjan Das Gupta** :—No. Sir, this question does not stand, আপনি আমাকে ruling দিয়ে দিয়েছেন, আপনি অনুমতি দিয়েছেন যে short notice এর discussion হোক, এবং আপনি বলছেন যে recess এর পরে time দেওয়া হবে। এরপর আপনি আমার কাছে notice চাইছেন কেন? আমি discussion চাইনি ত, আমি Supplementary করে যাচ্ছিলাম। আপনি আমাকে Supplementary করার অধিকার থেকে বঞ্চিত করেছেন, you have deprived me.

**Mr. Speaker** :— You have not been deprived of the right of discussion

Noise.

**Shri S. L. Singh** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় Member নিজেই বলেছেন যে recess এর পরে time দেওয়া হবে। সেই জায়গাতে উনিই বলছেন recess এর পরে। So, according to rules and procedure he should give it.

**Shri P. R. Das Gupta** :—মাননীয় স্পীকার, স্যার, আমাকে short duration discussion allow করলেন, করে time allot করলেন recess এর পর। কাজেই মাননীয় স্পীকার, স্যার, Short discussion এর notice এব প্রশ্ন উঠে না।

**Mr. Speaker** :— মাননীয় সদস্য, আপনি supplementary questionএর সময় argument যখন শুরু করেছিলেন, তখন আমি বলেছিলাম।

**Shri P. R. Das Gupta** :—না, মাননীয় স্পীকার, স্যার, আমি যখন একটা বিষয়ের উপর প্রশ্নের পর প্রশ্ন করছি তখন আপনি বললেন যে এটাকে short duration discussion দেওয়া হউক।

**Mr. Speaker** :— No. No.

**Shri P. R. Das Gupta** :—Tape Record. Tape Record, There is tape record, Better to consult the tape record.

**Mr. Speaker** :-- Yes. wait.

**Shri P. R. Das Gupta** :—Please consult the Tape Record.

**Mr. Speaker** :—Yes, that will be examined.

**Shri Aghore Deb Barma** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়ের এভাবের কথা বলা যুক্তি সঙ্গত কিনা ভেবে দেখা উচিত। commitment এর পরে you are retreating.

**Mr. Speaker** :—আপনি retreat এর কথা কি বলছেন? আমি retreat করছি না তো।

**Shri Aghore Deb Barma** :—Already committed.

**Mr. Speaker** :—Yes, I have committed, But I have committed according to rules.

**Shri Aghore Deb Barma :**—This is contradiction. এখন আপনি বলছেন Prescribe formএ দাও। এ প্রশ্ন এখন অবান্তর, আসতেই পারে না।

**Mr. Speaker :**— Yes, he should give a notice for discussion. I may allow time.

**Shri Aghore Deb Barma :**—সব ক্ষেত্রে যে notice দিতে হবে এমন কথা নাই। Speaker ইচ্ছা করলে যে কোন moment এ discussion allow করতে পারেন, without a notice.

**Mr. Speaker :**—I have clearly interpreted the rules to you.

**Shri P. R. Das Gupta :**—No. No. Sir, you should do as you like, because you are supreme authority. We have nothing to say. We should honour you যদি কোন বিশেষ কারণ উত্থিত হয়ে থাকে you may do anything.

**Mr. Speaker :**—কারণ উত্থিত হয়েছে এখন।

**Shri P. R. Das Gupta :**—কারণটা আর কিছু না Sir, কারণটা হচ্ছে এই জিনিষটা হাউসে যাতে আর discussion করতে না পারি। আপনি আমাকে সেই অধিকার থেকে বঞ্চিত করলেন। জিনিষটা যাতে expose না হয় আপনি একটা দিয়ে আর একটাকে ঢেকে যাচ্ছেন।

**Shri S. L. Singh :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন সময় স্পীকারের বিরুদ্ধে এ রকম কোন দোষারোপ করতে পারেন কিনা সেটা আমি জানতে চাই।

**Shri Aghore Deb Barma :**—আমি counter প্রশ্ন করি—কোন সময় House এ Speaker একটা commit করে আবার সেটা থেকে retreat করেছেন এই রকম নজীর আছে কিনা ?

**Mr. Speaker :**—আমি আপনাদিগকে বলেছি আমি retreat করি নাই। আমার commitment withdraw ও করি নাই। আপনি discussion করুন।

**Shri P. R. Das Gupta :**—I had not the head-ache to discuss. আমার ছিল না তো, আমি কেন pray করবো ?

**Mr. Speaker :**—আপনি according to rule একটা notice দিন।

**Shri P. R. Das Gupta :**—কেন দেব ? কেন দেব ? এটা কথা তো নয়। আপনি order দিয়ে গেছেন।

**Mr. Speaker :**—Then you don't like to discuss.

**Shri P. R. Das Gupta :**—আপনি জানেন শুনেন, No, No Sir.

**Shri Abhiram Deb Barma :** –Noticeএর Questionই আসে না, যখন Supplementary চলছিল তখন আপনি বলেছিলেন recessএর পর আলোচনার সুযোগ দিবেন। এখন আপনি যদি আবার এটাকে retreat করেন—এখন আপনি এটা বুঝে দেখুন।

**Mr. Speaker** :—আমি তো আলোচনার সুযোগ দিচ্ছি।

**Shri Abhiram Deb Barma** :—তখন তো Noticeএর কোন প্রশ্নই ছিল না। মাননীয় সদস্য যখন supplementary করছিলেন তখন আপনি discussionএর সুযোগ দেবেন একথা বলেছিলেন। কাজেই উনি তখন supplementary না করে বসে গেছেন। তবে এ কথাই বলতে হবে আপনি তাকে বঞ্চিত করছেন।

**Shri Jatindra Kr. Majumdar** :—মাননীয় Speaker, Sir, Hon'ble সদস্য বলেছেন supplementary বন্ধ করে দিয়েছেন। আমি মনে/করি এটা ঠিক নয়। কারণ আমাদের আজকেও ১২টি Questionএর উত্তর মাননীয় সদস্যরা পাননি। কারণ অনেকক্ষণ পর্য্যন্ত supplementary, Argument এবং Story বলার মাধ্যমে সময় কেটে গেছে। ১ ঘন্টা মাত্র আমাদের Question hour আমার মনে হয় এই জন্যই Short Notice এর Question হয়েছিল Sir.

**Shri P. R. Dasgupta** :—হ্যাঁ, তা হ'লে ঠিকই আছে, Yes, he has admitted.

**Shri S. L. Singh** :—Proceed with procedure.

**Shri P. R. Dasgupta** :—Supreme authority আমরা জানি Judiciaryতে cognigence suomoto নিতে পারে। সেখানে কোন Pray করার দরকার হয় না। আমি জানি আমাদের যে authority, Speaker তিনিও suomoto decission নিতে পারেন সেখানে petitionএর কোন দরকার পড়ে না। আমার তো ইচ্ছা ছিল না petition করবার। কারণ আমি supplementary করেই satisfied হতে চেয়েছিলাম। অথচ আপনিই আমাকে রুলিং দিয়েছেন এবং timeও দিয়েছেন। এখন আপনি যাই বলেন না কেন, আমার মনে হয় আপনি আপনার commitment থেকে সরে যাচ্ছেন। এই হল আমার অভিমত।

**Mr. Speaker** :—মাননীয় সদস্য, আমার Commitment থেকে আমি সরে যাইনি। আপনাকে আমি সুযোগ দিচ্ছি। কিন্তু according to rules আপনাকে notice দিতে হবে।

**Shri P. R. Dasgupta** :—আপনি আমাকে cognigence দিয়েছেন। কাজেই noticeএর দরকার পড়ে না।

**Mr. Speaker** :—আপনাকে আলোচনার সুযোগও দিয়ে দিয়েছি।

**Shri P. R. Dasgupta** :—দিলেন কোথায়। আমি তো চাই discussion করতে। আপনি আইনের কথা বলছেন কেন? Rulingএর কথা বলুন। আপনি কি করেছেন সেটা বলুন।

**Mr. Speaker** :—আপনাকে notice দিতে হবে। There is no residuary power of the Speaker in the Rules.

**Shri Debendra Kishore Choudhury** :—আগে দিলেন রুলিং আর এখন নোটিশের কথা বলেছেন। কোনটা করবো, স্যার।

**Mr. Speaker** :—আপনি কি বলতে চান তা আমি বুঝি না। What do you mean to say I can not follow.

**Shri Debendra Kishore Choudhury** :—আরে শোনেন, আগে যে Rulingটা দিয়েছেন যে discussion পরে হবে। এখন আবার petitionএর কথা বলছেন কেন ?

**Mr. Speaker** :—না, petitionএর কথাতো বলিনি। নোটিশের কথা বলেছি। Shorter notice allow করবো বলেছি।

**Shri Debendra Kishore Choudhury** :—That is petition.

**Mr. Speaker** :—No, that is not petition.

(Noise)

**Mr. Speaker** :—No. that is not petition. Notice is to be given according to rules, that is what I mean to say.

(Noise)

I am going to the next item. There is another resolution of Shri Abhiram Deb Barma. I would call on Shri Abhiram Deb Barma to move his resolution that—"ত্রিপুরা বিধান সভার এই অধিবেশন ত্রিপুরায় ভারতীয় দুর্ভিক্ষ আইন Indian Famine Code ত্রিপুরায় ক্ষেত্রে সকল প্রকার আইনগত বাধাদূর করিতে কেন্দ্রীয সরকারকে অনুরোধ করিতেছি।"

**Shri Aghore Deb Barma** :—আমার বক্তব্য হচ্ছে মাননীয় স্পীকার মহোদয় হাউসে commitment করেছেন এবং timeও fix up করে দিয়েছেন যে পরবর্তী সময়ে আলোচনা হবে। এখন Chief Minister সামনে reply দিতে অসুবিধা বোধ করছেন, তখন মাননীয় অধ্যক্ষ মহোদয় এখন retreat করছেন। কাজেই মাননীয় স্পীকারের ব্যবহারের প্রতিবাদে ৫ মিনিটের জন্য walk out করছি।

**Shri Bidya Ch. Deb Barma** :—অন্য supplementary'র সময় অধ্যক্ষ মহোদয় যে ruling দিয়েছেন, সাধারণত: সেই ruling অনুযায়ী সভার কাজ চলে! কিন্তু আজকে আমরা দেখছি যে, মাননীয় অধ্যক্ষ মহোদয় সেই ruling থেকে সরে যাচ্ছেন। আমি দাবী করছি যে, tape record বাজিয়ে দেখা হউক যে, আমরা ruling সম্বন্ধে যা বলেছি তা ঠিক কিনা? কাজেই ruling অনুযায়ী discussion এখনই allow করতে হবে।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই হাউসের সামনে আমার যে resolutionটি আছে সেটি হলো এই—"ত্রিপুরা বিধান সভার এই অধিবেশন ত্রিপুরায় ভারতীয় দুর্ভিক্ষ আইন Indian Famine Code প্রয়োগ করার ক্ষেত্রে সকল প্রকার আইনগত বাধা দূর করিতে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করিতেছি।"

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই রিজল্যুশানটি কেন বিধান সভায় উপস্থিত করেছি। উপস্থিত করেছি এই জন্য যে, ত্রিপুরা রাজ্যে অনাহারে মৃত্যু এবং সন্তান বিক্রী থেকে আরম্ভ করে ক্ষুধার জ্বালায় মানুষের জীবন যাত্রায় যে অভিশাপ নেমে আসে প্রতি বৎসর তার থেকে মানুষকে

বাঁচানোর জন্যে এবং মানুষকে দুর্ভিক্ষজনিত মৃত্যু থেকে রক্ষা করার জন্য ভারতীয় ফেমিন কোড চালু করা দরকার। এই আইন চালু হলে পরে ত্রিপুরার দুর্ভিক্ষ প্রপীড়িত মানুষকে রক্ষা করা যাবে। বিগত June, July, August মাসে ত্রিপুরা রাজ্যে যেভাবে অভাব দেখা দিয়েছিল এবং ত্রিপুরা সরকার যেভাবে দর্শকের ভূমিকার আসন নিয়েছিলেন, তার ফলে ত্রিপুরার একপ্রান্ত থেকে অপর প্রান্ত পর্য্যন্ত অনাহারে মৃত্যুর অসংখ্য সংবাদ আমরা পত্রিকায় দেখেছি। গ্রামাঞ্চলে গিয়ে দেখতে পেয়েছি কিভাবে অনাহারক্লিষ্ট জনসাধারণ দুমুঠো ভাতের জন্য মানুষের দুয়ারে দুয়ারে ভিক্ষা চেয়েছে। তাদের বাঁচাবার জন্য সেদিন সরকার কোন ব্যবস্থাই করেননি। দেশের মধ্যে অভাব দেখা দিয়েছে কিনা তা পরীক্ষা করার জন্যে প্রথমে সরকারের কার্য্য হিসাবে যে টেষ্ট রিলিফের কাজ দেওয়া হয়। সে সামান্যতম টেষ্ট রিলিফের ব্যবস্থাও সরকার করেনি। ছামনু, ছৈলেংটা, কাঞ্চনপুর প্রভৃতি এলাকায় সেদিন মানুষ না খেয়ে মরেছে তাদিগকে বাঁচাবার জন্যে সেদিন সরকার কোন ব্যবস্থা করেনি। শুধু কাঞ্চনপুর ও ছৈলেংটার কথাই নয়, আমরা সদর বিভাগেও যদি দেখি, তাহলে দেখতে পাব সেই ধুমামাড়ি এলাকায় সদর উত্তরাঞ্চলে মোহনপুর ব্লকেও মানুষ মরেছে। ধুমামাড়া এলাকায় ৭০টি ফেমিলি বাস করে, এই ৭০টি ফেমিলি সরকারের কাছে জুমিয়া পুনর্ব্বাসনের জন্য এবং রেশন কার্ডের জন্য দরখাস্ত করেছিল, কিন্তু সেদিন সরকার তাদের জুমিয়া পুনর্ব্বাসনের ব্যবস্থা করে দেয়নি, তাদের করে দেয়নি রেশন কার্ডের ব্যবস্থা। আমরা যখন মোহনপুর বি, ডি, ও অফিসকে ঘেড়াও করি সেদিনও বি,ডি,ও, স্বীকার করেছেন যে, ধুমামাড়া এলাকার অবস্থা সাংঘাতিক। এই সাংঘাতিক অবস্থাকে সামাল দেওয়ার ক্ষমতা আমার নাই। ত্রিপুরা সরকার আমাকে যে টাকা দিচ্ছে তার দ্বারা ২ দিনের বেশী টেষ্ট রিলিফের কাজ চলতে পারে না। আজকে ধুমামাড়ী এলাকাই নয়, বড়মুড়া এলাকায় যে জমাতিয়া সম্প্রদায়ও সেই একই অবস্থায় দিনাতিপাত করেছিল। তারা কত কষ্ট করেছিলেন তা স্বচক্ষে দেখে আসতে পারতেন যদি মন্ত্রী মহোদয়রা দয়া করে সেই সময় সেখানে যেতেন। আজকে এই বিধান সভায় সেদিনকার সেই মর্ম্মান্তিক দৃশ্য বিস্তারিতভাবে বলা সম্ভব নয়। যদি সেদিন সেই মানুষগুলোর দুর্দ্দশা দেখা যেত তাহলে বুঝা যেতো। সেইদিন আমরা সরকারের কাছে ডেপুটেশন দিয়েছি। তাদের দুর্দ্দশার কথা বলেছি। প্রতিকারের জন্য আবেদন নিবেদন করেছি লঙ্গরখানা খুলে অভুক্ত জরাজীর্ণ মানুষগুলোকে বাঁচাবার জন্যে। কিন্তু যেহেতু ত্রিপুরায় ফেমিন কোড চালু হয়নি কাজেই সেদিন তাদের বাঁচাবার জন্য লঙ্গরখানা খোলা যায়নি সরকার এই অজুহাতে লঙ্গরখানা খোলার অসুবিধার কথা বলেছেন। কিন্তু আমি জানি ভারতবর্ষ যখন বৃটিশ শাসনাধীন ছিল তখন ভারতবর্ষে এই আইন চালু ছিল এবং বর্ত্তমানেও এই আইন কয়েকটি প্রদেশে চালু আছে। এই আইন যদি ত্রিপুরায় চালু থাকতো তাহলে বিগত জুন, জুলাই মাসের দুর্ভিক্ষে ত্রিপুরায় এত লোক না খেয়ে মারা যেতোনা। নিশ্চয়ই এত দুঃখ কষ্ট পেতোনা। তাদের রক্ষা করার জন্যে নিশ্চয়ই একটি সামান্যতম ব্যবস্থাও অন্ততঃ গ্রহণ করা যেতো। আমরা দেখেছি সেই দুর্ভিক্ষের বলি হয়েছে কেবল মাত্র উপজাতীরা। আজ সুখের বিষয় যে ত্রিপুরা রাজ্যে একজন উপজাতি মন্ত্রী আছেন, এই উপজাতি উন্নয়ন মন্ত্রী বহু এলাকায় যান। বিশেষ তাঁর নির্ব্বাচন এলাকায়। সেই নির্ব্বাচন এলাকার উপজাতী আদি-

বাসীদের ভোটে নির্ব্বাচিত হয়ে তিনি মন্ত্রিত্ব করছেন সেই কাঞ্চনপুর। সেই কাঞ্চনপুরে আজকে উপজাতিরা না খেয়ে মরছে। গত মে মাসে আমি সেই এলাকা ঘুরে এসেছি। সেই এলাকার জনসাধারণ তখন আমাকে বলেছে, আপনাকে দেখতে বেশ হৃষ্টপুষ্ট দেখাচ্ছে আর আমাদের চেহারার দিকে দেখুন শরীর কেমন শুকিয়ে গেছে না খেয়ে খেয়ে। গত ১৫ দিন যাবত আমরা শুধু মাত্র আধ পেটা খেয়ে বেঁচে আছি। সেদিন দশদা কাঞ্চনপুর ঘুরে ঘুরে আমি দেখেছি এক প্রান্ত থেকে অপর প্রান্ত পর্য্যন্ত। সর্ব্বত্রই একই কথা। সেই কাঞ্চনছড়া থেকে কাঞ্চনপুরের উৎপাত সেই কাঞ্চনছড়াতেও আমি গিয়ে দেখেছি সেখানে ৭টি পরিবার থাকে। তাদের দেখলে মানুষ বলে চেনা যায় না। তারা কঙ্কালসার হয়ে সেদিন মহাজনদের দুয়ারে দুয়ারে ঋণের জন্য ঘুরেছে। সেই সময় এই উপজাতি উন্নয়ন মন্ত্রী সেখানে গিয়ে একটি খাজনার টাকা বন্টন করে এসেছেন এবং সর্ব্বত্র প্রচার করেছেন আমি টাকা দেব। টাকার জন্য তোমরা মিটিং আসো।" তাও কয়েকজনকে মাত্র ৫ টাকা করে দেওয়া হয়েছে। সেদিন রিয়াং সম্প্রদায়ের প্রায় সবাই উপস্থিত হয়েছিল। সেই ৫ টাকা পেয়ে তারা হোটেলে দুদিন খেয়ে দামও পুরাপুরি দিতে পারেনি। শেষে তাবা তাদের পরণের গামছাটাও দিয়ে এসেছে। শুধু কাঞ্চনপুরের অবস্থাই নয়। সেই দিন ছৈলেংটার অবস্থা আরও বহুগুণ শোচনীয় আকার ধারণ করেছিল। আজকে যদি, রাইমা, শিলাছড়িতে যান তাহলে জানতে পারবেন তাদের চেহারা কি হয়েছে। কেমন আধামরা হয়ে গেছে। সে দিন যখন মানুষ খেতে পেলো না। ক্ষুধার জ্বালায় তারা পথে পথে ঘুরতে লাগলো। টেষ্ট রিলিফের দাবীতে বি.ডি.ও. অফিস ঘেরাও করতে আরম্ভ করলো, সেদিন তো মন্ত্রী মহোদয় সাহস করলেন না কাঞ্চনপুরের মতো সে সব এলাকায় টাকা দেওয়ার নামে লোক জমাতে। আজকে আমরা তাকে মন্ত্রী করেছি। তিনি গদী পেয়ে জনসাধারণের টাকার শ্রাদ্ধ করছেন বসে বসে। আর এদিকে উপজাতিদের নামে তিনি বড় বড় পরিকল্পনা করছেন। আর গাড়ী হাঁকিয়ে ত্রিপুরার একপ্রান্ত থেকে অপর প্রান্ত পর্য্যন্ত ঘুরে বেড়াচ্ছেন। এমন মন্ত্রীর এই মুহুর্তেই পদত্যাগ করা উচিত। সেই মন্ত্রী পুতুলের মতো বাজারে দু চার আনায় কিনতে পাওয়া যায়। এমনই মন্ত্রী আমরা গঠন করেছি। এমন মন্ত্রিত্বের কোন প্রয়োজন নাই। এমন মন্ত্রীর এই মুহুর্ত্তে এখনই পদত্যাগ করা উচিত। কারণ মন্ত্রিত্ব করে একজন বুভুক্ষু মানুষকে বাঁচাতে পারে না। এই মন্ত্রিত্ব করে যদি একজন মৃত্যুর পথে যাত্রি আনাহারে ক্লিষ্ট মানুষকে বাঁচাতে না পারে তাহলে এমন মন্ত্রিত্ব করার প্রয়োজন নেই। এখনই তার পদত্যাগ করা উচিত। এই মন্ত্রিত্ব দিয়ে কি হবে, তা ত্রিপুরার মানুষ সবাই বুঝেছে। এই মন্ত্রিত্ব তো শুধু রামায়ণ মহাভারতে কথা শোনার ভান করা হয় নি। এতদিন যাবত যে অত্যাচার অবিচার মানুষের উপর করা হয়েছে তার প্রতিকার একদিন আপনাদের পেতে হবে। সেদিন বোধ হয় আর বেশী দূরে নয়। কাজেই মাননীয় সদস্য আজকে যদি গর্জি তুলামুড়ার দিকে যান, তাহলে বুঝতে পারতেন গত জুন, জুলাই মাসে সেখানকার মানুষের দুর্দ্দশার অবস্থা। কিন্তু সেখানে যাওয়ার সাহস হয় নি আপনাদের। উদয়পুর সহরের বাইরে এক পাও অগ্রসর হওয়ার ক্ষমতা সেই দিন মাননীয় সদস্য নিশি বাবুর ছিল না। সেদিন যে সব এলাকার মানুষ না খেয়ে মরেছে; সে সংবাদ মাননীয় মুখ্যমন্ত্রী বিকৃত ভাবে হাউসে পরিবেশন করেছেন কিছুক্ষণ পূর্বে। কারণ সেখানে মানুষ না খেয়ে

মরেছে, সরকার সেখানে তার অক্ষমতা প্রকাশ করেছে। যে সরকার তার সম্মুখে মানুষকে না খেতে পেয়ে মরতে দিতে পারেন, সেই সরকারের মুখ্যমন্ত্রীর পক্ষেই এমন অসত্য সংবাদ পরিবেশন করা সম্ভব। আমি challenge করছি মাননীয় মন্ত্রী মহোদয়কে এখনও যদি সাহস থাকে সেই সব এলাকা ঘুরে আসুন। দেখতে পাবেন সেই অনাহারজনিত ছাপ তাদের মুখে চোখে এখনও আছে। কিন্তু সেই সাহস মাননীয় মন্ত্রী মহোদয়ের নেই। আজকে নিজেদের দলীয় কোন্দল নিয়ে ব্যস্ত থাকলেই চলবে না। ত্রিপুরার যে আদিম অধিবাসী, উপজাতিরা যারা ত্রিপুরায় আজ ভূমিহীন, তাদের খাওয়ার ব্যবস্থাই যদি এই মন্ত্রী সভা না করতে পারে তাহলে এই মন্ত্রিত্বের কি দাম থাকতে পারে?

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই হাউসে আমি এই অনুরোধ করবো যে ভারতীয় ফেমিন বোর্ড ত্রিপুরায় চালু করতে যে সব আইনগত অসুবিধা আছে তা দূরীকরণের জন্য ভারত সরকারকে অনুরোধ করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হউক। ত্রিপুরা বিধান সভা ত্রিপুরার মানুষকে রক্ষা করার জন্য গঠিত। দুর্ভিক্ষের হাত হতে, অনাহারে মৃত্যুর হাত থেকে ত্রিপুরার মানুষকে রক্ষা করার জন্য এই আইন যাতে ত্রিপুরায় অবিলম্বে চালু করা হয় সেই প্রস্তাব আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে রাখছি। আশা করি সবাই আমার এই প্রস্তাব সমর্থন করবেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয় এই Famine Code না থাকায় ফলে দেশে দেশে তখন মানুষ না খেয়ে মরল। People Relief Committeeর পক্ষ থেকে যখন ছামনু, ছৈলেংটা প্রভৃতি এলাকার অনাহারী মানুষকে বাঁচাবার জন্য কিছু কিছু দিতে আরম্ভ করল তখন এই সরকারের কিছুটা টনক নড়েছে। তখন তারা এই food বিলি ব্যবস্থা নিয়েও রাজনীতি করতে আরম্ভ করল। আমি যখন কিছু দিন আগে রাইমা সরমা যাই তখন food বিলি করা হয়েছে। স্কুলের ছাত্রদের মধ্যে মণ্ডের মত তৈরী করে একটা food বিলি ব্যবস্থা করা হয়েছে। কাঞ্চনপুরে, মনুতে, ছৈলেংটা প্রভৃতি স্থানে যদি এই রকম food জুন, জুলাই মাসে বিলি করার ব্যবস্থা থাকত তাহলে আমরা কিছু মানুষকে বাঁচাতে পারতাম। কিন্তু মানুষ যখন মরে যায় তখন আমাদের সরকারের জ্ঞানোদয় হয়। তাই আমরা মণ্ড বিতরণের বেলায় মনু, রাইমা, সরমা বলংবাসা প্রভৃতি এলাকাতে দেখেছি।

( Interruption )

স্যাংক্রাক তারা নিজেরাই সৃষ্টি করেছেন, আবার নিজেরাই এ সম্বন্ধে বলতে চান। মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করে নিন বলংবাসা এলাকায় কি কি করেছিলেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে care food নিয়া এখানে একটা দুর্নীতি চলছে। যখন মাননীয় চীফ মিনিষ্টার বলংবাসা এলাকাতে যান এই অবস্থা তদন্ত করার জন্য তখন ছাত্ররা তাঁকে বলিল যে এই মণ্ড চিনি ছাড়া খাওয়া যায় না। তখন মাননীয় চীফ মিনিষ্টার তাদের বললেন তোমাদের চিনি দেওয়া হবে। ২ দিন চিনি দেওয়ার ব্যবস্থা হল, পরে আর চিনি দেওয়া হল না। তখন ছাত্ররা বলল চিনি দেওয়ার ব্যবস্থা যদি না করা হয় তাহলে আমরা মণ্ড খাব না। কোন কোন অফিসার নাকি এই কথার উপর বললেন "তোমরা যদি

না খাও তাহলে আমাদের কি হবে ?" এইতো মও বিতরণের ব্যবস্থা। সুতরাং এই দুর্নীতিকে প্রতিরোধ করতে হলে পূর্ব্ব পরিকল্পিত ভাবে আমাদের অগ্রসর হতে হবে। এটা যদি না হয় তাহলে এই দুর্ভিক্ষে শুধু ত্রিপুরার উপজাতিরাই মরবে না। আমি দেখেছি লালজুরীতে দেড় শত উদ্বাস্তু বাঙ্গালী পরিবার বাস করে। সেই দেড়শত পরিবারের মধ্যে মাত্র ৪টি পরিবারের তিন মাসের খোরাকের ব্যবস্থা আছে। বাকীদের দিনে ২ বেলা হয়ত খেতে পারল, পরে তিন বেলার কোন ব্যবস্থাই নাই, এই হল আজ অবস্থা। এটা শুধু লালজুরীর অবস্থা নয়, কলোনীগুলোতে ও এই বাস্তব চিত্র, গ্রামগুলোতেও এই বাস্তব চিত্র দেখতে পাই। মাননীয় মন্ত্রী মহোদয়রা রাজধানীতে বসে থেকে এই চিত্র কল্পনা করতে পারবেন না। মাননীয় সদস্য ঘনশ্যাম দেওয়ানজী বিরোধী পক্ষের বক্তব্য শুনে একটু ব্যঙ্গ করেন। আমি তাই বলতে চাই তিনি তাহলে কিছু দল নিয়ে মনু B. D. O. অফিস ঘেরাও করতে গেলেন কেন ? এতেই বাহাদুরী হবে না, কারণ এটাতো show বিশেষ, এতে কিছু হবে না। মানুষ আজ বুঝে ফেলেছে, আপনাদের নগ্ন চরিত্র তুলে ধরেছে। মানানীয় অধ্যক্ষ মহোদয়, আমি তাই House এর কাছে আবেদন রাখব যাতে এই প্রস্তাবটি পাশ হয় এবং ত্রিপুরাতে Famine Code চালু করার ব্যবস্থা হয়।

**Mr. Speaker :**—Shri Ghanasyam Dewan.

**শ্রীঘনশ্যাম দেওয়ান :**—মাননীয় অভিরাম দেববর্ম্মা মহাশয় এখানে যে প্রস্তাব এনেছেন Indian Famine Codee প্রযোগ করার জন্য তার আমি বিরোধীতা করছি। আমাদের এখানে খাদ্যাভাব আছে কিন্তু আমাদের সরকার যে এ ব্যাপারে তৎপর নন এ কথা আমি স্বীকার করিনা। ত্রিপুরায় যে রেশন কার্ডের সংখ্যা আছে এবং যে যে জায়গায় রেশনসপ খোলা খোলা হয়েছে তা থেকে এখানে দুর্ভিক্ষ আইন প্রয়োগ করার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। ( noise ) বীজ ধান, সার ইত্যাদি সবই আমাদের সরকার দিচ্ছেন। Test Relief এর টাকা ও দিচ্ছে। স্যাংক্র'ক ধান পাট লোট করছে সে কথা আপনারা বলেন না। শুধু সরকার দিচ্ছে না এ কথাই বলছেন। ঐ যে পার্বত্য এলাকা রাইমা সরমা সেখানে গোলাগোলি সেদিনও হয়ে গেল এবং কাঞ্চনপুর ছামনু ইত্যাদি জায়গায়ও সেইরকম আক্রমণ হয়ে গেছে। সমাজবিরোধীদের যেখানে স্যাংক্রাকের সঙ্গে যোগসাজস আছে সেখানে উপজাতীয়া জুম চাষ করতে পারে নাই। যদিও সেখানে অভাব দেখা দিয়েছে তবুও আমাদের সরকার তৎপরতার সহিত ধান চাউল ইত্যাদি সরবরাহ করেছে ব্লকের মারফতে। এস ডিও রা গেছেন, বিভিন্ন সরকারী কর্মচারীর ঘরে ঘরে গিয়ে খোজ খবর নিয়েছেন। যেখানে যা প্রয়োজন সেখানেই তার ব্যবস্থা করা হইয়াছে। কাজেই এখানে Indian Famine Code চালু করার কোন প্রয়োজন নাই।

**Mr. Speaker :**—Shri Nishi Kanta Sarkar.

**শ্রীনিশিকান্ত সরকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় এই হাউসের সামনে যে একটা প্রস্তাব মাননীয় সদস্য মহোদয় এনেছেন—ত্রিপুরায় দুর্ভিক্ষ আইন চালু করার জন্য কেন্দ্রীয়

সরকারের নি হট প্রস্তাব পাঠানো হউক। এটা স্বীকার না করে উপায় নাই যে সরকার সরবর শের ব বস্থা ঠিকন্ত করেছে।-- তার কতকগুলি তথ্য আমি দিচ্ছি। তিনি বলেছেন অন হা'র না খেয়ে সব মানুষ মরে যাচ্ছে। শুধ না খেয়ে মরেছে আর রোগে শোকে অসুখে মানুষ মরেনা। তিনি সেখানে যেখানে গিয়েছেন সব জায়গায়ই দেখেছেন মানুষ না খেয়ে মরে গেছে। এই হল একটি পথ। আর একটি অসত্য কথা উনি বলেছেন যে এখানে রেশন কার্ড দেওয়া হয় না, রেশান সপ খোলা হয় না। এই Resolution যেটা উনি এনেছেন তাতে সত্যের লেশ মাত্রও না'ই, সেইটা আমি বলব। আমি বলছি, দুর্ভিক্ষ সৃষ্টিকারী কাহারা, এখানে বলব আমার সাব ডিভিসন সম্পর্কে যখন বলা হয়েছে আমি সে কথাই বলব। আম। যখন টেষ্ট রিলিফ, খয়রাতি বা দাদন দেই আমি জানি উনারা তখন কয়টি মিটিং রাত্রে রা'তে সেখ নে করেছেন। কি ভা'বে দাদনের টাকা উনারা নিয়ে এসেছেন তুলামুড়ায় রাণীটিলা হতে। S D O রা দা'দন দিচ্ছে, তারা নিয়ে যাচ্ছে। সেই টাকা হইতে ৫।১০ টাকা করে চাঁদা আদায় করে নিয়ে যায়। এইজন্যই তারা তুলামুড়া গন্ডীর কথা বলছেন। উনারা বলুন কতগুলি রেশনসপ রয়েছে। গ্রাম প্রধানদের মাধ্যমে রেশন কার্ড দেওয়া হচ্ছে। কাজেই রেশন কার্ডের কোন চাহিদা আছে বলে আমার মনে হয় না। আমি জানি এখন রাইমা শর্মা ধান চাউলের দামের অবস্থা। উনারাই বলেছেন সেখানে ধান চাউলের দর কমে গেছে সরকার নাব্যা্সে৷ ধান চাউল খরিদ করেন। এটা হল এই হাউসেরই মধ্যে বলা কথা, তদুপরি এই প্রস্তাব কি করে আসে তা বুঝি না। এদিকে বলবে মন্ত্রী মহোদয় টাকা নিয়ে আসছে, তোরা যে যেখানে আছিস এসে টাকা নে, আর আমাদের চাঁদা দে ওখানে বলে আসে তোদের জন্য আমরা আরো টাকা নিয়ে আসব এই হচ্ছে অবস্থা।

আমি একথা বলছিনা যে এখানে খাদ্য ভাব হয় না। যখনই খাদ্যাভাব হয় তখনই সরকার সেখানে সাহায্যে এগিয়ে আসেন এবং অবস্থা আয়ত্বে আসে। খাদ্যাভাব সর্ব্ব দেশেই হয়। একথাতো বলেননি যে আমাদের প্রয়োজন মত টাকা পাই না। যেখানে ৫০ হাজার টাকার প্রয়োজন সেখানে হয়ত ৩০ হাজার টাকা পায়। ইনিও একথা বলেন না যে ১০ লক্ষ টাকার দরকার আর সরকার দয়েছে ২৫ হাজার টাকা কাজেই উদ্দেশ্যমূলক ভাবে এই প্রস্তাব রাখা হয়েছে। এখানে রেশন সপ ও কার্ড প্রতি এলাকাই দেওয়া হয়েছে। বড়মুড়ায় ও রেশনসপ আছে এবং পঞ্চায়েত মারফতে সেখানে কার্ড বিলি হয়েছে। কাজেই এই প্রস্তাবের সঙ্গে বাস্তবের কোন সামঞ্জস্য আছে বলে আমার মনে হয় না। আবার বাঙ্গালীর জন্যও কিছু দুঃখ প্রকাশ করেছেন। এতক্ষণ বলেছেন উনি আদিবাসী উপজাতীর কথা। তা না হলে মানুষে কি বলবে, তাই বলল যে ৩ পরিবারের ঘরে ভাত আছে ১০ পরিবারের নাই। কাজেই অধ্যক্ষ মহোদয়, তাদের কথার মধ্যে যে সত্যের লেশ মাত্রও নেই একথা আমি প্রমাণ করেছি। এখানের জুমিয়া পুনর্বাসনের কথা বলেছেন। দুঃর্ভিক্ষের সহিত জুমিয়া পুনর্ব্বাসনের কি সম্পর্ক আছে? ভূমিহীন জুমিয়াদের জমি দিতে হবে, পুনর্ব্বাসন করতে হবে সেটা হল আইনের কথা, নিয়মের কথা। দুঃর্ভিক্ষের সঙ্গে জুমিয়া পুনর্বাসনের কথা এক করেছেন। তাহলে দুর্ভিক্ষ যখন লাগবে তখন জুমিয়া পুনর্ব্বাসন বন্ধ করতে হবে? আমি আর বেশী বলতে চাই না, এই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker** :—*Shri Aghore Deb Barma.*

**Shri Aghore Deb Barma, M. L. A.** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় মাননীয় সদস্য শ্রীঅভিরাম দেববর্মা যে প্রস্তাব Houseএর সামনে রেখেছেন আমি তা সমর্থন করছি। কারণ ইহার যুক্তিসঙ্গত কারণ আছে। এবার বিশেষ করে ছাওমনু এলাকাতে ভীষণ দুর্ভিক্ষ হয়েছে। এখানে ত্রিপুরার রাজ্য সরকারের top official যারা তারাও এই অবস্থা সম্পর্কে সম্পূর্ণ ওয়াকিবহাল এবং এই প্রসঙ্গে অনেক আলাপ আলোচনাও হয়েছে। ত্রিপুরার মধ্যে Indian Famine Code Implement করার নানান দিক দিয়ে Technical অসুবিধা আছে তার জন্যই তা করা যায় না। যদি তা করা যেত তাহলে দুর্ভিক্ষ্যের মত যে অবস্থা দেখা দিয়েছিল তাকে প্রতিরোধ করার পক্ষে অনেক সাহায্য হ'ত। রাজ্য সরকারের top ranking officerরা একথা বলেছেন। কাজেই Indian Famine Codeটা এখানে চালু করা দরকার। তার জন্যই এই প্রস্তাবটা এখানে আনা হয়েছে। এই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে মাননীয় সদস্য নীশি সরকার মহাশয় যে সমস্ত উক্তি এখানে করেছেন, তা স্বভাবসিদ্ধভাবে তিনি অনেক ব্যঙ্গোক্তিই এখানে করেছেন। কিন্তু একটা জিনিস পরিষ্কার—'অভাব'। সাব্রুম থেকে ধর্মনগর পর্য্যন্ত বিশেষ করে জুমিয়া ভূমিহীন অধ্যুষিত এলাকা। সেখানে যে অভাব সে কথা নিশ্চয়ই তিনি স্বীকার করেছেন এবং অভাবের জন্যই রাজ্য সরকার থেকে খয়রাতি সাহায্য বহু দেওয়া হয়েছে। কম হউক বেশী হউক দেওয়া হয়েছে, প্রয়োজন আছে বলেই দেওয়া হয়েছে। সেই বাস্তব ঘটনা এবং সত্যকে তিনি স্বীকার করেছেন এবং Test relief দেওয়া হয়েছে। প্রয়োজন যেখানে নাই, অভাব না থাকলে Test relief দেওয়ার প্রশ্ন আসত না। সর্বশেষে তিনি বলেছেন দাদন ইত্যাদি দেওয়া হয়েছে, অর্থাৎ যে crisis, সে সঙ্কটজনক মুহুর্ত্তকে প্রতিরোধ করার জন্য আনুসঙ্গিক যে কতগুলি ব্যবস্থা কম হউক, বেশী হউক রাজ্য সরকার থেকে করা হয়েছে। কিন্তু রাজ্যসরকারের top ranking officerরাই মনে করেন যে এটা যথেষ্ট নয়। যদি Famine Codeটাকে এখানে বলবৎ করা যেত তাহলে যে দুর্ভিক্ষের আকার ধারণ করেছে তাকে প্রতিরোধ করা আরো সহজ হ'ত। এই হচ্ছে বক্তব্য। কিন্তু তিনি সমস্ত যুক্তিতর্ককে অস্বীকার করে স্বভাবসিদ্ধভাবে অনেক ব্যঙ্গোক্তি করেছেন। বাস্তব ব্যবস্থার সঙ্গে তার কোন সম্পর্ক নেই। তিনি একদিকে Test relief, দাদন ইত্যাদি দেওয়ার কথা স্বীকার করেছেন। অভাবের কথাও স্বীকার করেছেন। আর জুমিয়াদের কথা বলতে গেলে বলতে হয় যে প্রথম, দ্বিতীয়, তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার পূর্ব থেকেই এখানে বিরাট সংখ্যক ভূমিহীন জুমিয়া আছে। তাদেরকে ভূমিতে পুনর্ব্বাসন দেওয়ার যে Scheme বা পরিকল্পনা ছিল তার মধ্যে অনেককে দেওয়া হয়েছে সেটাও সত্য। কিন্তু আজকে যদি মাননীয় সদস্যকে প্রশ্ন করা হয় এই রাজ্যে যারা ভূমিহীন; যারা জুমিয়া তাদেরকে জমিতে পুনর্ব্বাসন করা হয়েছে কিনা? এই সমস্যা কি আজকে শেষ হয়ে গেছে? এই প্রশ্নগুলি যদি আজকে তুলে ধরা হয় তাহলে নিশ্চয়ই তিনি এই কথা স্বীকার করবেন না। কারণ তিনি নিজেই অনেক সময় বলে থাকেন যে অনেক ভূমিহীনকে ভূমি দেওয়া হয় নাই, অনেক জুমিয়াকে জমি দেওয়া হয় নাই ইত্যাদি অনেক কিছু। কাজেই আজকে routeটা কোথায়, অভাবের মূল কারণটা কোথায়? হাজার হাজার

মানুষ, যারা অনুন্নত, পশ্চাদপদ তারা জুমিয়া। তারা এখন পর্য্যন্ত যাযাবরের মত জীবন যাপন করে। আবহমান কাল থেকে যে বনে তারা জুম চাষ করে খেয়ে বাঁচত সেই বন Reserve ভুক্ত হওয়ার ফলে তাদের জুম করার মত জায়গা সঙ্কুচিত হয়ে গেছে। আজকে এ কথাও সত্য যে জুম করে সারা বৎসরের খোরাকি সংগ্রহ সম্ভব নয়। কাজেই এই দিক দিয়ে আজকে জুমিয়া পুনর্বাসনের প্রশ্ন আসছে এবং আজ পর্য্যন্ত যতগুলি জুমিয়া পুনর্বাসন দেওয়া হয়েছে সেগুলি সমস্তই ব্যর্থতায় পরিণত হয়ে গেছে। একথা আমরা বহুবার Houseএর মধ্যে আলোচনা করেছি।/ আজকে প্রথম থেকে শেষ পর্য্যন্ত জুমিয়াদের বাবতে যে টাকা পয়সা দেওয়া হয়েছে, যে সমস্ত জুমিয়াদের টাকা পয়সা দিয়ে Rehabilitation দেওয়া হয়েছে সে সম্পর্কে একটা তদন্ত হওয়া উচিত। কারণ আমরা জানি এই ছাওমনু ইত্যাদি এলাকাতে বহু dispute আছে। সাব্রুম থেকে ধর্ম্মনগর পর্য্যন্ত যে সমস্ত এলাকার মধ্যে জুমিয়া পুনর্বাসন দেওয়া হয়েছে, বহু লক্ষ লক্ষ টাকা খরচ করা হয়েছে কিন্তু আজকে যদি সে সমস্ত জায়গাগুলির মধ্যে যাওয়া হয় এবং যে সমস্ত জুমিয়া জায়গা পেয়েছে সেই সমস্ত জায়গাগুলির অনুসন্ধান করা হয় তাহলে একথা আজকে কেউ বলতে পারবে না যে এটা জুমিয়ার জায়গা। অর্থাৎ টাকা দেওয়া হয়েছে জমির সঙ্গে কোন সম্পর্ক নেই বা জায়গার সঙ্গে কোন সম্পর্ক নেই। এইভাবে রাজ্য সরকার জুমিয়া পুনর্বাসনকে একটা প্রহসনের মধ্যে রেখে দিয়েছে। কাজেই আজকে জুমিয়া পুনর্বাসনের মাধ্যমে, ভূমিহীন পুনর্বাসনের মাধ্যমে ত্রিপুরা রাজ্যের যে সমস্ত অংশ আজকে এই দুর্ভিক্ষ প্রপীড়িত তাদের কোন সমাধান হচ্ছে না। আজকে এই কথা বলতে পারি যে এই কংগ্রেস রাজত্ব দিনের পর দিন বাড়ার ফলে, প্রথম, দ্বিতীয়, তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনা শেষ হয়ে যাওয়ার পরে আজকে অর্থনৈতিকগতভাবে যারা জুমিয়া বা যারা পেছনে পড়া, যারা ভূমিহীন তাদের অর্থনৈতিক কোন অগ্রগতি হয়েছে কিনা বা আগের চাইতে তাদের অর্থনৈতিক জীবন সবল হয়েছে কিনা। এই সম্পর্কে যদি আজকে প্রশ্ন করা হয় তাহলে বুকে হাত দিয়ে কোন Minister বা ruling partyর কোন সদস্য একথা বলতে পারবেন না যে ২০ বৎসর আগে তারা যে অর্থনৈতিক অবস্থায় ছিল তার তুলনায় বর্ত্তমানে তারা অনেক উন্নত হয়েছে। কাজেই সে দিক দিয়ে আজকে সমস্যা দিনের পর দিন বাড়ছে। লংতরাই, আঠারমুড়া প্রভৃতি স্থানে যে সমস্ত জুমিয়া বাস করে তাদের আজকে খাওয়া জুটছে না। তাদের মধ্যে অভাব অভিযোগ প্রায় লেগেই আছে। দিনের পর দিন তাদের খাওয়া জুটে না। তাই অনাহারে অনেক লোক মৃত্যুমুখে পতিত হয়। তারপর যখন সেখান থেকে Report করা হয় তখন সরকার খয়রাতি সাহায্য বাবত কিছু টাকা পয়সা পাঠান Test Reliefএর কাজের জন্য। মরার পরে এই সমস্ত ব্যবস্থা করা হয় কিন্তু মরার আগে কোন ব্যবস্থাই করা হয় না। যা করা হয় তাও বড় সামান্য। যেখানে একজনের ৫০০ শত টাকার প্রয়োজন সেখানে ১০ টাকা দেওয়া হয়। সমুদ্রে বালি সিঞ্চনের অবস্থা। কাজেই এই অবস্থাতে এই অভাব দূর করা যাবে না। এই সমস্যা সমাধানের কোন লক্ষণ নেই। কাজেই আজকে Indian Famine Code যদি এখানে কার্য্যকরী করা হয় তাহলে আজকে যে সমস্ত এলাকার মধ্যে যারা বসবাস করে তাদের সাহায্য সহায়তা দেওয়ার ক্ষেত্রে অনেক সুবিধা হয় এবং অর্থনৈতিক দিকটা

উন্নত করার পক্ষে সহায়ক হ'য়। এই পরিপ্রেক্ষিতেই এই প্রস্তাব এখানে আনা হয়েছে। কিন্তু ruling party বা যারা ক্ষমতার মধ্যে আছেন তাদের কথা কি আর বলব। আজকে সারা ভারত বর্ষের চেহারা যদি দেখি তাহলে দেখতে পাব যে কংগ্রেসের মন্ত্রীসভা দিনের পর দিন ধ্বসে পড়ছে। মনিপুরে আজ কিছু দিন হল কংগ্রেস মন্ত্রীসভা ভেঙ্গে পড়েছে। সেটা আবার কবে যে গঠিত হবে তার নিশ্চয়তা নেই। এখানেও কখন যে মন্ত্রী সভা ভেঙ্গে যাবে তার ঠিক নেই। কাজেই এই অস্থির অবস্থায় মানুষকে দুর্ভিক্ষের হাত থেকে সরকার রক্ষা করবেন এটা অসম্ভব কথা। সুতরাং এখন যে অল্প সময়টুকু আছে তার মধ্যে নিজেদের যা কিছু গোছগাছ করে নেওয়া যায় সেই দিকেই শুধু চেষ্টা। নিজেদের আত্মীয়স্বজন যারা আছে তাদের জন্য কিছু ব্যবস্থা করা এই সব নিয়েই তারা ব্যস্ত আছে। ইলেকসনের সময় যখন আসে তখন নানা রকম রঙীন চিত্র জনসাধারণের নিকট তুলে ধরা হয়—"কংগ্রেসকে ভোট দিলে ভবিষ্যতে হবে সুখ" এই slogan দিতে দিতে আজকে এমন এক পর্য্যায়ে এসে পৌছেছে যে হাজার হাজার লোক আজ না খেয়ে আছে এবং বেকারের জীবন যাপন করছে। মাত্র কয়েক মাস আগে বাজেট অধিবেশনের সময় যে বেকারের সংখ্যা ছিল ১৭ হাজার তা এখন বেড়ে ২৩ হাজারের উপর উঠেছে। কাজেই বেকার ও খাদ্যের যে এই দুরবস্থা তা দূর করার মত ক্ষমতা বা চেষ্টা তাদের নেই। শুধু বাজেটের যে কয়টা টাকা আছে তাহা খরচ কর ও নিজের পকেট ভারী কর। এই হল অবস্থা। তাদের দ্বারা ত্রিপুরায় সামগ্রিক কোন উন্নতি হবে, দরিদ্র জনসাধারণকে বাঁচানো যাবে এ চিন্তা করাটাও অসম্ভব। কাজেই জনসাধারণকে আজ তাদের দায়িত্ব নিজেকেই নিতে হবে—এই মন্ত্রীমণ্ডলীর উপর ভরসা করা আজ চলবে না।

এই প্রস্তাবটি খুব সময়োচিত হয়েছে। অন্য মেম্বারদের এই প্রস্তাব না এনে আজ মন্ত্রীদের নিজেদেরই এই প্রস্তাব আনা উচিত ছিল। মুখ্যমন্ত্রীর সহিত যখন আলাপ আলোচনা হয়, তখন উনি বলে থাকেন যে আমাদের এটা করার অসুবিধা আছে—যেমন একটা উদাহরণ দিয়ে বলছি। ট্রাইবেলদের মামলা, মোকদ্দমা খরচ চালাবার জন্য Grant দিবার একটা head আছে। কিন্তু বৎসরের শেষে দেখা যায় এই বাবদে একটি টাকাও খরচ হয় না। এর কারণ কি? এক বৎসরের মধ্যে কি একটি ট্রাইবেলও মোকদ্দমা চালাবার জন্য সরকারী সাহায্য চায় না? যদি কোন অসুবিধা থাকে তবে তাহা দূর করার জন্য চেষ্টা করতে হবে। তা না হলে শুধু শুধু বাজেটে লোক দেখাবার জন্য এই বরাদ্দ রেখে লাভ কি? আজকে ১০্—১৫্ টাকা সাহায্য দিয়ে বা ১ কেজি চিড়াগুড় দিয়ে এই লোকদের বাঁচানো যায় না—তার জন্য ব্যাপক সাহায্যের দরকার। কাজেই আমি মনে করি, যে প্রস্তাব এই হাউসের সামনে রাখা হয়েছে আজ এই প্রস্তাব Ruling Party বা মন্ত্রীমণ্ডলীর নিজেদেরই আনা উচিত ছিল যদি বাস্তবিকই আজ যে দুর্ভিক্ষ প্রপীড়িত এই সমাজ তাকে রক্ষা করার জন্য যদি তাদের কোন দরদ থাকত। এই যে প্রস্তাব এখানে আনা হয়েছে তাহা খুবই সময়োপযোগী এবং এই প্রস্তাব আমি সমর্থন করছি।

**Mr. Speaker—Shri Jatindra Kumar Majumder.**

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রস্তাবটি আজ বিরোধী দলের পক্ষ থেকে এসেছে—আমাদের দেখতে হবে যে, এর উদ্দেশ্য কি? তাদের নিকট হতে

যে সব প্রস্তাব আসে তা খুটিয়ে যদি আমরা দেখি তাহলে দেখব যে, সেগুলি ভালর চেয়ে খারাপটাই খুব বেশী : আজকে Indian Famine Code চালু করার জন্যে এখানে প্রস্তাব এসেছে। আজকে এখানে খাদ্যাভাব দেখা দিলে Test Relief এবং খয়রাতি ইত্যাদি সাহায্য দেওয়া হয়। যদি Famine Code চালু করা হয় তাহলে কি অসুবিধা আছে তা আমাদের দেখতে হবে। Famine Code যদি চালু করা হয় তাহলে Famine বলে Declaration না দেওয়া পর্যন্ত কোন টাকাই দেওয়া যাবেনা। মাননীয় সদস্যরা জানেন যে যদি famine বলে ঘোষনা করা হয় তাহলে মাথা পিছু ছয় আনা করে দেওয়া যাবে। আজকে যেখানে ৫০-৬০ টাকা করে দাদন দেওয়া হচ্ছে, Test Relief এর টাকা দেওয়া হচ্ছে তাদের অবস্থা কি হবে? আজকে আদিবাসীদের একটা ভাওতা দিবার জন্য তারা এই প্রস্তাব এনেছে। আজকে যদি Test Relief বন্ধ হয়ে যায়, cash Relief বন্ধ হয়ে যায়, দাদন বন্ধ হয়ে যায় তাহলে famine code দিয়ে তাদের বাঁচানো যাবে না। famine Declare করলে মাথা পিছু ছয় আনা করে সাহায্য পাবে আর তখন চীৎকার করে বলবে যে কংগ্রেস সরকার টাকা দিচ্ছেনা। তারা Test Relief, দাদন, Gratution Relief এই সব বন্ধ করার জন্য তারা এই প্রস্তাব এনেছে। আমি এই প্রস্তাবের বিরোধীতা করি এবং ত্রিপুরার মানুষ যাতে Test Relief, Gratuitious Relief, দাদন ইত্যাদি সময় মত পায় সেইদিকে তারা দরবার করুক। সেই জায়গায় প্রস্তাব আমরা সমর্থন জানাব। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**Sri P. K. Das** (Minister) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য—অভিরাম বাবু যে প্রস্তাব এখানে এনেছেন আমি তার বিরোধীতা করছি। এই প্রস্তাবের সমর্থনে অভিরাম বাবু যে বক্তব্য রেখেছেন যে Indian famine code চালু করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করে পরে আদিবাসীদের সেবা করার জন্য। তাদের বক্তব্য থেকে এখানে দুর্ভিক্ষ যাতে দুরীভূত হয় এবং জনসাধারণ সুখে শান্তিতে বসবাস করুক এটা মনে হয় না। প্রসঙ্গেই উনি Tribal Welfare Ministerকে আক্রমণ করেছেন এবং একটা অশোভন ও সভ্যতা বিরোধী ভাষা দিয়ে তিনি মানুষের মূল্য টাকার হিসাব ঠিক করেছেন—যেমন পুতুল একটা কিনতে পাওয়া যায়। যারা মানুষ নয় তারা মানুষের মূল্যও বুঝতে পারে না। সুতরাং তারা ঠিক মানুষ কিনা, তার উক্তি দিয়ে প্রশ্ন করতে হয় ঐ মনুষ্যত্ব সম্পর্কে। তাছাড়া উনি যে উক্তি করেছেন Tribal Welfare Minister সম্পর্কে আমার মনে হয় উনির সবার নিকট হইতে Tribal Welfare Ministerএর কি অবদান এবং জনসংযোগ সেই সম্পর্কে সেটা জিজ্ঞাসা করে ভাল জানতে পারতেন। তার জন্মের আগে থেকে তার জনজীবনের কাজ শুরু হয়েছে। আমার মনে হয় তার বাবার নিকট জিজ্ঞাসা করে এসে বক্তৃতা দিলে ভাল হত।

**শ্রীবিদ্যা দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা point of order, মন্ত্রী মহোদয় বক্তব্য রাখতে গিয়ে তার বাবার কথা যে উল্লেখ করেছেন সেদিকে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Sri P. K. Das** (Minister) :—আমার যা বিশ্বাস উনার কার্য্যকলাপ সম্বন্ধে উনার বাবার বয়সী বলে correct information এর জন্য উনার বাবাকে জিজ্ঞাসা করবার জন্য বলেছি।

**শ্রীবিদ্যাচরণ দেববর্ম্মা** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মন্ত্রীমহোদয় বয়সে বাবার মত হতে পারেন এবং উনার যদি প্রয়োজন থাকে তাহলে শিখতে পারেন। তবে আমরা জানি যে মাষ্টার মহাশয় যেটুকু শিখিয়েছেন তার বেশী কারো কাছে শিখবার প্রযোজন আছে বলে আমার মনে মনে হয় না।

**Sri P. K. Das** (Minister) :—আমি আমার বাবার কাছ থেকে শিখেছি, তাই একট ভদ্র ভাবে বলতে শিখেছি। আপনি যেভাবে ভ্যাংচিয়ে কথা বলছিলেন তাতে আপনার সত্যি-কারের স্বরূপ যে কি তাতে সেটা প্রকাশ পেয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ত্রিপুরাতে কোন দুর্ভিক্ষ নেই। এখানে অবশ্য খাদ্যাভাব আছে ত্রিপুরা একটি ঘাটতি অঞ্চল। খাদ্যের এই অভাব দূর করতে হলে একদিকে যেমন ফসল বাড়াতে হবে অন্যদিকে আমদানি করা যে খাদ্য আসে তার যাতে সুসম বন্টন হয় তার দিকেও আমাদের নজর রাখতে হবে। কিছু দিন আগে ছামনু কাঞ্চনপুর ইত্যাদি এলেকায় সেংক্রাকদল আদিবাসী নির্ব্বিশেষে সকলের খুব ফসল নষ্ট, মারধর এমনকি হত্যাও করেছে। এইভাবে তারা একটা সন্ত্রাস সৃষ্টি করেছে।

এভাবে interior এ যে সমস্ত আদিবাসীরা আছে তাদের হাঁস, মুরগী, শুকর, গরু বাছুর, ধান চাউল সেংক্রাকরা অনেকবার লুটপাট করেছে। স্থানীয় জনসাধারণ সাংক্রাকের উৎপাতে ঘর ছেড়ে যেখানে জনসাধারণের সংখ্যা বেশী সেখানে আশ্রয় নিয়েছে। সাংক্রাকদের ভয়ে তারা সেই সমস্ত এলাকাতে কৃষিকার্য্য করতে পারেনি। কারণ আবার যদি মারধর করে তাদের সর্ব্বস্ব নিয়ে যায় সেজন্য তারা সময়মত যেতে পারেনি। সেজন্য সেখানে খাদ্যাভাব প্রকট হয়েছে। এ ছাড়াও সেখানে law & order এমনভাবে detriorate করেছে যে সেই সব স্থানে সময় মত খাদ্য নিয়ে সরকার যেতে পারেনি সদিচ্ছা থাকা সত্বেও। কারণ রাস্তা-ঘাটের লুটপাটের ভয় ছিল। এমনি কারণে ছামনুতেও খাদ্যাভাবে ছিল। এই খাদ্যাভাব দূর করার জন্য আমাদের grow more food campaign নামক যে স্কীম সরকার নিয়েছে এবং সরকারী কর্ম্মচারীরা যে কাজে নিযুক্ত আছে এই সাংক্রাক পার্টি সেখানে খাদ্য ইত্যাদি নেওয়ার ব্যাপারে বাধা সৃষ্টি করছে। আজকে হাউসে বক্তব্য রাখতে গিয়ে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা সেই সাংক্রাক সম্পর্কে টু শব্দটি করেননি। অর্থাৎ এই সাংক্রাকেরা মানুষের মধ্যে একটা সন্ত্রাস, একটা হতাশা সৃষ্টি করে তাদের মধ্যে একটা অভাব নায়ক হওয়ার চেষ্টা করছে, এই বলে তোমাদের যে অভাব দারিদ্র সেটার জন্য দায়ী ; সময় মত ration পাচ্ছে না, সেটার জন্য সরকার দায়ী। যে সরকার তোমাদের শাসন করছে তার জনাই তোমাদের এই অভাব অনটন। কিন্তু আমরা জানি এটা তাদের একটা রাজনৈতিক tacties. মানুষ যদি অশিক্ষিত, অনুন্নত, অভাবগ্রস্থ থাকে তখন তাদের জন্য মায়াকান্না, কুম্ভীরাশ্রু বিসর্জ্জন করে নায়েক হওয়ার একটা চেষ্টা তারা সমগ্র ত্রিপুরাতে চালাচ্ছে।

সুতরাং এসম্পর্কে আমি বলতে চাই না কম্যুনিষ্ট পার্টির কাজ কর্ম দেখে জনসাধারণ ওয়াকিবহাল হয়েছে তাদের চিন্তা সম্পর্কে যার জন্য interior এ তাদের যাওয়ার পথ নেই। সেইটা তাদের সংখ্যা দিয়েই প্রমাণ হয়। তাছাড়া আলোচনা করতে গিয়ে উনারা ভারতবর্ষের কয়েকটা জায়গার কথা উল্লেখ করে বলেছেন যে congress এর পতন হচ্ছে। কিন্তু congress এর শাসন এখনো চলছে। বিশেষ করে ত্রিপুরাতে উনারা কিভাবে কোনঠাসা হয়েছেন। সুতরাং আজকে যদি আপনারা ঐ কথা বলেন যে আপনাদের গোঁফে যতই তেল দেননা কেন এ ভাগ্যের শিকা আর ছিঁড়বে না। সুতরাং আমাদের দিকে আঙ্গুলি নির্দ্দেশ করে, কটাক্ষ করে আপনাদের দুঃখ ঘুচবে না। সুতরাং কপালের দুঃখ যদি ঘুচাতে হয় তাহলে জনসাধারণের মধ্যে ...

**Mr. Speaker :**—Please speak on the Resolution.

**শ্রীপ্রফুল্ল কুমার দাস :**—উনারা যে কথাগুলো বলেছেন তার প্রাসঙ্গিক উত্তর দিচ্ছি। খাদ্যাভাব সম্পর্কে যথেষ্ট সজাগ, আদিবাসী সম্পর্কে যথেষ্ট সচেতন। তাদের test relief দিয়ে, দাদন দিয়ে, Cooperative Bank লোন ইত্যাদি দিয়ে উন্নত ধরণের সার, বীজ ইত্যাদি Tribal Welfare Deptt. এর বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে তাদের উন্নত করা, অভাব দূরীভূত করা Economically develope, landless কে land দেওয়া ইত্যাদি ব্যাপারে তাদের সাহায্য করে উন্নত করার চেষ্টা করছে। এবং যে Indian Famine Code তার বাধানিষেধ দূর করে famine দূর করা যাবে না। তারজন্য চাই সরকার যে পরিকল্পনা নিয়েছেন, দরদী মন নিয়ে তার সহযোগিতা করা। শুধু বিরোধী পক্ষের বক্তৃতাতেই সেই অভাব দূর হবে না। একথা বলে আমি প্রস্তাবের বিরোধীতা করছি।

**শ্রীরাজপ্রাসাদ চৌধুরী :**—মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় সদস্য অভিরাম দেববর্ম্মা খাদ্যাভাব বা নানারকম প্রসঙ্গ উত্থাপন করেছেন। যদি খেদাছেড়া, পতিছেড়িতে বর্ত্তমানে শান্তি শৃঙ্খলা থাকতো তাহলে তিনি তা বলতেন না। ১২০ বর্গ মাইল ত্রিপুরার ১৬ লক্ষ লোকের মধ্যে কোথাও কোথাও অভাব থাকতে পারে। কেন এ অভাব দেখা দেয়? এখানে ৪।৫ লক্ষ লোক। এখানে শাকসব্জী ধান ইত্যাদি সমস্ত ফসল ফলে। মিজোদের আক্রমণের ফলে ৫০।৬০টি পরিবার পালিয়ে এসেছে এবং সেইজন্য তারা ফসল করতে পারেনি। তার জন্যই খাদ্যাভাব দেখা দিয়েছে! এখন তারা বলছে মন্ত্রীত্ব ত্যাগ করার জন্য। সারা ভারতবর্ষ ব্যাপী এখন স্থানে স্থানে খাদ্যাভাব দেখা দেয়। আকবর, শাজাহান ওরাও লেখাপড়া জানতেন না কিন্তু তারাওতো সাম্রাজ্য শাসন করেছেন।

মন্ত্রী পরিবর্ত্তন করলেই ফসল বাড়বে না। কোন দোষত্রুটি সরকারের থাকলে তা তারা বলতে পারেন। কিন্তু তারা যদি দোষ করেন, তাহলে তা দোষের হয় না। সারা ত্রিপুরায় তিনভাগ টীলা ও একভাগ লোঙ্গা জমি। ত্রিপুরায় জুমিয়া পুনর্ব্বাসন হচ্ছে। গোমতী হাইড্রো-ইলেকট্রিক প্রজেক্ট হচ্ছে। জুমিয়াদের জন্য বহু স্কীম করা হয়েছে। কিন্তু সেসব উন্নতিমূলক কাজের প্রশংসাতো তাদের মুখে শুনিনা। সরল আদিবাসীদের তারা সব সময় বিভ্রান্ত

করছেন। এখন আদিবাসী ভাইরা তাদের বিভ্রান্তমূলক প্রচার বুঝতে পেরেছে। হাকিম আছে, ডিষ্ট্রিক্ট কাউন্সিল আছে বিধান সভার বাইরে। এখানে বিধান সভায় এসব কথা না বলে বাইরে বললেই ভাল হতো। মহকুমাগুলিতে খাদ্যাভাব আছে কি নাই তা জানবার জন্যে একজন করে মহকুমা হাকিম আছেন। গত বছরও ঐসব অভাবগ্রস্ত লোকদের জন্য রেশন সপ খোলা হয়েছে। এ বৎসরও রেশন সপ খোলা হয়েছে। লবণ, মরিচ, তেল, ডাল ইত্যাদিও ন্যায্য মূল্যে সরবরাহ করা হচ্ছে। আর্থিক সাহায্য হিসাবে ৫ টাকা করে, ২ টাকা করে দিয়েছি বলা হয়েছে। কিন্তু যাই হোক আমরাতো দিয়েছি। মাননীয় সদস্য এভাবে বললে আদিবাসীরাও তাদের কথা শুনবে না। তাদের ভোটও পাওয়া যাবে না। আদিবাসীতো মাত্র ৪ লক্ষ। বাকী ১২ লক্ষ বাঙ্গালী। স্বাধীনতার পূর্ব্বে আদিবাসীরা লেখাপড়া জানতেন না। ষ্টাইপেণ্ড দিয়ে আদীবাসীদের লেখা পড়া শেখানো হচ্ছে। পূর্ব্বে রাস্তাঘাট ছিল না। এখন রাস্তা ঘাটের অনেক উন্নতি হয়েছে। রেল লাইন সম্প্রসারণ করার পরিকল্পনা ও রূপায়িত হচ্ছে। বিদ্যুৎ সরবরাহ ও বাড়ছে। ধর্ম্মনগর থেকে সাব্রুম পর্য্যন্ত রেল লাইন বসানোর জন্য সার্ভে কাজ আরম্ভ করা হয়েছে। মাননীয় স্পীকার স্যার এখানে আদিবাসীদের বিভ্রান্ত করার জন্যেই বিরোধীদলের মাননীয় সদস্য এসব কথা বলছেন। জুমিয়া পুনর্ব্বাসন কাজ এখানে বহুদূর অগ্রসর হয়েছে। আর সামান্য বাকী আছে। গোমতী প্রকল্পের ফলে যে সব আদিবাসী উচ্ছেদ হবে, তাদেরও অন্যত্র পুনর্ব্বাসন দেওয়া হচ্ছে। হিন্দু, বৌদ্ধ, খৃষ্টান ইত্যাদি সবাই এক সাথে মিলে কাজ করলে দেশের আরও উন্নতি হবে ভবিষ্যতে। জহরলাল নেহেরু এবং রাজেন্দ্র প্রসাদের সঙ্গে আমি প্রায় এক মাস ছিলাম। আমরা তো বাংলা ভাষায় বক্তৃতা করি না। বাংলা কথায় তাই আমি সব কথা বলতে অক্ষম, রিয়াং বা টিপরা ভাষা হলে আমার কথা আমি বুঝিয়ে বলতে পারতাম। ৩২ বৎসর আগেও আদিবাসীরা লেখাপড়া জানতো না, কারণ তখন লেখা-পড়ার প্রচলন ওদের মধ্যে হয়নি। কলকাতায় সব সময় মারামারি লেগে আছে কিন্তু এখানে শান্তিশৃঙ্খলা বজায় আছে শাসন আছে বলেই। যে সব জায়গায় খাদ্যাভাব আছে সেসব আদিবাসী এলাকায় রেশন সপ খোলা হয়েছে এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker**—Shri Abhiram Deb Barma আপনি ৫ মিনিটে শেষ করুন।

**Shri Abhiram Deb Barma** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় Indian Famine codeটি ত্রিপুরায় প্রবর্ত্তনের জন্য আমি যে প্রস্তাবটী এনেছি সেই প্রস্তাবের বিরোধীতা করতে গিয়ে বিরোধী পক্ষের সদস্যরা জোরালো যুক্তি উপস্থিত করতে পারেন নি। তারা রেশন কার্ড প্রবর্ত্তন পর্য্যন্ত সীমাবদ্ধ রেখে এর বিরোধীতা করেছেন। গত জুন জুলাই মাসে যে অভাব সারা ত্রিপুরায় ভয়াবহ আকার ধারণ করেছিল সেই বিষয়ে বলিষ্ট ভাবে বিরোধীতা করার সৎ সাহস তাদের নাই। কারণ আমি একটি সত্য ঘটনা এখানে উপস্থিত করতে চাই। কাঞ্চনপুরে অধিকুমার রোয়াজা বলে একটা পাড়া আছে সেখানে ৬০টি পরিবার। সেই অধিকুমার রোয়াজা পাড়াটি হচ্ছে বোরোখালী ধুন সেরার পারে লনথরাই পাহাড়ের পাদদেশে সেই পাড়ার অধিবাসীদের প্রতিদিন প্রকৃতির সঙ্গে যুদ্ধ করে জীবন ধারণ করতে হয় এবং

প্রকৃতির সৌন্দর্য্যের ভিতর দিয়ে দিন অতিবাহিত করে। একদিকে সেই ঝরণার জল আর একদিকে পাখীর কাকলী। আর একদিকে সেখানকার অধিবাসীরা চঞ্চলা হরিণীর মত লাফিয়ে লাফিয়ে জীবন যাত্রা নির্ব্বাহ করতো। সেই প্রকৃতির সঙ্গে তারা তাদের জীবন ধারা খাপ খাইয়ে নিয়ে এতদিন পর্যান্ত জীবন যাত্রা নির্ব্বাহ করছিল। আমরা দেখেছি তাদের আনন্দোচ্ছল জীবন এবং প্রকৃতির সঙ্গে তাল মিলিয়ে চলতে আর আজ দেখছি সেই ৭টী পরিবারের অধিবাসীরা ৭টি দিনের মধ্যেও একবেলার খাদ্য যোগাড় করতে পাবে নি। মাননীয় সদস্যরা জোর গলায় বলছিলেন তাদের কথা। আমি বলতে চাই যে কাঞ্চনপুরের কথা বাদ দিলে ও এই চম্পকনগর, বড়পাথর এবং জম্পুইজলা প্রভৃতির রেশন সপগুলো যদি দেখি তাহলে দেখতে পাই যে যেখানে গ্রামে ৫০০০ থেকে ৭০০০ হাজার অধিবাসী আছে সেখানে মাত্র ১০০ থেকে ১৫০টি রেশন কাড ইস্যু করা হয়েছে। আর বাকীরা রেশন নিতে পারেনা। এদের মধ্যে ও যাদের রেশন কার্ড আছে তারাও সহবে বেশন নিতে পারে না। দেশে সত্যিকারেব দুর্ভিক্ষ আছে কি তার প্রথম পরিচয় করতে হয় test relief দিয়ে। সেই টেষ্ট রিলিফের যে বর্ত্তমান মজুরী তাহলে ১ টাকা ছয় আনা, এই এক টাকা ছয় আনার জন্য দলে দলে মানুষ যখন কাজ করতে আসছে তখনই বুঝতে হবে যে দেশের মধ্যে সত্যিকারের অভাব আছে। দেশের যারা গরীব, টাকা সংগ্রহ করে চাউল কেনার মত সামর্থ্য তাদের যখন থাকে না, তখন আমরা বুঝি দেশের মধ্যে প্রকৃত অভাব আছে। গত জুন জুলাই মাসে এরূপ অবস্থা সৃষ্টি হয়েছিল, ধুমাছাড়ী এলাকায় যে ৭০টী পরিবার আছে, তারা দু দিন পর্য্যন্ত ছেজামারা এবং মোহনপুর বাজারে এসে কাজের জন্য ধর্ণা দিয়েছে, কিন্তু তাদের জন্য কাজের কোন ব্যবস্থা করতে পারেনি। যদিও বা হয়েছে তাও ১ কেজি আটার জন্য তাদেব থেকে ২ দিনের কাজ আদায় করেছে। সারা পাহাড় অঞ্চলে ঘুরে বেড়ালে এখনো দেখতে পারেন এই অবস্থা। আজকে Famine Code চালু করার কথা বলছি এই কারণে যে আমাদেব দেশের মানুষ বিশেষ করে উপজাতি যারা শিক্ষাদীক্ষা সব ব্যাপারে পিছিয়ে আছে তারা তাদের বাঁচার ব্যবস্থা সম্বন্ধে সচেতন নয় কাজেই এই অভাব তাদের উপর একটা অভিশাপরূপে দেখা দেয়। এই জন্যই উপজাতি Development Ministerকে বলেছিলাম যে আজকে ২২ বৎসর পর্য্যন্ত শিক্ষাদিক্ষার দিকে সামান্যতম অগ্রসর হতে পারল না যারা তাদের সচেতন করে তোলার দিকে Development Minister এর বিশেষ দায়িত্ব রয়ে গেছে এবং সেই দিকে তার দায়িত্ব পালন করছেন না। যা হউক Famine Code শুধু ত্রিপুরা রাজ্যের দাবী করছে না। পশ্চিম বঙ্গে, বাঁকুড়ার যখন ফসলাদি নষ্ট হওয়ায় জনসাধারণ অভাবে পড়ে তখন লঙ্গরখানা খুলে বন্যাপীড়িত জনসাধারণকে বাঁচার ব্যবস্থা করে দিয়েছে পশ্চিম বঙ্গের যুক্তফ্রণ্ট সরকার এই সে দিন বাঁকুড়ায় বন্যাপীড়িত হাজার হাজার জনসাধারণের জন্য লঙ্গরখানা খুলে তাদের মুখে বাঁচার জন্য অন্ন তুলে দিয়েছে। কিন্তু এই ত্রিপুরা রাজ্যে কংগ্রেস সরকার এই ২২ বৎসর পর্য্যন্ত জনপ্রিয়তার মাধ্যমে যদিও তাদের কথায়, দেশ শাসন করছে কিন্তু তারা কেন ছামনু প্রভৃতি এলাকায় লঙ্গরখানা খুলে অভাব পীড়িত জনসাধারণের খাদ্যের ব্যবস্থা করে দিতে পারে নাই। ২।৩ বৎসর আগে উড়িষ্যায় যখন খরা ও দুর্ভিক্ষ দেখা দেয় তখন সরকার

সেখানে লঙ্গরখানা খুলে জনসাধারণকে রক্ষা করেছে? ত্রিপুরাতেই বা তা করতে পারবে না কেন? ত্রিপুরার এই অভাবী জনসাধারণকে বাঁচাবার যদি সামান্যতম ইচ্ছা থাকে তাহলে সরকার এই ব্যবস্থা গ্রহণ করতে পারবে না কেন?

**Mr. Speaker :**—Discussion on the resolution is over. Now I am putting to vote the resolution. The question before the House is the resolution moved by Shri Abhiram Deb Barma that "ত্রিপুরা বিধান সভার এই অধিবেশন ত্রিপুরায় ভারতীয় দুর্ভিক্ষ আইন (Indian Famine Code) প্রয়োগ করার ক্ষেত্রে সকল প্রকার আইনগত বাধা দূর করিতে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করিতেছে।"

As many as are of that opinion will
please say—Ayes
Voice—'Ayes'

As many as are of contrary opinion will please say—Noes.

Voices—Noes.

I think Noes have it, Noes have it,
Noes have it.

The resolution is lost.

Next resolution is of Shri Debendra Kishore Choudhury. I call on Shri Choudhury to move his resolution that "This Assembly is of opinion that সরকারী কর্মচারী ছাত্রসমাজ ও যুবগণের মধ্যে যে হতাশার সৃষ্টি হইয়াছে তাহা দূরীকরণের প্রকৃত উপায় নির্দ্ধারণের জন্য যে বাস্তব তথ্যাদির প্রয়োজন, সেই তথ্যাদি সংগ্রহের জন্য বিধান সভার সদস্যাদের নিয়ে একটি তথ্য সংগ্রহ কমিটি গঠন করা হোক।

I would request the Hon'ble member to move his resolution. Two minutes for your speech.

**Shri Debendra Kishore Choudhury :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মারফতে আজকে বিধান সভার সদস্যদের নিকট আমার বক্তব্য রাখছি, আমার বক্তব্যের যে বয়ান পড়া হয়েছে তার মধ্যে আপনারা দেখতে পাবেন কয়েকটি কথা যা আজকে আমাদের দৈনন্দিন আলোচনার বিষয়বস্তু হয়ে দাঁড়িয়েছে। কথাগুলো হলো কর্মচারী, ছাত্র সমাজ ও যুবকদের মধ্যে হতাশা। আমরা যখন জনপ্রতিনিধি হয়ে এখানে এসেছি তখন জনসাধারণ আমাদের কাছে আশা করেছিল যে আমরা তাদের অভাব, অনটন, দুঃখদুর্দ্দশা দূর করতে পেরেছি। আজকে দেখতে পাচ্ছি জনসাধারণের মধ্যে হতাশার সৃষ্টি হয়েছে। তাই আজকে একটা বাস্তব ব্যাপার নিয়ে যে আলোচনা তা একটা কঠোর আলোচনা। এই আলোচনা করে যে কতটুকু দূর করতে পারবো জানি না। আমরা মনে করি যে সব সদস্যরা যদি এই আলোচনায় অংশ গ্রহণ করেন এবং সবার কাছ থেকে যদি suggestion পেতাম তাহলে হয়ত একটা উপায় বের করতে পারতাম যাতে নাকি আমরা solution এর পথে এগিয়ে যেতাম, আমরা একটা গল্প জানি যে 'সারা রাত বৈঠা বাইলাম আর সকালে উঠে দেখি ঘাটের মধ্যে বাঁধা রইল নৌকা'। আজকে

২৷৷॰ বৎসরে আমরা কতটুকু করতে পেরেছি তা হিসাবনিকাশের দিন এসেছে। আমরা হিসাব করবো যে আমরা ঘাটে আছি না এগিয়ে যেতে পেরেছি। আমরা ছাত্রদের কথা আলোচনা করতে গিয়ে বলবো যে ছাত্রেরা উচ্ছৃংখল হয়ে গেছে ওরা মা, বাবার কথা শুনে না, Guardian এর কথা শুনে না, উচ্ছৃংখলতার চরমে উঠেছে। কিন্তু সেইজন্য যদি আমরা ছাত্র সমাজকে দোষ দেই তাহলে আমরা আমাদের কর্ত্তব্য থেকে বিচ্যুত হয়ে যাব। তবে আমরা যখন ছাত্র ছিলাম, যুবক ছিলাম, আমরা তখন কি এই stagnant অবস্থা থেকে উঠিয়ে নিয়ে একটা নূতন অবস্থার সৃষ্টি করতে চেয়েছি, একটা নূতন চিন্তাধারার মধ্যে যেতে চেয়েছি, তাই আজকে এই ছাত্র সমাজের মধ্যে যে উৎসাহ উদ্দীপনা আছে সেটাকে যদি Proper wayতে divert করতে না পারি তাহলে তাদের উচ্ছৃংখলতা চরমে উঠে যাবে এই উচ্ছৃংখলতার জন্য তাদের দায়ী করলে চলবে না, সেই উচ্ছৃংখলতার জন্য আমাদের নিজেদেরই দায়ী করতে হবে। কারণ আমরা তাদের proper direction দিতে পারি না। নতুন পথ দেখিয়ে নিতে পারি না। তাদের যে উৎসাহ উদ্দাপনা তা দিয়ে যে কি নতুন পথ সৃষ্টি করবে সেটা আমরা তাদের দেখিয়ে দিতে পারি না, তাই দেখতে পাই ছাত্রদের মধ্যে আজকে ছাত্ররা লেখাপড়া করতে গিয়া তাদের ভবিষ্যৎ অন্ধকারময় দেখতে পেয়ে তাদের উৎসাহ সীমিত হয়ে যায়। সেইরূপ যুবকদের মধ্যেও আমরা সেইরূপ হতাশার ভাব দেখতে পাই। যুবকদের মধ্যে যারা শিক্ষিত যুবক তারা ভাবে মা বাবা কষ্ট করে লেখাপড়া শেখানোর ফলে আমরা যে শিক্ষালাভ করেছি সেই শিক্ষার উদ্দেশ্য কি? সেই শিক্ষার উদ্দেশ্যই তারা অনুধাবন করতে পারে না। তারা দেখতে পায়না যে সেই শিক্ষার ফল কি। আজকে তাদের কোথায় কোথায় provide করা হবে সেই সম্বন্ধে দায়িত্ব আমাদেরই। আমরা তাদের কোনখানে provide করতে পারছিনা। চাকুরী দিতে পারছি না, কিভাবে তারা তাদের জীবিকা নির্ব্বাহ করবে তারা সেই পথ দেখিয়ে দিতে পারছিনা। তাই তাদের মধ্যে যে হতাশা এসেছে তার জন্য যুবকদের দায়ী করলে চলবেনা সেইজন্য বোধহয় আমরাই দায়ী। তাই আজকে যুবকদের মধ্যে যদি কোন উচ্ছৃংখলতা দেখা দেয়, যুবকরা যদি আইন ভঙ্গ করে তারজন্য কি যুবকরাই দায়ী হবে? যাদের উপর তারা তাদের জীবন, ধন সবকিছু সঁপে দিয়েছে তারা যদি তাদের পথ দেখিয়ে দিতে না পারে, সেজন্য শুধু তাদের উপর দোষ দিলে চলবে না। ছাত্র এবং যুবকদের আমরা উচ্ছৃংখল আইনভঙ্গকারী বলে যদি দোষারোপ করে যাই তাহলে আমাদের তো সমস্যার সমাধান হবে না। আজকে কর্ম্মচারী, ছাত্র এবং যুবক এই নিয়ে আমাদের যে সমাজ সেই সমাজটাকে ত্রিপুরা রাজ্যে আমরা মোটামুটি শিক্ষিত সমাজ বলতে পারি। ত্রিপুরায় শিক্ষিত সমাজ বলতে আমরা কর্ম্মচারী, ছাত্র এবং যুবক এদেরকেই বলতে পারি। সুতরাং শিক্ষাটাকে আমরা যে ঠিক ঠিক ভাবে পরিচালিত করতে পারছিনা সেই সম্বন্ধে আজকে আমাদের চিন্তা করতে হবে। আমি ছাত্র এবং যুবকদের সম্বন্ধে কিছু কিছু বললাম। আমি এটাকে elaborate করতে চাই না। আমি আশা করি সবাই এ সম্বন্ধে আলাপ আলোচনা করে যাতে একটা suggestion রাখেন এবং একটা সুষ্ঠু পরিকল্পনা স্থির করতে পারেন। আজকে কর্ম্মচারীদের মধ্যেও দেখতে পাই তাদের মধ্যে হতাশার সৃষ্টি হয়েছে। অতীতে আমরা দেখে এসেছি ত্রিপুরার কর্মচারীদের মত আর কোন State এর কর্ম্মচারী এত ভাল ভাবে

কাজ করেনি। কিন্তু গত আড়াই বৎসরে এই পরিবর্ত্তন এল কোথা থেকে ? এই আড়াই বৎসরের মধ্যে তাদের মধ্যে কিভাবে জেগে উঠল যে সরকার ধ্বংস হউক। আজকে যে সরকারের অধীনে তারা কাজ করে, যে সরকারকে মনেপ্রাণে সাহায্য করে চলেছে আজকে তাদের মুখ থেকে বের হচ্ছে যে সরকার ধ্বংস হউক। তাহলে আজকে আমাদের চিন্তা করবার দিন এসেছে আমরা কোথায় আছি, আমাদের পায়ের নীচে মাটি আছে কিনা। তাই আজকে যদি আমরা দল হিসাবে আলোচনা না করে আমরা যারা যেখায় আছি সকলে মিলে এই সম্বন্ধে আলোচনা করি, কিভাবে সুষ্ঠুভাবে এটা পরিচালনা করা যায় তার একটা suggestion আসবে। আজকে এর মধ্যে নানা দোষ আছে, কাজেই নানা দোষ নিয়ে আলোচনা করার সময় আজকে নয়। কার কি দোষ তা নিয়ে আলোচনার সময় আজ নয়। কিন্তু তাদের মধ্যে আজ হতাশার সৃষ্টি হয়েছে। এবং এই হতাশা দিন দিন বেড়ে চলেছে। তাই আজকে দেখতে পাই আমাদের দেশের কর্ম্মচারীরা যারা দেশের শিক্ষিত সমাজ যারা দেশ চালিত করবে, যারা দেশকে উন্নতির পথে নিয়ে যাবে তাদের মধ্যে যদি হতাশা আসে তাহলে আজকে আমরা কোথায় আছি। এই হতাশার ফলে তাই দেখতে পাই ছাত্র শিক্ষকের মধ্যে, কর্ম্মচারীও সরকারের মধ্যে হতাশা বেড়ে যাচ্ছে। আমরা বলতে পারি আমাদের দেশে জন্মহার ২.% করে বাড়ার কথা ছিল হঠাৎ একযোগে বেড়ে গেছে, আমরা প্রস্তুত ছিলাম না। সেই কথা বললে দেশ এবং সমাজ মানবেনা। আমরা যখন ক্ষমতা গ্রহণ করেছি নিজের হাতে তখনই আমরা জানি আমরা allow করেছি যে যত লোক আসতে পারে আসুক এখানে তার জন্য আমাদের আগের থেকে প্রস্তুত থাকা উচিত ছিল। সেই অজুহাত যদি আমরা তাদের পিছিয়ে রাখি তাহলে সমাজ আমাদের ছেড়ে কথা বলবে না, সমাজ মানবেনা। আমরাই তো আইন করে দিয়েছি আস, আস শিক্ষিত সমাজ আস। কিন্তু শিক্ষিত সমাজের কোন বিকল্প ব্যবস্থা তো আমরা করিনি। আমরা কি নূতনভাবে সমাজ গঠনের সুযোগ দিতে পারি ? তাহলে আজ আমরা কি দেখতে পাই ? মানুষ যদি আজ দাবী করে, দুঃখের কথা বলে তাহলে আমরা বলি হয় দেশের শত্রু না হয় অকাল কুষ্মাণ্ড, তার সব কিছু শেষ হয়ে গেছে। কিন্তু কেন মানুষ দাবী করে ? দাবী না করে মানুষের উপায় যে নেই সেটা আমাদের চিন্তা করতে হবে। আজকে মানুষকে বাঁচাতে হলে যারা দাবী করে তাদের যদি দূরে সরিয়ে রাখি তাহলে চলবে না, দাবীর কারণগুলো বের করতে হবে। আজকে কর্ম্মচারীদের মধ্যে কি দেখতে পাই ? কর্ম্মচারীরা যদি আমাদের কাছে এসে দাবী পেশ করে তাহলে আমরা তাদেরে দূরে সরিয়ে দেই, তাদের কথা পর্যন্ত শুনতে চাইনা তাদের মনের দুঃখটা শুনতে চাইনা। কিন্তু কথাতো তা নয়। তারা যদি রাস্তায় বেরিয়ে পড়ে 'ইনক্লাব জিন্দাবাদ' ধ্বনি দেয়, তাহলে পরের দিন দেখতে পাই তাদের দাবী পূরণ হয়। তাহলে দেখতে পাই দাবী আমাদের সরকার পূরণ করতে পারে। কিন্তু রাস্তায় বের হতে না দিয়ে আলাপ আলোচনার মাধ্যমে যদি দাবী পূরণ করা যেত তাহলে সরকারের সঙ্গে একটা সদ্ভাব থাকত। আজ আমরা যারা এখানে এসেছি জনসাধারণ আমাদের পাঠিয়েছে তারা আমাদের বলেছেন তোমরা সেখানে যাও, কোন পথে গেলে আমরা এগিয়ে যেতে পারব, বাঁচতে পারব পথ দেখাও। কিন্তু আমরা তা করতে পারিনি। তারা আজ আমাদের বোঝা হয়ে গেছে, জনসাধারণকে পথ দেখাতে আমরা ভুলে গেছি, পথ দেখাতে

পারছিনা, এর চেয়ে দুঃখের আর কি আছে। তাই আজকে মাননীয় স্পীকার মহোদয়কে বলছিলাম সময়ের প্রতি দৃষ্টি না দিয়ে প্রত্যেক সদস্যকে যদি আলোচনার সুযোগ দেন, প্রত্যেক সদস্য থেকে যদি একটা suggestion আসে তাহলে আমার মনে হয় আমার দেশের পক্ষে, ত্রিপুরার পক্ষে অত্যন্ত উপকার হবে। আমি নিজে সেন্টিমেন্টাল হয়ে এটাকে আরও অনেক বড় করতে পারতাম। আজকে আমি প্রত্যেক সদস্যের কাছে আবেদন করছি তারা যেন এই সম্পর্কে সাজেসান দেন, যাতে আমরা সবাই মিলে একটা সুনির্দ্দিষ্ট পথ বেছে নিয়ে জনসাধারণের দুঃখ দুর্দ্দশা দূর করতে এগিয়ে যেতে পারি।

**Mr. Speaker :**—Sri Upendra Kumar Roy.

**Sri Upendra Kr. Roy :**—

Mr. Speaker Sir, মাননীয় সদস্য শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী মহাশয় এখানে যে প্রস্তাবটি এনেছেন আমি তাহা সর্বান্তঃকরণে সমর্থন করি। এই যে প্রস্তাব এটা ত্রিপুরার একটা burning problem. আমরা যদি আজ ত্রিপুরার দিকে লক্ষ্য রাখি তাহলে দেখা যাবে আজকে একটা unrest, একটা অশান্তি, dissatisfaction এটা সর্ব্ব স্তরেই আছে। এখানে বিশেষ করে দেখেন বাবু সেটা ছাত্র হোক অথবা বেকার যুবকই হোক অথবা কর্ম্মচারীদের ভিতরেই হউক দেশকে এগিয়ে যেতে হলে যুবশক্তিকে ঠিকমত প্রযোগ করতে হবে—তাহলেই দেশ এগিয়ে যাবে। আমরা যারা বার্দ্ধক্যে পৌঁচেছি তাদের কাছ থেকে দেশ কিছু আশা করতে পারে না। আজ যুব সমাজের মধ্যে নানা কারণে Frustration, ছাত্রদের মধ্যে unrest আমরা দেখছি। আমরা যদি মনে করি যে আমরা যেমন ছাত্র ছিলাম আর এখনকার যারা ছাত্র তারা একই রকম থাকবে তাহলে মস্তবড ভুল করা হবে। সময় এগিয়ে চলেছে, জগৎ এগিয়ে চলেছে, সেই সঙ্গে মানুষের ভাবধারাও এগিয়ে চলেছে। আজকের যে অশান্তি তা সমস্ত যুবক সমাজকে প্রায় গ্রহণ করে ফেলেছে। তার নানা কারণ আছে এর মধ্যে একটা হল প্রধান যে ছাত্রজীবনের শেষে যখন তারা সংসারে পা বাড়াবে তখন কি হবে? দেখছে অন্ধকার। কর্ম্মচারীদের মধ্যে ও একটা frustration ও অশান্তি আছে যেটা একেবারে ভয়াবহ। ভয়াবহ বলছি এই জন্যে যে শাসনযন্ত্র যদি বিকল হয়ে যায় তাহলে শাসন ঠিকমত চলতে পারে না। আমি গত ১২।১৩ বৎসর যাবৎ Public lifeএ এসেছি। প্রথমে সরকারী কর্ম্মচারীদের যেরকম ভাব দেখেছি এখন তা থেকে অনেক দূরে সরে গেছে। আজকে এদের ভিতরে এরকম অশান্তি যে অফিসের ভিতর বসেই নানা রকম slogan দিচ্ছে—যেমন সরকারকে গ্রাহ্যই করছে না এমনি ভাব। তার কারণ হল এরা সবাই শিক্ষিত মানুষ আমাদের নিকট হইতে যেটুকু শ্রদ্ধা প্রাপ্য তারা আশা করে তা আমরা তাদিগকে দিতে পারি নি। তাদের Rules দিয়ে, পুলিশ দিয়ে বা অন্যায়ভাবে অত্যাচার করে শাসন চালানো যাবে না। তাদের শ্রদ্ধা আমাদের আকর্ষণ করতে হবে। আস্থা ফিরিয়ে আনতে হবে। এবং সহানুভূতির সহিত তাদের সমস্যার কথা চিন্তা করতে হবে বেকার সমস্যা একটি বিরাট সমস্যা, সেটা সমাধানের শক্তি আমাদের সরকারের আছে বলে আমি মনে করি না। এটা শুধু আমাদের ত্রিপুরায় নয়, সমগ্র ভারতবর্ষে এমন কি সমগ্র পৃথিবীতে এই সমস্যা আছে। যাহা হউক, এর মধ্যেও যদি প্রত্যেকে ৮।২

সকলের উপর একটা সুবিধা করা হচ্ছে, এর মধ্যে কোন corruption নাই, nepotism নাই, discriminitery treatment নেই, যদি এ সব তারা দেখে তাহলে সরকারের উপর আস্থা তারা হারাবে না। আমাদের শক্তি যে সীমাবদ্ধ এটা বুঝবার মত শক্তি শিক্ষিত যুব সম্প্রদায়ের আছে। আমি বেশী কথা আর বলব না। কারণ দেবেন বাবু বিস্তারিতভাবে বলেছেন। এখানে যে প্রস্তাবটা আছে এর কারণ কি? আমরা সমস্যা সমাধান করতে পারব কিনা, শান্তি ফিরাইয়ে আনতে পারব কিনা তাদের আস্থা ভাজন হতে পারব কিনা জানি না, তবে চেষ্টা করতে হবে, আন্তরিক চেষ্টা, ফাঁকি দেওয়া নয়, ধাপ্পা দেওয়া নয়। আন্তরিকভাবে তাদের দুঃখ যন্ত্রণা বুঝবার, তাদের সমস্যা বুঝবার চেষ্টা করা এবং সেটা সমাধানের জন্য যথাসাধ্য চেষ্টা করতে হবে, তাহলেও তারা খুসী হবে। সেজন্য এই যে একটা কমিটি গঠনের প্রস্তাব তিনি রেখেছেন আমি সেটা সমর্থন করি। হাউসের কয়েকজন সদস্য এবং প্রয়োজন হলে একজন বিশেষজ্ঞ নিয়ে একটা কমিটি গঠন করা হউক। এই সমস্যাটা আমরা প্রতি মুহূর্ত্তে অনুভব করি, কিন্তু আমরা অসহায়ের মত দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখছি। কিন্তু দোষ বা অপরাধের থেকে আমরা অব্যাহতি পাচ্ছি না। যেহেতু আমরা বিধান সভার সদস্য, জনপ্রতিনিধি, সুতরাং এই সমস্যার সাথে আমরা যদি নিজকে জড়িত না করি এবং যার যতটুকু ক্ষমতা আছে তা যদি এই সমস্যা সমাধানকল্পে নিয়োজিত না করি তাহলে সমাজ আমাদিগকে ক্ষমা করবেনা। সেজন্য এখানে এই একটা প্রস্তাব পেশ করা হয়েছে। আমরা সকলে মিলে চিন্তা করে যদি কিছু করা যায় তারজন্য চেষ্টা করব। সেটা করতে গিয়ে সরকারের যেসব অসুবিধা আছে সেগুলো বিবেচনা করে কাজ করা যাবে। এই বলে প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—Shri Aghore Deb Barma you will complete your speech within five minutes.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবেন্দ্র কিশোর চৌধুরী এখানে যে প্রস্তাব রেখেছেন আমি সেটা সর্বান্তঃকরণে সমর্থন করি। শুধু সমর্থন নয়, এই প্রস্তাবটা আজকে House এ উত্থাপন করাটা সময়োপযোগী বলে আমি মনে করি। তাই আমি মাননীয় সদস্যকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করছি। প্রশ্ন হচ্ছে ত্রিপুরার বাস্তব অবস্থা এবং ঘটনা আজ অত্যন্ত জটিল, কিছুদিন আগে যখন আমি নিজের গ্রাম থেকে আগরতলায় আসছিলাম তখন—চড়িলামের পূর্ব্বদিকে একটা কাঠের পুল আছে, সেখানে কাঠের পুলটা সাময়িকভাবে নষ্ট হওয়ার ফলে অনেকগুলো মটর এখানে একত্রে থামে। সেখানে দক্ষিণ অঞ্চলের এক পুলিশ অফিসার কথায় কথায় আমাকে বললেন, দেখুন কি করব, অর্থাৎ হতাশার ভাব। হতাশার ভাব কিজন্য? আমাদের লোকসংখ্যা যা ছিল, বর্ত্তমানে যা হয়েছে বা হচ্ছে বর্ত্তমানে যা আছে তা অন্ততঃপক্ষে দৈনিক ৭ শত, ৮ শত হবে। তিনি একটা বর্ণনা দিলেন আমরা কি করব? কাউকে তো আমরা বাধা দিতে পারছি না। আইনগত কোন অধিকার তো নেই। বাধা দিয়েই বা কি করব? আসছে যখন, এভাবে রোজই আসছে। পুলিশ অফিসাররা তখন মাথাপিছু ১০ টাকা করে রেখে তাদেরে পার করে দেয়। আমি অবশ্য বলছিনা যে এভাবে পার করা উচিত। আসলে উচিতও নয়, তবে আসছে। ভারতবর্ষ

স্বাধীনতা পাওয়ার পরে পাকিস্থানে থাকতে না পেরে যদি লোক চলে আসে তবে তাদের জায়গা দিতে আমরা বাধ্য। আমরা এজন্য তৈরী। তবে কথা হ'ল সারা ভারতবর্ষের মধ্যে ত্রিপুরা একটি ক্ষুদ্র পার্বত্য অঞ্চল। এখানে সকল লোকের জায়গা হতে পারে না। কাজেই আজকে সমগ্র দিক থেকে বিচার বিবেচনা করে আমরা কি দেখতে পাই? আজকে এই যে সমস্যা এটা যে শুধু আমরা ত্রিপুরার মানুষই ভোগ করব আর ভারতবর্ষের অন্যান্য অংশ তা ভোগ করবে না সেটা মোটেই হতে পারে না। এর দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারেরও নেওয়া উচিত। যারা এখানে আসছে তাদের খাওয়ার থাকার উপযুক্ত ব্যবস্থা করা উচিত। কিন্তু এখানে যার যেমন ইচ্ছামত আসছে, ইচ্ছামত যেখানে খুশী বসবাস করছে। তার ফলে লোক সংখ্যা এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। দিনের পর দিন কেবল বেড়েই চলেছে। তার তুলনায় আজকে যদি আমরা কর্মসংস্থানের দিকটা দেখি তাহলে কি দেখতে পাই? ত্রিপুরা রাজ্যে একটানা ২২ বৎসর কংগ্রেস রাজত্ব করার পরও সাবরুম, অমরপুরের কথা তো বাদই দিলাম, আগরতলা সহরেও এখন পর্য্যন্ত রেল লাইন হ'ল না। কাজেই ত্রিপুরাকে যদি শিল্পে উন্নত করতে হয় তাহলে যোগাযোগ ব্যবস্থা উন্নত করা দরকার। সেদিকে কোন নজরই নেই। এদিকে ঝাঁকে ঝাঁকে লোকসংখ্যা বাড়াছ, বেকার সমস্যা বাড়ছে। শুধু তাই নয়, গত Budget Sessionএ যখন এ বিষয়ে আমরা আলাপ আলোচনা করেছিলাম তখনও দেখেছি ১১ হাজার বেকার Employment Exchangeএ enlisted. কিন্তু গত দু'তিন মাসের মধ্যে আরো ১ হাজারের উপর বেকার সংখ্যা বেড়ে গেছে। এই হচ্ছে অবস্থা। একদিকে আছে সরকারী চাকুরী আর একদিকে আছে সামান্য ক্ষেত খামার। খেত খামারও আজকাল সীমাবদ্ধ। কাজেই যদি বাঁচতে হয় তাহলে সরকারী চাকুরী জোগার করতে হবে নয়ত জমি করতে হবে। এর বিকল্প কোন ব্যবস্থা নেই। কাজেই কোন Deptt.এ যদি কখনও লোক নেওয়া হয় তখন যেখানে ১০ জন নেওয়া হবে সেখানে দরখাস্ত পড়ে ৭।৮ হাজার। তারপরে interviewর পালা। Employment Exchange থেকে যাদের নাম পাঠাবে কেবলমাত্র তাদেরই interview তে Call করা হবে। কাজেই সেখানে গিয়ে লাইন দিয়ে ধর্ণা দিতে হবে যে আমার নাম পাঠান, আমার নাম পাঠান। যদি সেখানে গিয়ে তদ্বির করা না হয় তাহলে নাম পাঠাবে না। যদি নাম পাঠানোও হয়—এগুলি হ'লো For Show. সরকারী কর্মচারীদের appointment এর ক্ষেত্রে আগে থেকেই লোক selected হয়ে থাকে। তা লোক দেখানোর জন্যই এই interview call করা হয়। সেখানে experienceএর কোন বালাই নেই, qualificationএর কোন বালাই নেই। আগে থেকেই তাদের মনোমত লোক select করে রাখে। কাজেই আজকে সেদিক দিয়ে বিরাটসংখ্যক যুবক যে বেকার রয়েছে তারা অসন্তুষ্ট হবে না কেন? গত বাজেট সেসানের পর আমি যখন দিল্লী গিয়েছিলাম তখন ট্রেনের মধ্যে দু'জন ছাত্রের সংগে আলাপ হয়। তারা ইঞ্জিনীয়ারিং কলেজের ছাত্র। তারা বলল—এখন বাবা মা টাকা পয়সা খরচ করে পড়াচ্ছে কিন্তু পাশ করে কি করব। এই যে লাখ লাখ বেকার তাদের সমস্যার সমাধান কি? আমরা কোথায় গিয়ে দাঁড়াব। আর আমাদের এখানেও দিনের পর দিন বেকার সংখ্যা বাড়ছে। কিন্তু একথা ঠিক যে, সরকারী কাজ সমস্ত বেকারকে দেওয়া একটা অসম্ভব ব্যাপার। এটা বাস্তবে বর্ত্তমানে সম্ভব নয়। কিন্তু বে-সরকারীভাবে তাদের কাজ দেওয়ার প্রচেষ্টা সরকারের কতটুকু

আছে? কিছুই নেই। আজকে দেশের যারা ভবিষ্যৎ, দেশের যারা যুবক তারা যদি তা দের বঁাচায় দাবী নিয়ে উপস্থিত হয় তখন তাদের গুণ্ডা দমন আইনে আটক করলেই এই সমস্যার সমাধান হবে না। তাদের সম্বন্ধে সরকার কোন সহানুভূতি নিয়ে চিন্তা করবে বা তাদের সুযোগ সুবিধার জন্য কোন একটা ব্যবস্থা করবে এমন কোন আশ্বাসও পায় না। কাজেই বিক্ষোভ অস্বাভাবিক কিছু নয়। বিক্ষোভ হবেই। অবশ্য কিছুদিন আগে পত্রিকায় আমরা দেখেছি যে কেরল সরকার নাকি বেকার ভাতার একটা ব্যবস্থা করবেন। আজকে যারা বেকার তাদের প্রত্যেকেরই মা-বাবা টাকা পয়সা খরচ করে লেখাপড়া শিখিয়েছে। কিন্তু B. A., M. A. বা Higher Secondary পাশ করার পর তারা বছরের পর বছর ঘরে বসে থাকে। তাদের যদি চাকুরীর ব্যবস্থা না হয়, রুজীরোজগারের ব্যবস্থা না হয় তাহলে তাদের অবস্থা কি হতে পারে? এ সব কথা কি সরকার কোন দিন চিন্তা করে দেখেছেন? কোন দিনই দেখেন নি। কাজেই তাদের বঁাচার দিকটা চিন্তা করে দেখা দরকার। কিন্তু এসব দিক দিয়ে আজ পর্য্যন্ত সরকার কোন চিন্তাই করেন নি। আর লোকসংখ্যা বৃদ্ধি সম্পর্কেও চিন্তা করা দরকার। ছাত্র-শিক্ষক বিক্ষোভ সম্বন্ধে এখানে উল্লেখ করা দরকার। আমরা নিজেরাও ছাত্র ছিলাম। এখন পর্য্যন্ত আমাদের শিক্ষক মহাশয়কে আমরা শ্রদ্ধা করি। একথা আমি জোর গলায় বলতে পারি। যঁারা আমাদের শিক্ষক ছিলেন—অনেক শিক্ষক এখনো জীবিত আছেন তঁাদের সঙ্গে দেখা হলে এখনো আমরা রাস্তার মধ্যে লম্বা হয়ে পড়ি। তার কারণটা কি? শিক্ষক এবং ছাত্রের মধ্যে সম্পর্ক আজকে আছে কি নেই, সে সম্পর্কে ও এই ruling party বা শাসকবর্গ চিন্তা করে দেখেছেন কি? কারণ ছাত্ররা শিক্ষককে শ্রদ্ধা করে এবং এই শ্রদ্ধার বিনিময়ে শিক্ষককে ছাত্রদের স্নেহ করতে হয়। সেই স্নেহ উনারা করেন কি না সেটা হ'ল প্রশ্ন। এখন কি চলছে? অরাজকতার একটা রাজত্ব। কেন আমি একথা বলি? আমি ছোট্ট একটা উদাহরণ এখানে দিচ্ছি। এই ছোট্ট উদাহরণটির দ্বারা অনেক কিছু বেশ পরিষ্কারভাবে বুঝা যাবে। একটা বিক্ষোভের ঘটনার কথা আমি বলছি। কল্যাণ-পুরের ঘটনার মধ্যে আমি যাচ্ছি না। অন্য একটি ঘটনার কথা বলছি। জগদীশ ভট্টাচার্য্য অমরপুরের একজন শিক্ষক। উনার সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীও ভাল করেই জানেন।

Interruption

গত জুলাই মাসের ১৯৬৯ সালে উনি একজন অবিবাহিতা যুবতী মেয়েকে উনার বসত বাড়ীতে পাঠান। তাতে ছাত্র এবং অভিভাবক আপত্তি করলেন এবং বললেন আপনার যদি ইচ্ছা থাকে তাহলে আমরা বিবাহ দেওয়ার একটা ব্যবস্থা করতে পারি। এই কথা শুনে তিনি বললেন যে আপনাদের একথা বলার কোন অধিকার নেই। আমি আমার পছন্দমত তাকে বিবাহ করেছি। অভিভাবককে নিয়ে সামাজিকভাবে বিবাহ দিতে গিয়ে উল্টো ফল হল। এই কথাটি Education Director জানেন না এমন কথা নয়। এরূপ ঘটনা স্কুলের ছাত্র ছাত্রীদের উপর effect করে এবং এই সম্বন্ধে আমি detail referenceও করেছি। কেমন করে শ্রদ্ধা থাকবে এসব মাষ্টারের উপর। কাজেই এই সম্পর্কে যথাযথভাবে according to formality তারা petition করেছে memorandum দিয়েছে। বারবার petition দেওয়ার পর Education Directorate থেকে বলা হয় যে পুরান পাপা। পুরান পাপাটি কি রকম?

এই ভদ্রলোক যখন তালতলা স্কুলে ছিলেন একই কারণে এবং অবস্থার পরিপ্রেক্ষিতে উনাকে অমরপুর স্কুলে বদলী করে দেওয়া হয়। কিন্তু স্বভাব কি যায়? কথায় আছে "অঙ্গারঃ শত ধৌতেন মলিনত্বং ন মুচ্যতে।" অর্থাৎ সেটা যায় না। কাজেই ঐ একই অবস্থা। তখন Education Directorate থেকে তাকে অন্যত্র বদলীর order দিল। এই শিক্ষক মহাশয়ের সঙ্গে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর খুব খাতির যারফলে উনার নজরে এই ঘটনা আনলেও তিনি এটাকে held up করে দিলেন। তার ফলে স্কুলে বিক্ষোভ হয়। Guardian রা এই সব সহ্য করতে রাজী না, ছাত্ররা ও রাজী না। এই অবস্থার সৃষ্টি করে বিক্ষোভটাকে আরো বাড়িয়ে তোলা হয়। শেষ পর্য্যন্ত ঐ ভদ্রলোককে এখান থেকে সরিয়ে দেওয়া হল। এই হল অবস্থা। যারা শিক্ষক তারা সমাজের গুরু, ছাত্ররা তাদের শ্রদ্ধা করেন, শুধু ছাত্ররা নয় ছাত্রদের অভিবাবকরাও তাদের শ্রদ্ধা করেন। তারা সমাজের গুরু। শিক্ষাই হল জাতির মেরুদণ্ড। কাজেই এই সমস্ত শিক্ষককে এই সব কুকাজ করার সুযোগ দেওয়া উচিত কিনা তা ভাবা দরকার। কাজেই আজকে কংগ্রেস সরকার এই সব লোককে certificate দিলেই যদি সচ্চরিত্র হয়, কংগ্রেসের কাজ করলেই সে যদি সৎচরিত্র হয় এবং তার প্রমোশন এবং স্থায়িত্ব করা হয় তাহলে সমাজ কেন এসব দুর্নীতি সহ্য করবে, জনসাধারণ কেন tolerate করবে? এটা একটি মাত্র ঘটনার কথা বলছি। এরকম বহু ঘটনা আছে। মাননীয় মুখ্যমন্ত্রীও জানেন, যেমন বাছাই করে করে, দেখে দেখে according to qualification হেড মাষ্টারের পদে recruit ment করা হয়, appointment দেওয়া হয়। এই সম্বন্ধে কোন recruitment rule নাই। অর্থাৎ যা খুশী তা করবে। এবার Headmasterএর post এ যে appointment দেওয়া হয়েছে সেটা অনেক senior mostকে ডিঙ্গিয়ে দেওয়া হয়েছে।

In details আমি যাচ্ছি না, সেখানে এটা নিয়ে একটা গোলমাল সৃষ্টি হলে তখন হেডমাষ্টার বোর্ডিংএ গিয়ে ছাত্রদের বললেন যারা শিক্ষক তারা সমাজের গুরু, তাদের দলাদলি এবং সাম্প্রদায়িকতার উর্দ্ধে থাকা উচিৎ। তিনি সেখানে non-tribal ছাত্রদের এক কথা আর tribal ছাত্রদের অন্য এক কথা বলেন। এর ফলে সেখানে একটা সাম্প্রদায়িক গোলমাল হতে পারত। কিন্তু তা করতে দেওয়া হয় নাই বরং tribal এবং non-tribal ছাত্ররা মিলে একত্রে chief minister এর নিকট ডেপুটেশান দিয়েছে। স্কুলের প্রধান শিক্ষক যদি এরকম role play করেন tribal ছাত্রদের এক কথা আর non-tribal ছাত্রদের এক কথা, পরস্পরের নিকট পরস্পরের বিরুদ্ধে বলেন তাহলে আমাদের সামাজিক জীবন যে কোথায় গিয়ে দাঁড়াবে তা চিন্তা করার মত বিষয়। এই ভাবেই বিক্ষোভ সৃষ্টি হয়। আর একটি কথা, শিক্ষকদেয় মধ্যে কেন বিরোধীতা হয়। Seniortyর কোন প্রশ্ন নাই, qualification এর কোন প্রশ্ন নাই। সাবরুমে মনুবাজার একটা ঘটনা আছে। যিনি হেড্ মাষ্টার তিনি M. A. B. T. তার থেকে more qualification ডাবল এম. এ. বি, টি এবং প্রত্যেকটি বিষয়ে qualified আছে। কিন্তু সেই more qualified শিক্ষককে প্রধান শিক্ষক না করে তাকে করা হয়। এইসব কারণে শিক্ষকদের মধ্যে বিক্ষোভ সৃষ্টি হয়। আর কর্মচারীদের মধ্যে ডিপার্টমেন্টাল যে প্রমোশান দেওয়া, appointment দেওয়া হয় বা transfer করা হয় সেখানে কোন

rules মানা হয় না। অর্থাৎ সব খাতিরে চলছে। এই সব অন্যায় অবিচার চিরদিন চলতে পারে না। কাজেই আজকে শিক্ষক এবং কর্মচারীদের মধ্যে বিক্ষোভ এবং হতাশা সৃষ্টির কারণ হচ্ছে রুলিং পার্টির এই সব অন্যায় অবিচার। এই সম্পর্কে বহু ঘটনা আমরা এই হাউসে তুলে ধরেছিলাম। সেগুলির কোন প্রতিকার হয় নাই বরং দিনের পর দিন তা বেড়ে চলছে। মাননীয় মুখ্য মন্ত্রী কথায় কথায় বলেন গুণ্ডামি, গুণ্ডাবাজি—কিন্তু প্রশ্ন হচ্ছে গুণ্ডাবাজি কারা করে। যেমন অমরপুরে একটা সাধারণ ঘটনাকে কেন্দ্র করে ছাত্র এবং শিক্ষকদের মধ্যে যে অসন্তোষ সৃষ্টি হল। তারা মিমাংসার জন্য খুব ভদ্র ভাবে request করেছিল কিন্তু তার উল্টা ফল হল। সেখানে কংগ্রেসের যারা পাণ্ডা, গুণ্ডা আছে তাদের দিয়ে একটা মিটিং করানো হয়। প্রসেশান করানো হয় এবং শ্লোগান নেওয়া হয় অমুকের মাথা চাই, অমুকের মাথা চাই। মাথা চাই এটা আবার কেমন কথা। অন্যান্য পার্টি হয়তবা এসব কথা বলতে পারে। কিন্তু যারা রুলিং পার্টির মেম্বার বা অনুগত তাদের পক্ষে এমন করাটা অত্যন্ত অন্যায়। এসব কাজ যারা করতে চায় তাদের বাধা দেওয়া উচিত। মনুতেও ঐ একই ঘটনা ঘটেছিল। কাজেই উনার যেসব বাহক তারা করবে অপরাধ। যেমন M. L. A. হোষ্টেলে M. L. A. দের উপর আক্রমণ। তিনি বলেছেন যে তিনি করেন নাই। কিন্তু একথা তো সত্যি যে ওনার সাঙ্গ পাঙ্গরা ঐ কাজ করেছে। তাহলে উনি দলের নেতা হিসাবে তাদের বাধা দিলেন না কেন? বাধা যদি না দিতেই পারেন তাহলে নেতা সেজে বসার অর্থ কি? তাদের কণ্ট্রোল করা উচিত। আজ দেখা যাচ্ছে যারা অন্যাযের প্রতিবাদ করবে, মিছিল করবে তাদের ঠেঙ্গানোর জন্যে পুলিশ তো আছেই তদুপরি গুণ্ডা বাহিনী লেলাইয়া দেওয়া হয়। এই অবস্থা চিরকাল চলতে পারে না। অতএব মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন আমি তারজন্যে তাকে পূর্ব্বেও অভিনন্দন জানিয়েছি এবং এখনও অভিনন্দন জানাচ্ছি ও সমর্থন করছি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Shri Naresh Roy.

**শ্রীনরেশ চন্দ্র রায় :**—মাননীয় স্পীকার স্যার, মাননায় সদস্য শ্রীদেবেন্দ্র কিশোর চৌধুরী সে প্রস্তাবটি এনেছেন সেটা তথ্যানুসন্ধানের প্রয়োজন একথা আমি স্বীকার করি, কিন্তু উনি সে বিবৃতি দিয়েছেন তা সঠিক হয়েছে বলে আমি মনে করিনা। কারণ কর্মচারীদের মধ্যে সে বিক্ষোভ আছে সেটা খুবই সুশৃঙ্খল বিক্ষোভ, তাদের দাবী দাওয়া তাদের বাঁচার দাবি ইত্যাদি নিয়ে। কিন্তু তারা কর্ম্মে অনিচ্ছুক একথা তারা প্রকাশ করে না। যদি বা কেউ এমন অনিচ্ছা প্রকাশ করেন তাহলে আমি বলবো যে, তিনি সমাজদ্রোহীদের উস্কানীতেই তা করছেন। আমরা সচরাচর দেখতে পাই যে. তারা সুশৃঙ্খলাভাবে মিছিল করে তাদের দাবী দাওয়া জানানোর জন্য মুখ্যমন্ত্রী বা মুখ্য প্রসাশকের কাছে ডেপুটেশন দেন এবং আলাপ আলোচনা করেন। সেখানে তাদের কোন কোন দাবী মেনে নিতে অসুবিধা আছে বলে তাদের জানান হয় তাও তারা মেনে নেন। কিন্তু মাঝে মাঝে কর্ম্মচারীদের মধ্যে কেউ কেউ যে উচ্ছৃঙ্খলতার মনোভাব দেখান, সেটা সমাজদ্রোহীদের প্ররোচনায় করে

থাকেন। কারণ সমাজদ্রোহীরা সরকারকে সুশৃঙ্খলভাবে কাজ করতে দিতে চান না। এটা আমি বিশ্বাস করিনা যে, কর্মচারীরা কাজ করতে অনিচ্ছা প্রকাশ করেন বা কোন কর্মচারী উচ্ছৃংখলতার প্রশ্রয় দেন।

যুবকদের মধ্যে বিক্ষোভ ও সেই একই কারণে। কারণ যুবকরা জানে যে আমাদের সরকারের যে ক্ষমতা আছে আমাদের সরকারের যে ক্ষমতার পারধি সেই পরিধির মধ্যে সমস্ত বেকার যুবকদের কর্মসংস্থান দিতে পারে না। সেকথা মাননীয় সদস্য U. K. Roy মহাশয় গল্প করে বলেছেন যে, শুধু ত্রিপুরাই নয় সারা ভারতবর্ষ তথা সমগ্র পৃথিবীর কোন দেশেরই সমস্ত বেকার যুবকদের কর্ম্মসংস্থানের ব্যবস্থা করার মতো প্রস্তুতি নাই। বেকার সমস্যা সমাধান আজও পৃথিবীর একটা বড় সমস্যা। কাজেই ত্রিপুরার ক্ষেত্রেও সমস্ত বেকার যুবকদের কর্ম্ম সংস্থানের ব্যবস্থা করা সম্ভব নাও হতে পারে। কিন্তু এটা তারা চায় যে, আমাদের এখানে ইনডাষ্ট্রী গড়ে উঠুক, বেসরকারী প্রতিষ্ঠান গড়ে উঠুক, সার্ভে করে বেকার যুবকরা কাজ করে জীবিকা নির্ব্বাহ করতে পারে এবং সেইজন্য তারা যখন আলোচনায় বসেন তখন এই রাজ্যে মধ্যে কিভাবে সরকারী উদ্যোগে Industry বা বেসরকারী ইণ্ডাষ্ট্রী গড়ে তোলা যায় সেই সম্পর্কে নিশ্চয়ই তারা জ্ঞাত আছেন। এবং সেই বিষয়ে মাননীয় প্রশাসক এবং মুখ্যমন্ত্রী বারবার চেষ্টা করছেন। আমি এও শুনেছি যে ইদানিং ভারতের প্রধানমন্ত্রী যখন এখানে এসেছিলেন তখন আমাদের মুখ্যমন্ত্রী তাঁর কাছে এ সম্পর্কে memorandum দিয়েছেন। আমাদের ত্রিপুরা রাজ্যের যুবকদের কর্ম্ম সংস্থানের জন্য, ত্রিপুরা রাজ্যের সর্ব্বাঙ্গীন উন্নতির জন্য বেসরকারী উদ্যোগেও শিল্প গড়ে তোলার বিশেষ প্রযোজনীয়তা রয়েছে। এছাড়াও তিনি বলেছেন এখানে যাতে শিল্প গড়ে উঠে তারজন্য কেন্দ্রীয় সরকার এবং প্রধান মন্ত্রীর বিশেষ সহানুভূতির প্রয়োজন। এবং প্রধানমন্ত্রী ওনার memorandum বিবেচনা করে দেখবেন এই আশ্বাসও দিয়েছেন। সুতরাং এখানে যে বলা হয়েছে শিল্পের উন্নতির জন্য এবং বেকারদের কর্ম সংস্থানের জন্য ত্রিপুরা সরকার কোন চিন্তাই করেন না তা ঠিক নয়। এখানেও একদল লোক আছে যাদের একমাত্র চিন্তা হল কিভাবে ক্ষমতায় আসতে পারেন—সেইজন্য আক্রোশমূলক ভাবে তারা এইসব কথা বলেন। এবং সেই উদ্দেশ্যেই তারা কিছু সংখ্যক যুবকদের মিনিষ্ট্রির বিরুদ্ধে লেলিয়ে দিয়েছেন। তাদের এই উদ্দেশ্যমূলক উসকানির জন্য কিছু যুবক বিক্ষুব্ধ হয়েছে। তাছাড়া আমার মনে হয় যুবকদের মধ্যে আর কোন বিক্ষোভ নাই।

**Mr. Speaker :**—Hon'ble member, there are some members who want to participate in the discussion. So I want to extend the duration of the sitting by 45 minutes if the house agree,

**Shri Naresh Roy :**—মাননীয় Speaker Sir, যে কথা আমি বলেছিলাম যে আমাদের দেশের যুবকগণ ততটুকু উশৃঙ্খল নয় যতটুকু তারা সমাজদ্রোহীদের দ্বারা পরিচালিত হচ্ছে। তারা সবসময় নিজেদের উন্নতির পথে নিয়ে যাওয়ার পক্ষপাতি। আর একটা কথা বলা হয়েছে যে, যে ছাত্ররা উশৃঙ্খল, তারাই সব জায়গায় বিশৃঙ্খলার সৃষ্টি করছেন—এ কথা ঠিক নয়।

ছাত্ররা জানে যে তাদেরে লেখাপড়া শিখে মানুষ হতে হবে এবং মানুষ হয়ে দেশকে পরিচালনা করতে হবে, দেশকে কর্মের ভিতর দিয়ে অগ্রসর করে নিতে হবে কাজেই তারা তাদের বিভিন্ন অসুবিধা নিয়ে প্রশাসক এবং মুখ্য মন্ত্রীর সঙ্গে বিভিন্ন সময়ে আলাপ আলোচনা করেন। তা দেখে কেউ যদি মনে করেন যে ছাত্ররা ঘেরাও করছে তা হলে ভুল করা হবে। মানুষ তাদের সুখ দুঃখের কথা তাদের অভাব অভিযোগের কথা নেতাদের কাছে জানাবেই। একে যদি কেউ উশৃঙ্খলতা মনে করেন, একে যদি কেউ সমাজদ্রোহীতা মনে করেন তা হলে দেশবাসীর কাছে ছাত্রদের কাছে তাদেরেই জবাবদিহি করতে হবে। ছাত্রবা যখন বুঝতে পারবে যে একদল ক্ষমতালোভী, সমাজদ্রোহী মানুষ তাদের indirectly প্ররোচনা দিচ্ছে তখন আর কেউ রক্ষা পাবে না এবং যারা এই কুকর্ম করছে তাদের ছাত্রবা একদিন না একদিন শাসন করবেই। অবশ্যই কেউ কেউ প্রশ্ন করতে পাবেন ছাত্ররাও মাঝে মাঝে উশৃঙ্খল হয়, ট্রাম, বাস পোড়ে এবং আক্রমণাত্মক মনোভাব নিয়ে তারা অগ্রসর হয়। আমি পূর্ব্বেই বলেছি ক্ষমতালোভী সমাজদ্রোহীরা একদল যুবককে ঠিক করে রাখেন এবং তাদের ক্ষমতা কায়েম করার জন্য তাদের সাহায্যে ছাত্র এবং যুবকদের মধ্যে উসকানি দিয়ে অসন্তোষ সৃষ্টি করে এই সব সমাজদ্রোহী কার্য্য কলাপ করছেন। এবং তাদেব ক্ষমতা কায়েম করার জন্য তারা ছাত্র, শিক্ষক, শ্রমিক কর্ম্মচারী সকলের মধ্যে এই প্রচেষ্টা চালিযে যাচ্ছেন। এবং তাদেব এই লোভী প্রচেষ্টার ফলে কিছু সংখ্যক মানুষ, ছাত্র, কর্ম্মচারীকে তারা হস্তগত করতে পেরেছেন যারা তাদের নির্দ্দেশে ভুল পথে পরিচালিত হচ্ছেন। কিন্তু তারা একদিন তাদের এই ভুল বুঝতে পারবেন। আমি অনুরোধ রাখব যে যুবক, ছাত্র, শ্রমিক যারা তারা যেন ভুল পথে পরিচালিত না হন। তাদেব অভাব অভিযোগ তাদের বাঁচার দাবী নিয়ে তারা যেন আলাপ আলোচনা দ্বারা শান্তি এবং শৃঙ্খলার মধ্য দিযে তারা এগিয়ে আসেন এবং শান্তি ও শৃঙ্খলার মধ্য দিয়ে নেতাদের সহিত আলাপ আলোচনা করেন। তবে একটা কথা মনে রাখতে হবে যে যারা পিছনে থেকে জনসাধারণকে প্ররোচিত করেন তাদের ফাঁদে যেন আমরা না পড়ি। যদিও এই প্রস্তাবে তথ্য সংগ্রহের প্রয়োজনীয়তা আছে তথাপি এই প্রস্তাবের অন্য অনেকগুলি দিক চিন্তা করে আমি এই প্রস্তাবের বিরোধীতা করছি।

**Mr. Speaker :**—Sir Bidya Ch. Deb Barma.

**Shri Bidya Ch. Deb Barma :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় সদস্য শ্রীদেবেন্দ্র কিশোর বাবু যে প্রস্তাব এখানে রেখেছেন তা খুব সময় উপযোগী এবং তাঁর প্রস্তাবটা আমি সমর্থন করছি। যুবক এবং কর্ম্মচারীদের উপর আমাদের ভবিষ্যৎ নির্ভর করে। দেশের সমাজ গঠনে তাদের উপর বহুলাংশে নিভর করতে হয়। কাজেই সেই দিক থেকে তাদের অভাব অভিযোগগুলির প্রতি আমাদের লক্ষ্য থাকা দরকার। এখানে কি হচ্ছে—কপালে চন্দনের ফোঁটা বাড়ীতে গুরু কৃপাহি কেবলম লিখে এবং সামনে গান্ধীর বাণী রেখে বা সমাজতন্ত্রের কতগুলি বুলি বলে উল্টোকাজ করছেন। বাস্তবে যদি দেখি তাহলে দেখবো এক সপ্তাহে এই হাউসে যা আলোচনা হয়েছে তা থেকে প্রমানিত হয় যে

এই বৎসরের মধ্যে আমরা বাস্তবে সমাজতন্ত্র গঠনে কতটুকু এগিয়েছি। কিন্তু এগিয়ে যাওয়া তো দূরের কথা, দেখতে পাচ্ছি স্বেচ্চাচারীতা, ব্যক্তি তান্ত্রিক, ভণ্ডামী এসব ছাড়া আর কিছুই হয় নাই। ত্রিপুরার উন্নতি হওয়া তো দূরের কথা বরঞ্চ ত্রিপুরার মধ্যে নানান রকমের বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে তারজন্য উনারাই দায়ী। আমরা স্বাধীন দেশের নাগরিক। কিন্তু আমাদের ব্যক্তি স্বাধীনতা হরণ করার জন্য দায়ী হলেন এই মন্ত্রীমণ্ডলী। এতদিন পর্য্যন্ত সাধারণ মানুষ, কর্মচারী তাদের সুখ দুঃখের কথা / বলতে পারে নাই। তাদের কথা বলার অধিকার হরণ করেছিলেন Rule 5 এর ভয় দেখিয়ে, পুলিশ দিয়ে শাসিয়ে। আজ ত্রিপুরার মানুষ জাগ্রত, তাই আজ আমি মন্ত্রীদের হুসিয়ার করে দিতে চাই যে আজ তারা তাদের অভিযোগ বলার সাথে সাথে যেন উল্টা কাজ না করেন। বর্ত্তমানে কোন কর্ম্মচারী তাদেয় অভাব অভিযোগের কথা বললে তাকে তার জায়গা থেকে বদলী করে দেওয়া হয়, সরিয়ে দেওয়া হয়। সন্ত্রাস সৃষ্টির জন্য সৃষ্টি হয়েছে Home Guard, Police. এই Policeএর দলই যে এই সরকারের বিরুদ্ধে একদিন রুখে দাঁড়াবে না তার প্রমাণ কি? এই সমস্ত দুর্নীতি যদি চলতে থাকে তবে তারাও একদিন রুখে দাড়াবে। সারা ত্রিপুরার মানুষ তাদের ক্ষমা করবে না। এই জন প্রতিনিধিরা আর থাকবে না। কাজেই আজকের দিনে এই অবস্থার পরিপ্রেক্ষিতে উনার প্রস্তাবটা বিশেষ আলোচনার যোগ্য হয়ে উঠেছে এবং এই প্রস্তাবটি আমি বার বার সমর্থন করছি। আমি আশা করি এই হাউসের অন্যান্য সদস্যরা ও তা সমর্থন করবেন। আর যারা বিরোধীতা করবেন তারা তোষণনীতি পোষণ করছেন। তাদের নিজস্ব মত প্রকাশ করার সাহস পান না। মন্ত্রীদের ধমকে তাদেব তোষণনীতিই পোষণ করতে হয়। যদি সত্যি সত্যিই তারা তাদের ব্যক্তি স্বাধীনতা প্রকাশ করতে চান তবে তারা তাদের নিজস্ব মত প্রকাশ করবেন এবং তবে বুঝা যাবে তারা স্বাধীন দেশের জন প্রতিনিধি। কিন্তু এই তোষণনীতি আর চলবে না। যেদিন থেকে এই তোষণনীতি প্রকাশ হয়ে যাবে সেদিন থেকে ত্রিপুরার বুকে তাদের আর স্থান হবে না। তাই আমি তাদের বার বার হুসিয়ার করে দিচ্ছি, এই তোষণনীতি না করে যাতে সমস্ত কথা স্পষ্টভাবে বলেন চিন্তা করতে এবং আমরা যাতে আরো অগ্রগতির দিকে এগিয়ে যেতে পারি আলাপ আলোচনা করে তার চেষ্টা করা উচিত। এই কথা বলে প্রস্তাবেব সমর্থনে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—Shri Benoy Bhusan Banerjee, please speak for ten minutes.

**শ্রীবিনয়ভূষণ ব্যানার্জি** :—মাননীয় অধ্যক্ষ মহোদয় এখানে মাননীয় সদস্য শ্রীদেবেন্দ্র কিশোর মহাশয়ের প্রস্তাব হল "সরকারী কর্মচারী, ছাত্র সমাজ ও যুবকদের মধ্যে যে হতাশার সৃষ্টি হইয়াছে তাহা দূরীকরণের প্রকৃত উপায় নির্দ্ধারণের জন্য যে বাস্তব তথ্যাদির প্রয়োজন, সেই তথ্যাদি সংগ্রহের জন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটি তথ্য সংগ্রহ কমিটি গঠন করা হউক।" এই প্রস্তাব সম্পর্কে আমার পূর্ববর্ত্তী বক্তারা বলেছেন এবং অনেক তথ্য পরিবেশন করেছেন। তবে কেন এই হতাশার ভাব, কেন এই উশৃঙ্খলতা এবং তার যে কি

তথ্য সেটাও উনি পরিবেশন করেছেন। তবে আমার দিক দিয়ে আমি বলব এই তথ্য সর্বোপরি প্রতিষ্ঠিত কি না সেটাই আমাদের ভাল করে দেখা দরকার। তাই আমি এই প্রস্তাবটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। যদি একটা প্রস্তাব সম্মুখে রেখে মন্ত্রী পরিষদকে হেয় করার উদ্দেশ্য থাকে তাহলে প্রস্তাবের যে মূল উদ্দেশ্য সেটা প্রকৃত স্বার্থকতা অর্জন করে না বলেই আমি মনে করি। আজ সমস্ত ত্রিপুরাতে কর্মচারী বিপ্লব, ছাত্র বিপ্লব। যুগান্তর যে বিপ্লব সেটা কেবল ত্রিপুরাতেই সীমাবদ্ধ নয় সমস্ত ভারতবর্ষেই বিরাজমান। এমনকি সমগ্র পৃথিবী বললে ও অত্যুক্তি হবেনা। আমি এক জায়গায় দেখেছি বিভিন্ন মনীষিরা একত্রিত হয়ে পৃথিবীর এই পরিস্থিতির কথা চিন্তা করছেন এবং ভাবছেন ইহার মূল কারণ কি? তাই আমি বলছি ত্রিপুরায় যে বিশেষ বিশেষ সমস্যা এবং অবস্থা সেটা দেখা দরকার। এখানে আমি উপলব্ধি করছি যে মানুষের ক্ষুধাই বিশৃঙ্খলার একমাত্র কারণ। মানুষের ক্ষুধা এতো বেড়ে গেছে যে তারা নীতি বোধও ভূলে যাচ্ছে। সেটা আমাদের খুঁজে দেখা দরকার। আর কাদের দরুণ এরূপ ঘটছে সেটাও আমাদের দেখা দরকার। আমরা জাগ্রত মানুষের ভোটে এখানে এসেছি, আমাদের অনুসন্ধান করার একটা ক্ষমতা আছে এবং যোগ্যতা আছে। সেই যোগ্যতা নিয়েই আমরা এখানে কথা বলি এবং দেশের প্রকৃত অবস্থা উদ্ঘাটন করি। যদি আমরা লক্ষ্য করি তবে দেখতে পাবো—কর্মচারীদের যে দাবী দাওয়া সেটা গনতান্ত্রিক অধিকার। সে অধিকার তাদের আছে। আমরা দেখতে পাই সরকারী কর্মচারীদের যে ন্যায্য দাবী সেটা অনেক পিছনে পড়ে আছে, একথা সত্য। সেই দাবী দাওয়া আদায়ের জন্য সরকারী কর্মচারীরা এগিয়ে আসে কিন্তু তাদের মুখপাত্র হয় কারা—তখন দেখতে পাই কমিউনিষ্ট লিডাররাই হয় তাদের মুখপাত্র। গ্রামে গিয়ে কৃষকদের বলে ধান চালের মূল্য বাড়াও আর শহরে এসে বলে যে এগুলির মূল্য কমাও। কিন্তু এরা কৃষকদের একথা বলবে না যে তোমরা উৎপাদন বাড়াও তোমাদের পরিশ্রম করতে হবে, দেশকে বাঁচাতে হবে। ভারতকে স্বাধীন রাখতে হলে আমাদের আরো কঠোর পরিশ্রম করতে হবে। কিন্তু আমরা দেখতে পাই শ্রেণী সংগ্রামে তারা মদত্ দেয়। সেটাও যদি তথ্য সংগ্রহ কমিটি অনুসন্ধান করেন তবে দেখতে পাবেন। স্বাধীনতা পাওয়ার পর আমরা মানুষকে বুঝিয়ে ছিলাম যে ক্রমে আমরা অনেক কিছু পাব কিন্তু আজও তাহা পূরণ করা হল না, এটাও একটা কারণ। কিন্তু আমরা দিতে পারিনি বলে যে চেষ্টার ত্রুটি করেছি তা নয়। এই চেষ্টার সাথে ভারতের সমস্ত জনসাধারণের সঙ্গে হাত মিলিয়ে সেই প্রতিশ্রুতি যাতে ফলপ্রসু হয় সেই চেষ্টা করা দরকার। ভারতের শিল্প প্রতিষ্ঠানগুলির উন্নতি সাধনে জন্য অন্যান্য শরিকি দলগুলিরও সহযোগীতা তাদের কাছ থেকে পাওয়া যায় নাই। তারা বিদেশীদের ইঙ্গিতে চলে। ভারতের অগ্রগতিকে রুদ্ধ করে তাদের নিজেদের স্বার্থটাকে বড় করে দেখার জন্যই ভারতের উন্নতির বিঘ্ন ঘটেছে। সেটা যদি অনুসন্ধান করা যায় তাহলে প্রকৃত তথ্য পাওয়া যাবে। ছাত্ররা যুবক, তারা উশৃঙ্খল হয় নাই, উশৃঙ্খল হয়েছি আমরা। কারণ আমরা রাজনৈতিক চক্রান্তে এবং স্বার্থে ঐ সমস্ত ছাত্রকে, শিশুগণকে, যারা দেশের ভবিষ্যত বংশধর তাদেরকে ভুল পথে চালিয়ে নেওয়া হচ্ছে রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য। এবং তদন্ত করলে বাস্তবে আমরা এটাও প্রমান করতে পারব। শুধু ত্রিপুরাতে নয় কলিকাতা ইউনিভারসিটিতে যেখানে জ্ঞানী গুণী

ব্যক্তিরা এদেশকে পরিচালনা করে এসেছেন এতদিন ধরে। যাদের পরিচালনায়, যাদের জ্ঞানলব্ধ শিক্ষা ধারায় পরাধীন দেশকে স্বাধীন করেছে সেই পবিত্র স্থানেই আমরা দেখেছি উশৃঙ্খলতা এবং জঘন্য আক্রমণ। এও কি কংগ্রেস শাসনের দোষ? এখন ত আর সেখানে কংগ্রেস শাসন নেই। আজ সেখানে চলছে লুণ্ঠন, অরাজকতা, প্রতিদিন পত্রিকা খুললে তা আমরা দেখতে পাই। হাউসে এই যে প্রস্তাব এসেছে আমি বলি এটা খুব সুন্দর প্রস্তাব। এটা অনুসন্ধান করে দেখা দরকার। দেশে শান্তি শৃঙ্খলা রক্ষা করতে হলে, দেশকে উন্নতির পথে নিতে হলে আমিও চাই একটা অনুসন্ধান করে সমস্ত বিক্ষোভের মূল কারণগুলি দুর করা দরকার। প্রকৃত দোষী এবং সত্যিকারের পথ বাহির করার জন্য এই অনুসন্ধান কমিটি করার দরকার বলে আমিও মনে করি। কিন্তু একটা প্রস্তাব এনেই উদ্দেশ্যমূলক ভাবে মন্ত্রীদের নিন্দা করে জনতার সামনে বাহবা নিতে চাই। এই কি আমাদের দেশকে ভালবাসা। জনসাধারণের মঙ্গল করা। এটা কি আমাদের মহৎ উদ্দেশ্য প্রমাণিত হয়। এ শুধু সাধারণ মানুষকে ধোকা দেওয়া তাদেরে ভুলপথে চালিত করে নিজেদের স্বার্থ সিদ্ধি করা। তাই আমি বলছি আসুন আমরা সবাই প্রকৃত দোষীকে বার্হির করে শান্তি শৃংখলা ফিরিয়ে আনি। এই বলে এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Shri Monomohan Deb Barma please speak for ten minutes.

**Shri Monomohan Deb Barma :**—মাননীয় Speaker Sir, মাননীয় সদস্য শ্রীদেবেন্দ্র কিশোরবাবু আজকে যে প্রস্তাব এনেছেন, বর্ত্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে এই প্রস্তাবের যৌক্তিকতা আছে, স্বার্থকতা আছে তা আমি মনে করি। যেহেতু এটা facts finding committee সেইহেতু শুধু facts দেখার জন্যই এই কমিটি হওয়া উচিত। তার আগে আমরা সবাই যদি এর কারণ বুঝতে পারি তাহলে ত এই facts finding committee না করলেও চলে যুবাদের মধ্যে হতাশা আছে আমরা এটা স্বীকার করে নিয়েই facts বাহির করব। ছাত্র, শিক্ষক, কর্মচারী, ব্যবসায়ী, সমাজের সবস্তরের লোকদের মধ্যে হতাশা আছে এই বাস্তব সত্যকে প্রথম আমরা স্বীকার করে নেব এবং তারপর সেটাকে দূর করতে গেলে আমাদের কি করা দরকার কিভাবে আমাদের অগ্রসর হওয়া দরকার, সুন্দর সমৃদ্ধ ত্রিপুরা গঠন করতে কিভাবে অগ্রসর হওয়া দরকার সেটা এই fact finding committee বের করতে পারবে বলে আমি মনে করি। ত্রিপুরার মূল যে সমস্যা সে সম্পর্কে আমি আমার মতামত ব্যক্ত করতে চাই। সারা ভারতে আজকে পরিকল্পনার মাধ্যমে উন্নয়ন চলছে। চতুর্থ পরিকল্পনা চলছে এই পরিকল্পনার উদ্দেশ্য হল ত্রিপুরা তথা ভারতকে সমৃদ্ধির পথে নিয়ে যাওয়া। শিক্ষার ক্ষেত্র থেকে জীবনের সর্ব্বক্ষেত্রে আর্থিক, বৈষয়িক সামাজিক সকল ক্ষেত্রে উন্নয়ন করা এই পরিকল্পনার লক্ষ্য। একটা জনসংখ্যা ধরে এই উন্নয়নের সীমারেখা টানা হয়। কিন্তু আজকে ভারতবর্ষে জনসংখ্যা দ্রুত বেড়ে চলছে। আজকে ভারতের জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে 2.5 কিন্তু উন্নয়নের ক্ষেত্রে আমরা দেখি ·11 বর্ত্তমানে যে সব পরিকল্পনা আছে সেই পরিকল্পনাগুলি যদি ঠিক ঠিকভাবে চলে সেইগুলি যদি সাকসেশফুলও হয় তাহলেও এই

ক্রমবর্দ্ধমান জনসংখ্যার সঙ্গে তা খাপ খাবে না। আজকে উন্নতি হচ্ছে ঠিক কিন্তু জনসংখ্যার অনুপাতে তা কিছুই নয়। কাজেই প্রতিটি নাগরিক উপকৃত হচ্ছে না। তাই আজকে ভারতবর্ষে পরিবার পরিকল্পনার গুরুত্ব অপরিসীম। এই পরিবার পরিকল্পনা যদি সাকসেশফুল না হয় তাহলে ভারতের বৈষয়িক উন্নতি ব্যাহত হবে। এই জনসংখ্যা বৃদ্ধি ত্রিপুরার ক্ষেত্রে আরও ভয়াভহ। সারা ভারতে যদি গড়ে 2·5 হয় আর তা ত্রিপুরার ক্ষেত্রে 75% হবে। ১৯৫১ ত্রিপুরা লোক সংখ্যা ৬ লক্ষ আর ১৯৬১ যদি ১১ লক্ষের উপর হয় তাহলে প্রায় 60% উপর বেড়েছে।

এখন আমাদের দেখতে হবে ত্রিপুরাতে যে হারে লোক বাড়ছে সেই হারে পরিকল্পনার কাজ বেড়ে চলছে কিনা। না তা চলছে না। এবং সেই কারণে আজকে চাকুরীর ক্ষেত্রে হোক, ব্যবসার ক্ষেত্রে হোক, কৃষির ক্ষেত্রে হোক সর্ব্বক্ষেত্রে একটা চাপ বাড়ছে। আমি দেখতে পাই এইসব সমস্যা দিন দিন বাড়ছে। সরকারী হিসাব পত্রেও আমরা তার প্রমাণ পাব। প্রথম মাত্র এখানে ৫ হাজার টন খাদ্য আনা হত, তারপর ১০ হাজার টন, তারপর ১৫ হাজার টন, তারপর ২৫ হাজার টন, তারপর এখন ৭১ হাজার টনের উপর। এইভাবে দিন দিন বেড়ে চলছে। এর থেকেই বুঝতে পারব ত্রিপুরাতে কিভাবে চাপ পড়ছে। ত্রিপুরাতে উৎপাদন বাড়লেও জনসংখ্যার অনুপাতে তা কিছুই নয়। জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে উৎপাদন cope করতে পারছে না তাই প্রতিবৎসর বাহির থেকে অধিক খাদ্য আমদানী করতে হয়। এই খাদ্য সমস্যা ত্রিপুরার প্রধান সমস্যা। এদিক থেকে বিচার করে দেখতে হবে আমাদের সত্যিকারের সমস্যা কোথায় সেটা খুজে বের করতে হবে। আজকে ছাত্র এবং যুবকদের মধ্যে যে উশৃঙ্খলতা সেটা শুধুমাত্র ত্রিপুরার সমস্যা নয়, এটা সারা ভারতবর্ষের সমস্যাও নয়, সারা পৃথিবীর সমস্যা। এই সমস্যা রাশিয়া, চীন, আমেরিকা সর্ব্বত্রই আছে। যাহোক আমাদের দেশে এই সমস্যা সমাধানের জন্য এই facts finding committee গঠন করে কারণগুলি বাহির করা দরকার। তাই এই committee গঠন করার প্রয়োজনীয়তা আমি অনুভব করি।

**Mr. Speaker :**—Hon'ble Chief Minister.

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের এই যে একটা নবজাগরণ সেটা হল বার্থ পেইন অব সিভিলাইজেশন, বর্ত্তমান সভ্যতার একটা জন্ম লগ্নে। অতএব কোন সময়ে কোন মুহুর্ত্তে, কোন জন্মই হতে পারে না ব্যথা ও বেদনা ছাড়া। কাজেই ভারতবর্ষও পৃথিবীর বাইরে নয় পৃথিবীর ভিতরেই, পৃথিবীর সাথেই তা জড়িত। অতএব স্বাধীনতার পর ভারতের জনসাধারণের চিন্তা ধারা নতুনভাবে এসেছে। তাই নবীনদের কথায় বলতে হবে—নতুন নতুন জন্ম লাগি কাতর সব প্রাণী। নতুনের জন্মের জন্য আমাদের দেশেও সমস্ত মানুষের মধ্যে এক সাড়া জেগেছে। এটা হল গণতান্ত্রিক জীবনের একটি সাড়া। আমাদের দেশে যে আইন-কানুন আছে, সভা করা, সমিতি করা, স্লোগান দেওয়া আইন সম্মত। সরকার ধ্বংস হউক একথা বলাও আইন সঙ্গত। কোন ব্যক্তি বিশেষের যেমন শচীন সিং মুরদাবাদ, একথা বলার অধিকার প্রতিটি মানুষেরও স্বীকৃতি আছে। অতএব সেই স্বীকৃতির মধ্য দিয়ে মানুষ এই গণতান্ত্রিক অধিকার নিয়ে এসেছে এবং অগ্রসর হয়েছে এবং

দাবী জানাবে। দুঃখ থাকলেই দাবীর অভিব্যক্তি এবং প্রতিটি মানুষের স্বাধীনতার স্বীকৃতির মধ্য দিয়ে ভারতবর্ষের গণতন্ত্র চলছে। কাজেই প্রতিটি মানুষের যদি বাধা থাকে, অভিযোগ থাকে, সরকারকে তা জানাবে এবং সেই অনুসারে সরকারের যে বাজেট থাকবে, তার মধ্য দিয়ে আমরা তা নিশ্চয়ই পালন করবো। কাজেই আজ ছাত্রদের যে দাবীর কথা, তারা যদি ন্যায় সঙ্গতভাবে তাদের দাবী জানায়, যেটা আমাদের ক্ষমতায় থাকে, তা কখনও আমরা কার্পন্য করতে পারি না। অতএব তারা সমবেতভাবে মন্ত্রীদের কাছে আসবে, Member দের কাছে আসবে। প্রতি মানুষের কাছে যাবে তাদের দাবীর অভিব্যক্তির জন্য। একথা বলতে গিয়ে মাননীয় অঘোর বাবু অমরপুর সম্বন্ধে এবং বিশ্রামগঞ্জ সম্পর্কে যে অভিযোগ করেছেন আমি সেই অভিযোগ সম্পর্কে এই বলতে পারি যে তা সত্য নয়। এই অভিযোগ সম্পূর্ণ অসত্য। বিকৃত তথ্য এই হাউসে পেশ করা হয়েছে। সম্পূর্ণ ঘটনা না জেনে শুধু মাত্র ব্যক্তিগত আক্রোশে মানুষকে নিন্দিত করার অধিকার অপরের নাই। অতএব এটা ত গণতন্ত্র নয় যে অন্যের অধিকার অপরের স্বাধীনতাকে উপেক্ষা করব। জনসাধারণ আমাদের ক্ষমতা দিয়েছে। সে ক্ষমতার বলে বলীয়ান হয়ে আমরা অন্যের উপর এইভাবে অন্যায় দোষারূপ করব এটা আমি ন্যায়সঙ্গত, যুক্তিসঙ্গত মনে করতে পারি না। কারণ যে ব্যক্তির সম্পর্কে অভিযোগ করা হয়েছে সেই ব্যক্তি এই জায়গায় উপস্থিত নেই। হয়ত হাউস আমাকে ক্ষমতা দিয়েছে কিন্তু তাঁর অনুপস্থিতিতে, তাকে কোন সুযোগ না দিয়ে তাকে এইভাবে আক্রমণ করা, শিক্ষক সমাজের উপর বিশৃঙ্খলা সৃষ্টি, ছাত্রদের মধ্যে যুবকদের মধ্যে, সমাজের মধ্যে তা আমরা করতে পারি কি না? তারপর এখানে হতাশার কথা বলা হয়েছে। অভাব অনটন আছে, অভিযোগ আছে তা আমি অস্বীকার করি না। সেই জন্য অর্থ-নৈতিক ক্ষেত্রে ভারত সরকার একটি নূতন পথে অগ্রসর হয়েছেন। ব্যাঙ্ক জাতীয়করণ হল সেই পথের প্রথম সোপান। সাধারণ মানুষের আর্থিক উন্নতির জন্য এই ব্যাঙ্কের মাধ্যমে বিভিন্ন প্রকার কর্ম্মসূচি গ্রহণ করা হচ্ছে। আমাদের ত্রিপুরার Employeeদের বেতন ইত্যাদিতে সুযোগ সুবিধা দিবার জন্য আমরা এই বিষয়ে West Bengalএর সাথে মিলিয়ে চলছি। এবং সেই অনুসারে কাজ চলছে এবং চাকুরী ক্ষেত্রে আমরা U. P. S. Cর মারফতে Class II অফিসারদের নিয়োগ করছি। কারণ আমাদের এখানে Provincial Service Cadre নেই। এই Provincial Service Cadre আমাদের হওয়া দরকার বলে আমি মনে করি to solve the un-employment problem of Tripura. Provincial Service না থাকায় আমাদের ত্রিপুরার ছেলেদেরে সমস্ত class II post এর জনা দিল্লিতে U. P. S. Cএর সামনে দাঁড়াতে হয়। এতে যেমন তাদের অন্যান্য Province এর সাথে প্রতিযোগীতা করতে হয় তা তেমনি ব্যয় সাধ্য এবং অন্য অনেক অসুবিধা হয় ত্রিপুরার লোকদের পক্ষে। কাজেই Provincial Service করা দরকার প্রত্যেক Province এ Provincial Cadre আছে। Provincial Service ছাড়াও all India Service যেমন Post & Telegraph, Customs, Income-tax ইত্যাদি অনেক আছে। এই সমস্ত চাকুরীর ক্ষেত্রেও যাতে ত্রিপুরার ছেলেরা বাহিরে না গিয়ে এখানে পরীক্ষা দিতে পারে এবং উপযুক্ত সংখ্যক পোষ্টে নিয়োগ পেতে পারে তারজন্যও সরকার সচেষ্ট আছে।

কাজেই এইসব দিক দিয়ে আমাদের চিন্তা করতে হবে এবং কাজ করতে হবে। তাহলে আমরা অন্ততঃ কিছু সংখ্যক ছেলের বুকে আশার আলো জাগাতে পারবো। তাই আজকে এই যে প্রস্তাব এখানে এসেছে এটার রাজনৈতিক অভিসন্ধির উর্দ্ধে রেখে কি করে কথিত সমস্যার মোকাবিলা করা যায় সেইজন্য দলমত নির্বিশেষে সমবেত ভাবে যেন অগ্রসর হই to develope economic conditions of the students, youths, employees and others এবং অর্থ-নৈতিক দিক দিয়ে সামঞ্জস্য রক্ষা করার জন্য কৃষক থেকে শ্রমিক পর্য্যন্ত সকলের পরিকল্পনা নিতে হবে। আর একটা কথা আছে পূর্ব্বে আমাদের শিক্ষা অভিজাতদের মধ্যে সীমাবদ্ধ ছিল। আর আজকে Education হয়েছে Universal. এই শিক্ষা বিস্তারের ফলে সমাজে যারা শিক্ষিত হবে সেই শিক্ষিত যুবকদের কি করে কাজ দেওয়া যায় সেই চিন্তা আমাদের প্রথম করতে হবে। অবশ্য সেই জন্য ভারত সরকার এক বিরাট ব্যবস্থা গ্রহণ করেছেন রাষ্ট্রায়াত্ব ব্যাংকগুলির মাধ্যমে। আর ভারত সরকারের এই পরিকল্পনা যাতে ঠিক ঠিক ভাবে রূপায়িত হয় তার জন্য আমাদের যুবকদেরও সচেষ্ট হতে হবে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :**—Sri Debendra Kishore Choudhury to give his reply.

**Shri Debendra Kishore Choudhury :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যদের নিকট আমার আবেদন—আমি যে প্রস্তাবটি-এনেছি এটা নিয়ে আমরা সকলে আলাপ আলোচনা করেছি এবং আলোচনা করে এইটুকু সকলেই বুঝেছি যে এই প্রস্তাবটা বর্ত্তমান সময়ে দেশের স্বার্থে বিশেষ প্রয়োজন এবং সেইজন্য তথ্যাদি সংগ্রহ করার জন্য আমরা facts finding committee করতে চাই। অনেকে অনেক কারণ দেখিয়েছে সেই সবগুলি ঠিক হতে পারে নাও হতে পারে তার উপর নির্ভর না করে আমরা facts finding committee করে প্রকৃত তথ্য সংগ্রহ করে তারপর যদি সরকারকে প্রকৃত পথের সন্ধান দিতে পারি এবং সরকার যদি সেই ভাবে কাজ করে তা হলেই আমাদের সমস্যার সমাধান হবে। তাই আজকে সকল সদস্যের নিকট আমার আবেদন আমরা সকলে একমত হয়ে যেন এটা গ্রহণ করি। আর সরকারের নিকট আমার অনুরোধ যে এটা গ্রহণ করার পর যেন অন্যান্য resolution এর মত দীর্ঘদিন file চাপা পড়ে না থাকে এবং যত শীঘ্র সম্ভব কার্য্যকরী হতে পারে তার জন্য সরকারের নিকট আবেদন রাখব।

**Mr. Speaker :**—Discusion on the resolution is over. Now I am putting to vote the resolution. The question before the house is that this Assembly is of opinion that সরকারী কর্মচারী, ছাত্রসমাজ ও যুবকদের মধ্যে যে হতাশার সৃষ্টি হইয়াছে তাহা দূরীকরণের প্রকৃত উপায় নির্দ্ধারণের জন্য যে বাস্তব তথ্যাদির প্রয়োজন, সেই তথ্যাদি সংগ্রহের জন্য বিধান সভার সদস্যদের নিয়ে একটি তথ্য সংগ্রহ কমিটি গঠন করা হউক।"

**The resolution was then put to vote and passed by voice vote. The house was adjourned till 11 A. M. on Tuesday, the 30th September, 1969.**

## STARRED QUESTION NO. 465

**By Shri Rajkumar Kamaljit Singh, Member.**

### QUESTION

Will the Hon'ble Minister-in-Charge of the Appointment & Services Department be pleased to state .—

1. Is it a fact that selections of Circle Officer, Sub-Deputy Collector, Deputy Collectors of the Tripura Government are made through the Union Public Service Commission ?

2. If so, requisition for how many posts were sent to the U. P S. C. by the Tripura Govt. since 1951 upto now ( posts wise and year wise ).

3. No of persons so far selected with their names (posts wise and year wise) and

4. No. of such selected persons with name who have so far joined since 1951 (post wise and year wise).

### ANSWER

1. Yes, certain percentage meant for direct recruitment in the post of Circle Officer & Sub-Deputy Collector are selected through the U. P. S. C. Posts of Deputy Collector outside T. C S. are filled by promotion from Sub Deputy Collector on the recommendation of the D. P. C.

2.
3. } Information is furnished in the Annexure.
4.

## ANNEXURE

| Name of Post. | Year of requisition. | Number of posts for which requisition sent to U. P. S. C. | Name of persons selected by the U. P. S. C. | Name of persons joined. | Name of persons not joined. | Reasons for not joining. |
|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 |
| 1. Circle Officer. | 1951 to 1959 | — | — | — | — | — |
| | 1960 | 7 | 1) Shri R. Dighal<br>2) Shri A. M. Dutta<br>3) Shri S. K. Ganguly<br>4) Shri R. B. Paul<br>5) Shri S. D. Paul<br>6) Shri D. K. Sen<br>7) Shri K. R. Das<br>8) Shri M. K. Majumder | 1) Shri R. Dighal<br>2) Shri A. M. Dutta<br>3) Shri S. K. Ganguly<br>4) Shri S. D. Paul<br>5) Shri D. K. Sen<br>6) Shri K. R. Das<br>7) Shri M. K. Majumder | 1) Shri R. B. Paul | He did not join since his pay could not be protected. |
| | 1961 to 1964. | — | — | — | — | — |
| | 1965 | 1 | 1) Shri B. K. Mitra<br>2) Shri J. Barman | 1) Shri J. Barman | 1) Shri B. K. Mitra | He did not join. |
| | 1966 to 1969 | — | — | — | — | — |
| 2. Sub-Deputy Collector. | 1951 to 1960 | — | — | — | — | — |
| | 1961 | 18 | 1) Shri D. K. Barua<br>2) Shri S. N. Gupta<br>3) Shri Indrajit Mandal | 1) Shri S. N. Gupta<br>2) Shri S. Ganguly<br>3) Shri D. K. Bhattacharjee | 1) Shri D. K. Barua<br>2) Shri Indrajit Mandal<br>3) Shri M. K. Dutta | 1) Declined to join.<br>2) Declared unfit by the Medical B ard.<br>3) Adversely reported by Police Authority. |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 |
|---|---|---|---|---|---|---|
| | | | 4) Shri S. Ganguly<br>5) Shri D. K. Bhatta-charjee<br>6) Shri M. K. Dutta<br>7) Shri A. Mitra<br>8) Shri H. M. Choudhury<br>9) Shri J. Dutta<br>10) Shri M. K. Sarkar<br>11) Shri H. P. Siva<br>12) Shri B. B. Chakma<br>13) Shri J. P. Gupta<br>14) Shri A. M. Dutta<br>15) Shri B. K. Roy<br>16) Shri S. B. Dutta<br>17) Shri S. B Sarkar<br>18) Shri J. C. Chakraborty. | 4) Shri H M. Choudhury<br>5) Shri M. K. Sarkar<br>6) Shri H P. Siva<br>7) Shri J. P. Gupta<br>8) Shri A. M. Dutta<br>9) Shri D. K. Dutta<br>10) Shri S. B. Dutta<br>11) Shri S. B. Sarkar<br>12) Shri J. C. Chakraborty | 4) Shri A. Mitra<br>5) Shri J. Dutta<br>6) Shri B. B. Chakma | 4) He did not turn up to appear before Medical Board.<br>5) He declined to join.<br>6) He was dismissed from service as Circle Officer. |
| Sub-Deputy Collector. | 1962 to 1964 | — | — | — | — | — |
| | 1965 | 1 | 1) Shri Roshan Lal | 1) Shri Roshan Lal | — | — |
| | 1966 to 1969 | — | — | — | — | — |
| 3. Deputy Collector. | 1951 to 1969 | — | — | — | — | — |

## STARRED QUESTION NO 524.
**By Shri Suresh Chandra Choudhury, M.L.A.**

### QUESTION

১। ত্রিপুরায় ঝড়ে ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের জন্য সরকারী নির্দ্ধারিত দামে বিক্রয়ের জন্য ১৯৬৮-৬৯ ইং সনে কি পরিমাণ টিন ত্রিপুরায় আসিয়াছে ?

### ANSWER

১। ৫৮৭ বাণ্ডেলে ৫৪৬০ টুকরা টিন ত্রিপুরায় ঝড়ে ক্ষতিগ্রস্থ ব্যক্তিদের জন্য সরকারী নির্দ্ধারিত দামে বিক্রয়ের জন্য ১৯৬৮-৬৯ইং সনে অত্র বিভাগের মারফতে ত্রিপুরায় আসিয়াছে।

### QUESTION

১। এই সকল টিনের মিল রেইট কত এবং বিক্রি দর কত ছিল ?

### ANSWER

২। এই সকল টিনের মিল রেইট প্রতি মেট্রিক টনে ১৯৮৯.০০ টাকা হইতে ২০১৮.৩৪ পয়সা এবং বিক্রি দর প্রতি বাণ্ডেলে ২৩৪.২৭ পয়সা হইতে ২৮৮.৭০ পয়সা।

## STARRED QUESTION NO. 809.
**By Shri Aghore Deb Barma, M.L.A.**

### QUESTION

1. Whether it is a fact that Shri Kanai Roy (Sadar), Shri Lakshmi Ch. Dey and Shri Gouranga Chakraborty (Kailasahar) were class IV employees of Relief and Rehabilitation Department under Tripura Govt. ?

### ANSWER

1. Yes.

### QUESTION

2. If so, whether the above mentioned persons have been absorbed to other Department with continuation of their service accordingly.

### ANSWER

2. They have been transferred to Revenue Department with continuation of their services along with the residuary works of this Department with effect from 1.7.1963.

### QUESTION

3. If not, the reasons thereof ?

### ANSWER

3. Does not arise.

## STARRED QUESTION NO. 615.
**By Shri Bidya Ch. Deb Barma.M.L.A.**

### QUESTION

১। আগরতলা ও কমলপুরে পুলিশ গুলি চালনার উপর যে দুইটি বিচার বিভাগীয় তদন্ত হইয়া গিয়াছে তাহার রিপোর্ট সরকার প্রকাশ করেন না কেন ?

২। ঐ দুইটি রিপোর্টের বক্তব্য কি সরকার গ্রহণ করিয়াছেন ?

৩। যদি গ্রহণ করিয়া থাকেন তবে তাহার বিবরণ ?

### ANSWER

১। ২। ৩। } তদন্ত কমিশনের রিপোর্ট সরকারের পরীক্ষাধীন আছে।

## STARRED QUESTION NO. 544
**By Shri Abhiram Deb Barma**

### QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

(১) ১৯৬৯এ ত্রিপুরার বিভিন্ন পত্র পত্রিকায় মোট যে কয়টি অনাহারে মৃত্যুর সংবাদ প্রকাশিত হইয়াছে তন্মধ্যে কতটি ক্ষেত্রে সরকার তদন্ত করিয়াছেন এবং কতটি ক্ষেত্রে ঐ সংবাদের প্রতিবাদ জানিয়েছেন ?

(২) যে সকল পরিবারে অনাহারে মৃত্যু ঘটিয়াছে সেই পরিবারকে কোন অর্থ সাহায্য দেওয়া হইয়া থাকিলে পরিবারের নাম ও সাহায্যের পরিমাণ।

### ANSWER

(১) অনাহার জনিত যে সকল মৃত্যু সংবাদ পত্রিকায় বা অন্যান্য ভাবে প্রকাশিত হইয়াছে, সেইগুলি তদন্ত ক্রমে ভিত্তিহীন বলিয়া প্রমাণিত হইয়াছে।

(২) প্রশ্ন উঠে না।

## STARRED QUESTION NO. 463

**By Shri Raj Kumar Kamaljit Singh, M. L. A.**

### QUESTION

**Will the Hon'ble Minister-in-charge of the Home (Police) Department be pleased to state :—**

1. **How much cloths (Pants, Shirts, Woolen garments, Socks, Blankets shoes etc) are supplied annually to Home Guards serving under Police Department ?**
2. **Is it a fact that Home Guards are not supplied with further cloths after they are supplied with cloths while they are appointed ?**
3. If so, why ?

### ANSWER

1. Clothing to Home Guards are supplied according to the scale laid down by the Government of India. There is no provision for annual supply of all the prescribed clothings to Home Guards.

The following items of uniforms are prescribed for the Home Guards.

| Sl. No. | Item | Unit | Life |
|---|---|---|---|
| i) | Shirt—Khaki Cellular | 1 | 1 yr. |
| ii) | Trousers Khaki Drill | 1 pr. | 1 ,, |
| iii) | Belt-Web or Ranvas | 1 | 4 yrs. |
| iv) | Anklets-Web or Canvas | 1 pr. | 4 ,, |
| v) | Socks | 1 ,, | 4 ,, |
| vi) | Boots ankle—Black. | 1 ,, | 3 ,, |
| vii) | Beret—Cloth. | 1 ,, | 2 ,, |
| viii) | Shoulder Tittles. | 1 ,, | 3 ,, |
| ix) | Cap Badge | 1 ,, | 4 ,, |
| x) | Whistle | 1 | 4 ,, |
| xi) | Lanyard | 1 | 4 ,, |
| xii) | Great Coats. | | 10% of the Total Home Guards. |
| xiii) | Jerseys. | | 65% of the Total Home Guards. |

2. **No. As and when the life of the clothings issued is over, new clothing are supplied.**
3. Does not arise.

## STARRED QUESTION NO. 512.
**By Shri Suresh Ch. Choudhury, M. L. A.**

**প্রশ্ন**

১। ১৯৬৮ এবং ১৯৬৯ ইং সনে ত্রিপুরায় উদ্বাস্তু ক্যাম্প তৈয়ারী করার জন্য কত টাকা মঞ্জুর হইয়াছে ?

**উত্তর**

১। ৪,৬৩,৯০০৲

**প্রশ্ন**

২। ইহাতে কত পরিবার থাকার ব্যবস্থা হইবে এবং এই সকল উদ্বাস্তুকে কোথায় পুনর্বসতি দেওয়া হইবে ?

**উত্তর**

২। ইহাতে প্রায় ৭০০ শত পরিবার থাকার ব্যবস্থা হইবে এবং তাহাদের কিভাবে এবং কোথায় পুনর্বসতি দেওয়া হইবে তাহা এখনও স্থির হয় নাই।

## STARRED QUESTION NO. 632
**By Shri Suresh Chandra Choudhury**

QUESTION

১) ভূতপূর্ব D. M S M. Kanwar বদলীর আদেশ লইয়া ত্রিপুরার একপ্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত সমগ্র ত্রিপুরা পরিদর্শন করিয়াছেন এবং সরকারী গাড়ী ব্যবহার না করিয়া নিজের গাড়ী দিয়া tour করিয়াছেন ইহার কারণ কি ?

২। তিনি সেই সময় কত টাকা T. A. এবং D, A. পাইয়াছেন।

ANSWER

১) তথ্য সংগ্রহাধীন।

২) তথ্যাদি সংগ্রহাধীন।

## STARRED QUESTION NO. 523
**By Shri Promode Ranjan Das Gupta**

QUESTION

1) Whether any employee under the Mohanpur Primary Marketing Co-operative Society Ltd. was arrested on 5. 7. 69.

2) If so, the reason thereof ?

ANSWER

1) Yes.

2) A good number of false Ration Cards issued in fictitious names were recovered from the possession of the said persons.

## STARRED QUESTION NO. 670.
**By Shri Ershad Ali Choudhury**

### QUESTION

১) বিগত ২৬শে আগষ্ট আগরতলা শহরে ১৪৪ ধারা থাকা কালিন সরকারের কি কি ক্ষতি হইয়াছে? ক্ষতির পরিমাণ কত?

২) কোন বেসরকারী ব্যক্তির কোন ক্ষতি হইয়াছে কি না?

৩) যদি হইয়া থাকে তাহার ও ক্ষতির পরিমাণ কত?

### ANSWER

১)
২) } তথ্য সংগ্রহ করা হইতেছে।
৩)

## STARRED QUESTION NO. 679
**By Shri Ershad Ali Choudhury** M. L. A,

### QUESTION

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

১) ত্রিপুরা রাজ্যে ১৯৬৯ ইং সনের আগষ্ট মাস পর্য্যন্ত কতটি বন্ধ, ঘেরাও, হরতাল ও ধর্ম্মঘট সংঘটিত হইয়াছে।

২) ইহাতে সরকারের কি পরিমাণ ক্ষতি হইয়াছে?

### ANSWER

১)
} তথ্য সংগ্রহ করা হইতেছে।
২)

## STARRED QUESTION NO. 583.
**By Shri Bidya Ch. Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :

(১) B.S F. এর বিরুদ্ধে সরকার ১৯৬৯ সালে মোট কতটি অভিযোগ পাইয়াছেন এবং ঐ সকল অভিযোগের ধরন কি?

২। ঐ সকল অভিযোগ সম্পর্কে সরকার কি ভাবে তদন্ত করেন?

৩। ঐ সকল অভিযোগ প্রমাণিত হওয়ায় কোথাও শাস্তির ব্যবস্থা হইয়া থাকিলে তাহার বিবরণ?

উত্তর

১। ২০টি—অন্যায়ভাবে গ্রেপ্তার এবং হয়রানি করার অভিযোগ ১৬টি

বাড়ীতে অনাধিকার প্রবেশ— ১টি

মারধরের অভিযোগ— ২টি

চোরা কারবার বন্ধ করিতে না পারার অভিযোগ— ১টি

২। এই সকল অভিযোগ সর্ব্বদাই দায়িত্বপূর্ণ গেজেটেড অফিসার দ্বারা তদন্ত করা হয়।

৩। তদন্ত করার পর ৪টি ক্ষেত্রে অভিযোগ মিথ্যা/ প্রমাণিত হইয়াছে আর ৩টি ক্ষেত্রে সীমান্ত নিরাপত্তা বাহিনীর লোকদের বে-আইনী কাজ করার জন্য সাবধান করিয়া দেওয়া হইয়াছে ও (একটি) ক্ষেত্রে নিম্ন পদে নামাইয়া দেওয়া হইয়াছে ইহা ছাড়া ১২টি অভিযোগ তদন্তাধীন আছে।

STARRED QUESTION NO 642

**By Shri Ghanashyam Dewan.**

QUESTION

1. The total number of A.S.I., S.I. and Inspector in the Police Department (Civil) ?
2. The number of Scheduled Tribes against them ?

ANSWER

| | | | |
|---|---|---|---|
| 1. | A.S.I. | ... | 177 |
| | S.I. | ... | 118 |
| | Inspector | ... | 25 |
| 2. | A.S.I. | ... | 10 |
| | S.I. | ... | 6 |
| | Ipspector | ... | 1 |

STARRED QHESTION NO. 760

**By Shri Aghore Deb Barma**

QUESTION

Will the Hon'ble Minister-in-Charge of the Appointment & Services Department be pleased to state :—

১) বর্ত্তমান আর্থিক বৎসরে রেভিনিউ ইন্‌সপেক্টার পদে ত্রিপুরা সরকার কাহাকেও নিযুক্ত করিয়াছেন কি না ?

২) যদি নিয়োগ করা হইয়া থাকে কতজনকে করা হইয়াছে, তারিখ এবং নাম সহ ;

৩) যাহাদেরে নিয়োগ করা হইয়াছে তাহাদের মধ্যে তপশিলি সম্প্রদায় ও উপজাতীয় সম্প্রদায়ের প্রার্থী কত ?

ANSWER

১) না

২) প্রশ্ন উঠেনা ;

## UNSTARRED QUESTION NO. 750.

**By Shri Nishi Kanta Sarker.**

Will the Hon'ble Minister-in-charge of the Appointment & Services Department be pleased to state :—

১। কতজন সরকারী কর্মচারী ১৯৬৯ ইং সনে অবসর প্রাপ্তির নোটিশ পাইয়াছেন ;

২) তাহাদের মধ্যে কতজন এক বৎসর বা দুই বৎসরের জন্য extension পাইয়াছেন (মহকুমা ভিত্তিক)

৩) অবসর প্রাপ্ত কোন কর্মচারী পুনঃ নিয়োগ হইয়াছেন এবং তম্মধ্যে কেহ কনটিনজেন্ট মিনিয়েল হিসাবে পুনঃ নিযুক্ত হইয়াছেন কিনা ? হইলে মহকুমা ভিত্তিক তাহাদের সংখ্যা কত ,

উত্তর

১)
২) তথ্যাদি সংগ্রহাধীন
৩)

## UNSTARRED QUESTION NO.—709.

**By—Shri Abhiram Deb Barma.**

Will the Hon'ble Minister in Charge of the Revenue Department be pleased to state :—

১) অমরপুর পালতুব জমি সংক্রান্ত বিরোধ সম্পর্কে ১৯৬৪ সনে West Bengal Security Act. এ শ্রীযুক্ত কুঞ্জ কুমার দেববর্মা, বুলু কুকী, অমৃত পদ জমাতিয়া, চিকনলাল জমাতিয়া, মানিকলাল জমাতিয়া, রবীন্দ্র দেববর্মা, কদমদয়াল জমাতিয়ার বিরুদ্ধে আনীত মামলার কি রায় হইয়াছে ?

২) রায় হইয়া থাকিলে কবে কি রায় হইয়াছে ?

৩) রায় না হইয়া থাকিলে উহার কারণ কি ?

উত্তর

১) বিষয়টি এখনও বিচারাধীন আছে।

২ প্রশ্ন উঠে না।

৩) প্রশ্ন উঠে না।

## UNSTARRED QUESTION NO. 749

**By Shri Nishi Kanta Sarkar.**

প্রশ্ন

১। ত্রিপুরায় যে সব সরকারী কর্মচারীরা স্বামী-স্ত্রী উভয়ে ত্রিপুরা সরকারের অধীনে চাকুরীতে রত আছেন, মহকুমা ভিত্তিক তাহাদের সংখ্যা কত ? ঐরূপ কর্মচারীর ১ম, ২য় ও তৃতীয় শ্রেণীর সংখ্যা কত ?

উত্তর

১। তথ্যাদি সংগ্রহাধীন।

## STARRED QUESTION No 574

**By Shri Bidya Chandra Deb Barma,**

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। কেন্দ্রীয় সরকারের Finance Deptt. এর Staff Inspection Unit ত্রিপুরা সম্পর্কে যে সকল সুপারিশ করিয়াছেন তাহার সংক্ষিপ্ত বিবরণ। | ১। ২২ জন দ্বিতীয় শ্রেণীর গেজেটেড্ অফিসার ৩১২ জন তৃতীয় শ্রেণীর অফিসার এবং ১৪১ জন চতুর্থ শ্রেণীর কর্মচারী অতিরিক্ত বলিয়া সুপারিশ করিয়াছেন over time Allowance এবং ছুটির পরিমাণ হ্রাসের ও সুপারিশ করিয়াছেন ; |
| ২। ত্রিপুরা সরকার এ সকল সিদ্ধান্ত কার্য্যে পরিণত করিয়াছেন কি ? | ২। ছুটির পরিমাণ হ্রাস করা হইয়াছে এবং over time Allowance মঞ্জুরের সময় সতর্কতা অবলম্বনের নির্দ্দেশ দেওয়া হইয়াছে, অতিরিক্ত কর্মচারীর সুপারিশটি সরকারের বিবেচনাধীন আছে। খালি পদগুলি অধিকাংশ হারে Surplus Staff হইতে পূর্ণ করা হইয়াছে। |
| ৩। কার্য্যে না পরিণত করা হইলে তাহার কারণ ? | ৩। প্রশ্ন উঠেনা। |

## STARRED QUESTION NO. 487

**By Shri Nishi Kanta Sarkar.**

প্রশ্ন

১। ত্রিপুরার কোন সাবডিভিসনে কতজন মহকুমা শাসক ও সহ মহকুমা শাসক আছেন। প্রতি সাব ডিভিশনের মহকুমা শাসক ও সহ মহকুমা শাসকের ১৯৬৭, ১৯৬৮, ১৯৬৯ ইং সনের T.A, D.A. এর নামওয়ারী পরিমাণ কত ?

উত্তর

১। এতদ সঙ্গীয় ১নং ও ২নং তালিকায় প্রয়োজনীয় তথ্যাদি দেওয়া গেল

## STATEMENT—I

### STATEMENT SHOWING THE NUMBER OF SUB DIVISIONAL OFFICERS AND ASSISTANT SUB DIVISIONAL OFFICERS— SUB DIVISION WISE

| Name of Sub-Division | No. of S. D. O.s | No. of Asstt. S. D. O.s |
|---|---|---|
| Sadar | 1 | — |
| Sonamura | 1 | — |
| Udaipur | 1 | — |
| Belonia | 1 | — |
| Amarpur | 1 | — |
| Sabroom | 1 | — |
| Khowai | 1 | — |
| Kailashahar | 1 | — |
| Kamalpur | 1 | — |
| Dharmanagar | 1 | — |

## STATEMENT—II

### STATEMENT SHOWING T.A & D.A. DRAWN BY S.D.O s IN TRIPURA DURING THE YEARS 1966-67, 1967-68 and 1968-69.

| Sl. No. | Name of S.D.O | 1966-67 | 1967-68 | 1968-69 |
|---|---|---|---|---|
| 1. | Shri P. Nath SDO | Rs. 3,566.60 | Rs 2,484.70 | Rs. 1,636.05 |
| 2. | Shri N. K Sinha, SDO. | Rs. 624.55 | Rs. 1,243.05 | Rs. 465.55 |
| 3. | Shri S. Mukhapadhyaya, SDO. | Rs. — | — | Rs. 473.10 |
| 4. | Shri S. R. Chakraborty, SDO. | Rs. 769.00 | Rs. 457.00 | Rs. 284.00 |
| 5. | Shri S. C. Choudhury. SDO. | — | — | — |
| 6. | Shri S. N. Roy Choudhury, SDO. | Rs. 1,322.15 | Rs. 349.35 | — |
| 7. | Shri K. C. Sinha, SDO. | — | — | Rs. 481·50 |
| 8. | Shri S. Banerjee. SDO. | — | — | Rs. 1,867.15 |
| 9. | Shri S. R. Nandy, SDO. | — | — | Rs. 94.0 |
| 10. | Shri S. L. Das Gupta, SDO. | — | — | — |
| 11. | Shri B.C. Deb, SDO. | — | — | — |
| 12. | Shri G.C. Choudhury, SDO. | — | — | — |

N.B.—These are transferable posts. Sub-Division wise figures for individual officers are not maintained. Hence financial year wise figures in respect of each officer are furnished.

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE GOVERNMENT OF UNION TERRITORIES ACT : 1963.

## 30th September, 1969.

The House met in the Assembly Chamber, Agartala at 11 A.M. on Tuesday the 30th September, 1969.

PRESENT

Shri Manindra Lal Bhowmik, Speaker, in the Chair, Chief Minister, four Ministers, Deputy Speaker, Deputy Minister and All the Members.

QUESTIONS

**Mr. Speaker** :—To-day in the list of business are the following questions to be answered by the Ministers concerned. Starred Question. Shri Khitish Ch. Das.

**Shri Khitish Ch. Das** :—Question No. 834.

**Shri S. L. Singh** :—Question No. 834 Sir.

প্রশ্ন

ক) ১৯৬৮—৬৯ ইং তে ত্রিপুরাতে কতটা ভূমিহীন তপশিলি কৃষক পরিবারকে সেটেলমেণ্ট দেওয়া হইয়াছে ?

খ) কিসের ভিত্তিতে দেওয়া হইয়াছে আর কত পরিবার ত্রিপুরায় সেটেলমেণ্ট পাইতে বাকী আছে ?

উত্তর

ক) ১৩৪টি ভূমিহীন তপশিলি কৃষক পরিবারকে গত ১৯৬৮—৬৯ ইং সনে ত্রিপুরাতে সেটেলমেণ্ট দেওয়া হইয়াছে।

খ) কৃষিতে শ্রমিকের কার্য্যে রত ভূমিহীন তপশিলি সম্প্রদায়ের লোকদিগকে এই সেটেলমেণ্ট দেওয়া হইয়াছে। এই প্রকল্পে পরিবার প্রতি ২ একর ভূমি ও ৩০০ টাকা সাহায্য দেওয়ার ব্যবস্থা আছে। প্রায় ৩,৪৫৫ টি ভূমিহীন তপশিলি পরিবারকে এখনো ভূমি বন্দোবস্ত দেওয়ার বাকী আছে।

**শ্রী বি, দাস** :—যাদের এখনও সেটেলমেণ্ট দেওয়া বাকী আছে, এমন কোন পরিকল্পনা সরকারের আছে কিনা যে তাদের সত্বর সেটেলমেণ্ট দেওয়া যাবে ?

**শ্রী এস, এল, সিংহ** :—ভূমিহীন তপশিলি পরিবারকে এবং ল্যাণ্ডলেস ট্রাইবেলকে ভূমি দেওয়ার পরিকল্পনা আছে।

**শ্রী বি, দাস** :—১৩৪টি পরিবারকে সেটেলমেন্ট দেওয়া হয়েছে, তাদের যে ভূমি দেওয়া হয় এবং ৩০০ টাকা লোন দেওয়া হয়, সেটার সমস্ত টাকা দেওয়া হয়েছে কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—দুই একর জমি এবং ৩০০ টাকা তাদের প্রাপ্য, সেই টাকা দেওয়া হয়ে গেছে।

**শ্রীক্ষিতীশ চন্দ্র দাশ** :—মেক্সিমাম কত টাকা দেওয়ার নিয়ম আছে ?

**শ্রী এস, এল, সিংহ** :—৩০০ টাকা বর্ত্তমানে প্রচলিত আছে।

**শ্রী বি, দাস** :—এই তিন শত টাকা পর্যাপ্ত কি না ?

**শ্রী এস, এল, সিংহ** :—ইহা পর্য্যাপ্ত নহে।

**শ্রী বি, দাস** :—এই টাকা বাড়িয়ে দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রী এস, এল, সিংহ** :—পরিকল্পনা সরকারের আছে।

**শ্রী বি, দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি সেই পরিকল্পনাটা কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—নট এভেলএবল টু মি নাউ।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, যে ১৩৪ জনকে সেটেলমেন্ট দেওয়া হয়েছে, কোন বিভাগে কতজন ?

**শ্রী এস, এল, সিংহ** :—মেটেরিয়্যালস আর নট এভেলএবল।

**শ্রীনরেশ রায়** :—ভূমিহীনদের ভূমি দেওয়ার ব্যাপারে তপশিলিদের প্রেফারেন্স দেওয়ার ব্যবস্থা আছে কি ?

**শ্রী এস, এল, সিংহ** :—ফার্ষ্ট প্রেফারেন্স স্যুড বি গিভন টু দি ট্রাইবেল এণ্ড সিড্যুল কাষ্ট।

**মিঃ স্পিকার** :—শ্রীঅঘোর দেববর্ম্মা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—কোয়েশ্চান নম্বার ৮৮৭।

**শ্রীতড়িৎমোহন দাশগুপ্ত** :—কোয়েশ্চান নম্বার ৮৮৭ স্যার।

### QUESTION

1) Whether it is a fact that Shri Radha Kanta Dey being seriously injured in an accident was brought to the V. M. Hospital, Emergency Block at 1 P. M. on 15.9.69 and transferred to G. B. Hospital ;

2) Whether the said patient was taken to the operation theatre of G. B. Hospital for operation at 1 A. M.

3) If so. what are the reasons for 12 hours delay !

### ANSWER

1) Yes.

2) Yes

3) The difference between the time of admission and operation was due to investigation to localise lesion.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন, যে একসরে টেকনিশিয়ান, ও, টি নার্স, সার্জ্জন এবং অন্যান্য বিশেষজ্ঞদের ডাকার জন্য কি ১২ ঘন্টা সময় লেগেছিল ?

**শ্রীতড়িৎমোহন দাসগুপ্ত** :—আমি বলছি, একটা অপারেশন করতে হলে এই সংগে যাদের কানেকশান আছে তাদের সকলকে ডাকতে হয়, তাছাড়া অপারেশানের জন্য যে অবজারভেশন দরকার তার জন্য কিছুটা সময় লাগে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন এই দেরীর জন্য রোগীটি ১৬।৯।৬৯ তারিখে মারা গিয়াছে কিনা ?

**Shri Tarit Mohan Dasgupta** :—The information which I have got, I am giving here—'The patient named Shrl Radha Kanta De was brought to the Hospital (G.B.) and was admitted at 02-30 P.M. The patient was examined by the emargency medical officer. G. B. Hospital. Preleminary treatment was renderd to him. Then operation necessiated and after operation the patient was out of danger and recovered.

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি জানেন না যে রোগীটা যদি সংগে সংগে অপারেশন করা হত তাহলে রোগীটা বাঁচত ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—আমি বললাম যে রোগীটা মরে যায় নি।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় খোঁজ নিয়ে দেখবেন কি পরের দিন রোগীটা মারা গিয়াছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—তিন দিন আগে পর্যন্ত তিনি বেচে ছিলেন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় এখন খোঁজ নিয়ে দেখবেন কি যে রোগীটা বেঁচে আছে কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—আমার কোন আপত্তি নাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—যদি না মারা গিয়ে থাকে তবে তো ভাল কথা। কিন্তু অনেক ক্ষেত্রে এমনও হয় যে জি, বি. হাসপাতালে অপারেশন ইত্যাদি করতে হয় এবং সেজন্য সেখানে রোগীকে নিয়ে যেতে অনেক সময় লেগে যায়, যার ফলে পথেই রোগীর মৃত্যু হয়। এই কথা বিবেচনা করে ভি, এম, হাসপাতালে একটা ইমারজেন্সী ব্লক খোলা দরকার আছে বলে মাননীয় মন্ত্রী মহোদয় মনে করেন কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—দি কোয়েশ্চান ইজ কমপ্লিকেটেড স্যার। এখন যারা সার্জন আছেন তাদের সকলের বাড়ীই কুঞ্জবনের দিকে। কাজেই কোন মেজর অপারেশনের যদি দরকার পড়ে তাহলে তাদের কুঞ্জবন থেকে এখানে আনতে অনেক দেরী হয়ে যায়। জি, বি,তে যদি নিয়ে যাওয়া হয় রোগীকে তাহলে সেখানে সহজেই ডাক্তারদের পাওয়া যায়। তারপর যারা ও, টি, অ্যাসিসটেন্ট আছে তারাও হয়ত অনেকে আগরতলার বিভিন্ন অংশে আছেন এবং সেজন্যই তাদের গাড়ী দিয়ে কালেকশন করতে হয়। আজকে ভি, এম, এর কথা যে ভাবা

হচ্ছেনা তা নয়। এখানে যদি এমারজেন্সী ব্লক করা হয় তাহলে প্রবলেম সিমিলার থাকছে। এখানে এক একদিন এক একজনের বাই রোটেশান ডিউটি পড়ে। কিন্তু জি, বি, তে সকলেরই একদিনে ডিউটি থাকে। সেখানে এক একজন এক এক বিষয়ে স্পেশালিষ্ট। কাজেই জি, বি,তে কেসটা দেখা যত কুইকার হবে ডি, এম, এ সেটা নাও হতে পারে। তাহলেও আমরা চিন্তা করছি যে কিছু কেস ডি, এম, এ করা যায় কিনা।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি যে জি, বি, তে এমারজেন্সী ব্লক আছে বটে কিন্তু সেখানে কোন চিকিৎসা হয় না, একথা সত্যি কিনা ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—সাধারণতঃ যেসকল এমারজেন্সী কেস কমপলিকেটেড সেগুলিকেই জি, বি, তে পাঠানো হয়। কেসের গুরুত্ব অনুযায়ী সেটা বিচার করা হয়। সাধারণ কেসগুলি ডি, এম,ই করা হয়ে থাকে। তাহলেও বেশীর ভাগ ক্ষেত্রেই জি, বি,তে পাঠিয়ে দেওয়া হয়ে থাকে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—আমার প্রশ্ন হচ্ছে জি, বি,তে এমারজেন্সী ব্লকটা আছে, সেখানে রোগীকে পাঠিয়ে দেওয়ার পর কি তাকে অবজারভেশনে রাখা হয় না ইমিডিয়েট চিকিৎসার ব্যবস্থা করা হয় ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—দুইটি কেস আছে। সেখানে অবজারভেশন বেড আছে। যদি অ্যাক্সিডেন্ট কেস থাকে বা সার্জারী কেস থাকে তাহলে তাকে সংগে সংগে চিকিৎসা করা হয়। আর যদি অন্যরকম কোন কিছু হয় যা নাকি একটু ভাল করে পরীক্ষা নিরীক্ষা করে রোগ ধরতে হয় সেখানে অবজারবেশনে রাখা হয় প্রথম দিনে। এদিন যদি এই বিষয়ে বিশেষজ্ঞ ডাক্তার না পাওয়া যায় তাহলে পরের দিন ডাক্তার এসে দেখেন। যদি সিরিয়াস কেস হয় তাহলে তিনি এসে তাকে ভর্তি করিয়ে দেন। তা না হলে পরের দিন ডাক্তার এসে তিনি যা করার দরকার মনে করেন তাই করেন। আর যদি মনে করেন যে ভর্তি করার কোন প্রয়োজন নেই তাহলে রিলিজ করে দেন।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কি যে যদি অ্যাক্সিডেন্টের রোগীও হয় তাহলেও তাকে অবজারবেশনে ফেলে রাখা হয় এবং পরের দিন আউটডোর না খোলা পর্য্যন্ত সেখানে তাকে ফেলে রাখা হয় এবং তার কোন চিকিৎসাই করা হয় না যতক্ষণ পরদিন ডাক্তার না আসেন ? তাহলে এমারজেনসীর অর্থটা কি ?

**শ্রীতড়িৎ মোহন দাশগুপ্ত** :—অবজারভেশনে ফেলে রাখা হয় তা ঠিক নয়। কারণ সেখানে আর, পি. বা আর, এস, যারা আছেন তাদের প্রয়োজন অনুযায়ী দেখার ব্যবস্থা আছে। সিরিয়াস হলে যেকোন সময় তারা ডাক্তার ডাকতে পারেন। আর যদি দেখা যায় যে সিরিয়াস নয় তাহলে পরের দিন যখন ডাক্তার তার নরম্যাল ডিউটিতে আসে তখন দেখা হয়।

**মিঃ স্পীকার** :—শ্রীক্ষিতীশ চন্দ্র দাস।

**Shri Kshitish Ch. Das—Question No. 833**

**Shri T. M. Dasgupta**—Mr. Speaker, Sir, question No. 833

| QUESTION | ANSWER |
|---|---|
| a) It it a fact that many employees of Health Department have already completed more than 8 years' service but are still temporary. If so, the reasons thereof, and | a) Yes, it is fact, The reason is non-availability of permanent posts till June, 1968. |
| b) Whether the Government will confirm such employees at the earliest ? | b) Yes. |

**Mr. Speaker**—Shri Aghore Deb Barma.

**Shri Aghore Deb Barma**—Question No. 879

**Shri S. L. Singh**—Mr. Speaker, Sir, question No. 879

QUESTION

১) ইহা কি সত্য যে গত প্রায় একমাস যাবত জি, বি, হাসপাতালের রোগীদের দুধ, মাখন ও ডিম বন্ধ করে দেওয়া হয়েছে ?

২) যদি সত্য হয় ইহার কারণ কি।

ANSWER

১) ইহা সত্য নয়।

২) প্রশ্ন উঠে না।

**Mr. Speaker**—Shri Kshtish Ch. Das.

**Sri Kshitish Ch. Das**—Question No. 825

**Shri S. L. Singh**—Mr. Speaker, Sir, Question. 825

QUESTION

১। ইহা কি সত্য যে, নেতাজী সুভাষ রোড (টাই রোড) সংস্কারের অভাবে যে অবস্থায় পরিণত হইয়াছে তাহা চলাচলের পক্ষে সম্পূর্ণ অযোগ্য হইয়াছে ?

২। ইহা কি সত্য যে মহারাজগঞ্জ বাজার হইতে বরাবর পূর্ব্বদিকে যে রাস্তা কলেজ রোডের সঙ্গে মিলিয়াছে তাহাতে এক হাঁটু জল হয় ?

ANSWER

১। নেতাজী সুভাষ রোড (টাই রোড) সম্পূর্ণরূপে সংস্কার করা প্রয়োজন, উক্ত রাস্তা পাবলিক ওয়ার্কস ডিপার্টমেন্টের রক্ষণাধীনে থাকায় ঐ সংস্কার কার্য্য তাহাদেরই করণীয়।

২। হ্যাঁ, এই রাস্তায় কয়েক মাস পূর্বে জল দাঁড়াইত, কিন্তু এই সময় মধ্যে মাটি ভরাট করিয়া উক্ত রাস্তার উচ্চতা বৃদ্ধি করা হইয়াছে। ফলে এখন আর ঐ রাস্তায় জল জমিবে না।

**শ্রীবি. দাস** :—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ঐ রাস্তার জল না জমলেও কাদা হয় কিনা ?

**শ্রীএস, এল. সিংহ** :—এখন কাদা হওয়ার সম্ভাবনা নাই।

**Mr. Speaker**—Any member interested in the questions of Shri Bidya Ch. Deb Barma.

**Sri Abhiram Deb Barma**—Question No. 579.

**Sri T. M. Dasgupta**—Mr. Speaker, Sir, question No. 579.

প্রশ্ন

১। ত্রিপুরায় কোন্ কোন্ চা-বাগান ও শিল্প প্রতিষ্ঠানের মালিক বোনাস আইন অনুসারে কত বছরের বোনাস দিতেছেননা তাহার বিবরণ

২। ঐ বোনাস আদায় করার জন্য কোন কোন ক্ষেত্রে মামলা দায়ের করা হইয়াছে ?

৩। ঐ সকল মামলার ফলাফল কি ?

উত্তর

ক) গারদটিলা চা-বাগান— ৩ বৎসর
খ) জগন্নাথপুর চা-বাগান— ,,
গ) দারংটিলা চা-বাগান— ,,
ঘ) সরোজিনী চা-বাগান— ,,
ঙ) শোভা চা-বাগান— ,,
চ) রাংরুং চা-বাগান— ,,
ছ) লুধুয়া চা-বাগান— ,,
জ) লীলাগড় চা-বাগান— ,,
ঝ) খোয়াই চা-বাগান— ,,
ঞ) সীমনাছড়া চা-বাগান— ,,
ট) ব্রহ্মকুণ্ড চা-বাগান— ,,

অন্যান্য শিল্প প্রতিষ্ঠানের শ্রমিকদের বোনাস সম্প্রদান সংক্রান্ত কোন তথ্য বর্তমানে পাওয়া যায় নাই।

২) এ পর্য্যন্ত ১০টি চা বাবানের বিরুদ্ধে বোনাস না দেওয়ার জন্য ফৌজদারী মামলা এবং ৮টি চা-বাগানের বিরুদ্ধে বোনাস আদায়ের জন্য মামলা দায়ের করা হইয়াছে।

৩) মামলাগুলি এখনও বিচারাধীন রহিয়াছে।

**Mr. Speaker** :—Shri Bidya Chandra Deb Barma.

**Shri Abhiram Deb Barma** (for Shri Bidya Ch. Deb Barma) : –Starred question No. 605.

**Shri S. L. Singh** :—Starred question No. 605, Sir.

প্রশ্ন

১। ফরেষ্ট রিজার্ভ এলাকায় যে সকল জুমিয়া পরিবার বসবাস করিতেছেন, সরকার তাহাদের পুনর্ব্বাসন দেওয়াকে অগ্রাধিকারের ভিত্তিতে বিবেচনা করিবেন কি ?

২। যতদিন এই জুমিয়াদের পুনর্ব্বসতি না হয় ততদিন এই জুমিয়াদের জীবন ধারণের জন্য সরকার কিভাবে সাহায্য করিতে পারেন ?

উত্তর

১। হঁা। সম্ভবতঃ রিজার্ভ ফরেষ্ট সীমানার মধ্যে বসবাসকারী জুমিয়ারা রিজার্ভ ফরেষ্ট এলাকার বাহিরে বসত পাইতে ইচ্ছুক।

২। রিজার্ভ ফরেষ্ট এলাকায় বসবাসকারী জুমিয়াবা ইচ্ছুক থাকিলে তাহারা আরণ্যক গ্রামবাসী হিসাবে গৃহীত হইতে পারে তাহাদিগকে ফরেষ্ট রিজার্ভ এলাকায় টাঙ্গিয়া প্রথায় জুম কাটার অনুমতি পাইতে পারে যাহাতে তাহারা বনজ শস্য ও জুম শস্য উৎপাদনের জন্য একর প্রতি ৪৫ টাকা হিসাবে পায়।

**শ্রীঅভিরাম দেববর্ম্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে বর্ত্তমানে রিজার্ভ ফরেষ্ট এলাকায় কত জুমিয়া পরিবার বসবাস করেন ?

**শ্রীএস, এল, সিংহ** :—মেটেরিয়েলস নট এভেইলেবেল।

**শ্রীঅভিরাম দেববর্মা** :—মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন যে রিজার্ভ ফরেষ্ট এলাকায় কত জুমিয়া পরিবারকে পুনর্বাসন দেওয়া হয়েছে ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ** :—মেটারিয়েলস নট এভেইলেবেল।

**Shri U. K. Roy** :—Point of Order, Sir. Not avilable is the answer to the question ?

**Mr. Speaker** :—That is for demand notice call.

**Shri U. K. Roy** :—No, no, how, that does not mean.

**Mr. Speaker** :—Please quote the Rule.

**Shri U. K. Roy** :—What is the necessity to quote the rule ?

**Mr. Speaker** :—Under what rule you have raised this point of order, please quote the rule under which you have raised this point of order.

**Shri U. K. Roy** :—There is number which I can't say—that is section under which Point of Order is to be raised, I raised it under that section—not available. The answer to the question must be straight and direct. There is a tendency in our House that the Ministers indulging in evasive reply which should not be done. Because here are members represent the people of Tripura. Whatever, they want, they want on behalf of the people and so it is the duty

of the Government to give clear ambiguous answer to every question. There is tendency and I should say, it is extremely objectionable that they indulging very often evasive to clear, the replies and they think that they have done very creditable thing by evasing answer.

**Mr. Speaker** :—How can the Minister answer to the question as the materials are not available ?

**Shri Sunil Ch. Dutta** :—মাননীয় স্পীকার স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করি যে Ministers are for there to collect the materials. কাজেই মাননীয় মন্ত্রী মহোদয়ের উত্তর হবে—materials are under collection, but not available.

**Mr. Speaker** :—This is the part of a question not the full question.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—স্পীকার স্যার, সেটা নট এভেইলেবেল হবে না, মেটেরিয়েল্স আণ্ডার কালেক্শান হবে।

**Shri Sunil Ch. Dutta** :—Sir, Ministers are in a position to collect the materials for giving answer to a question, they are supposed to give answer, they are supposed to know the all facts relating to the Administration and they are......

**Mr. Sepaker** :—Yes, they are supposed to give information to the House.

**Shri Sunil Ch. Dutta** :—Not only that Sir, they are also supposed to give answer. They may give reply, materials under collection but not avilable.

**Shri S. L. Singh** :—Hon'ble Speaker Sir, I draw your attention to a reply of the question that has given by the Minister in the West Bengal Assembly that materials not available, it is enough and it is in the West Bengal Assembly.

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—স্যার, একটা কোয়েশ্চানের কিছুটা এভেইলেবেল আর কিছুটা এভেইলেবেল নয়, এটা কি করে সম্ভবপর হয় ?

**Mr. Speaker** :—Yes, I also attended in the West Bengal Assembly and I found that minister told in a reply, materials are not available to them.

**Shri U. K. Roy** :—Is this question of that nature ?

**Mr. Speaker** :—Minister concerned give reply to other parts of the question.

**শ্রীঅঘোর দেববর্মা** :—এখন দেখতে হবে যে প্রশ্নটা কি আছে, সেটা যদি মূল প্রশ্নের সংগে রিলিভেন্ট হয় তাহলে মিনিষ্টারকে সেটার রিপ্লাই দিতেই হবে। আর যদি উত্তর দিতে তিনি কোন অসুবিধা বোধ করেন তাহলে তার জন্য সময় চাওয়ার প্রশ্ন উঠে। মিনিষ্টারেরা সময় চাইতে পারেন, কিন্তু এখানে যে প্রশ্ন রাখা হয়েছে তার উত্তর দেওয়ার জন্য তো সময় চাওয়ার কোন প্রশ্নই উঠে না। তবে আমরা এই হাউসের মধ্যে প্রায় লক্ষ্য করে আসছি যে

তারা এই সব বলে উত্তর দেওয়ার যে দায়িত্ব তা এড়িয়ে গিয়ে সদস্যদের যে অধিকার আছে তাকে কার্টেল করছেন।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, বেঙ্গলের যেটার কথা আপনি এখানে সাইট করেছেন, সেটা হল ইমিডিয়েট কোন একটা ঘটনার উপর যদি কোয়েশ্চান হয়, তার রিপ্লাই দিতে হলে মাত্র এই রকম বলা যায়। যেমন দৃষ্টান্তস্বরূপ একটা ঘটনা আমি এখানে দিচ্ছি—এ্যাসেম্বলী চলাকালীন হঠাৎ করে একদিন জলপাইগুড়ি ও দার্জিলিং এ ধ্বস নামলো, তাতে কি পরিমাণ ক্ষতিগ্রস্ত হল কি ভাবে সেখানে এটা হল এবং তার জন্য কি মেজার নেওয়া হয়েছে, এমন যদি কোন প্রশ্ন দেওয়া হয়, তাহলে সেগুলি ডিটেইল্‌স সংগ্রহ করার জন্য বলা যেতে পারে যে হোল মেটারিয়াল্‌স আর নট এ্যাভেলেবল। কিন্তু এই কোয়েশ্চানটা তো সেই রকম কিছু নয়। আপনি ওয়েষ্ট বেঙ্গল এর কোয়েশ্চানটার নেচারটা কি, সেটা সাইট করতে পারতেন।

**Mr. Speaker** :—This is the supplementary question put to the Minister.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—আপনি তো সাপ্লিমেন্টারী কোয়েশ্চান বলছেন, কিন্তু এই যে ঘটনাটা হ'ল তাতো কয়েক দিন আগের ব্যাপার মাত্র। আপনি যে এখানে ওয়েষ্ট বেঙ্গলের কোয়েশ্চানটা সাইট করেছেন, আমি আপনার কাছে অনুরোধ করব যে ওয়েষ্ট বেঙ্গলের কোয়েশ্চানটার যে নেচার আছে, সেটা আপনি এখানে কোট করবেন, যে নেচারের উপর নট এ্যাভেলেবল বলা যেতে পারে।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—আমাদের এ্যাসেম্বলীর রুল্‌সে আছে,—Rule 41 Sub-Section (2)—A question shall be replied on the date on which it is listed. If the information required by the member is not available, the Minister shall state the position accordingly, and the Speaker may allow such further time as he may, under the circumstances deem proper and fix a date for the answer.

**Mr. Speaker** :—It is in respect of an original question not to a suplementary question. This supplementary has arisen from the main question.

**Shri Aghore Deb Barma** :—It is relevant question, Sir.

**Shri Promode Rn. Dasgupta** :—This is only the curtailment of the privilege of the members.

**Mr. Speaker** :—I do not think so that this is a curtailment of privilege of the members by answering like that.

**Shri Promode Rn. Dasgupta** :—What is the nature of the question which put in the West Bengal Assembly ?

**Mr. Speaker** :—There is another question of Shri Bidya Ch. Deb Barma.

**Shri Abhiram Deb Barma** (for Shri Bidya Ch. Deb Barma) :—Starred Question No. 608.

**Shri Tarit Mohan Dasgupta** :—Starred Question No. 608, Sir.

প্রশ্ন

১। যে সকল চা বাগান বন্ধ আছে তাহার মালিকদের বিরুদ্ধে সরকার কি কি আইনানুযায়ী ব্যবস্থা অবলম্বন করিয়াছেন ?

২। বেকার চা শ্রমিকদের জন্য সরকার কোন রিলিফের ব্যবস্থা করিয়া থাকিলে তাহার বিবরণ।

উত্তর

১। বাগানগুলির বন্ধ রাখার জন্য আইনানুযায়ী কোন ব্যবস্থা করা হয় নাই। তাহা করা সম্ভব না।

২। শ্রম দপ্তর হইতে কোন রিলিফের ব্যবস্থা করা হয় নাই।

**Mr. Speaker :**—There is one Unstarred Question to-day. Minister concerned may lay the reply of the Unstarred Question on the Table of the House.

**শ্রীঅঘোর দেববর্মা।** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে লিষ্ট অব বিজনেস সম্পর্কে আমার একটা বক্তব্য আছে। এখানে দেখা যাচ্ছে যে আজকের দিনের জন্য মাত্র ৮টা ষ্টার্ড কোয়েশ্চান আছে আর অন্যান্য দিনে প্রায় ৩০টার বেশী ছাড়া কম থাকে না। সেগুলি সময়ের অভাবে কোন উত্তর পাওয়া যায় না ফলে ঐগুলি লেপ্স হয়ে যায়। কাজেই কোয়েশ্চনগুলি যখন দেওয়া হয়, তখন কোন দিন কম দেওয়া হয় আর কোন দিন বেশী দেওয়া হয়। যেদিন কম দেওয়া হয় সেদিন তো কোয়েশ্চান আওয়ার শেষ না হবার আগেই হয়ে যায়, আর যেদিন বেশী দেওয়া হয় সেগুলির উত্তর না হয়ে লেপ্স হয়ে যায়। তারপরে আর একটা বিষয়ে আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, সেটা হল, এই সেসানের মধ্যে একর্ডিং টু রুল্স আমি অনেকগুলি প্রস্তাব রেখেছিলাম, এই রকম গত সেসানেও কিছু প্রস্তাব দিয়েছিলাম মুভ করবার জন্য, কিন্তু সেগুলি আসেনি, সেগুলি হয়তো লেপ্স হয়েছে, না হয় ডিম্ড টু বি উইথড্রন হিসাবে ট্রিটেড হয়েছে। এবারেও কতগুলি দিয়েছি, কিন্তু আমার ভাগ্য এমনই যে সেগুলিও এবার হয়ে উঠল না। গত সেশানে যে সমস্ত প্রস্তাব আমি মুভ করবার জন্য দিয়েছিলাম, সেগুলি উড্রন হিসাবে ট্রিটেড হয়েছে, এইবারেও আমার কয়েকটি প্রস্তাব ছিল, সেইগুলির ভাগ্যেও একই অবস্থা হয়েছে। সেই দিক দিয়ে আমি মনে করি যে সমস্ত প্রস্তাব এখানে আনা হয়, সেগুলি কন্সার্ণড মেম্বার যারা আছেন তাদের সঙ্গে পরামর্শ করে করা দরকার, কোনটা তারা ফার্ষ্ট প্রেফারেন্স দিতে চান, কোনটা সেকেণ্ড প্রেফারেন্স দিতে চান, টাইম টু টাইম এইগুলি আলাপ আলোচনা করে সেগুলি ঠিক করা দরকার। আমি এখানে কয়েকটি রিজল্যুশানের উল্লেখ করে বলছি যেমন গত সেশানে আমি টাউন ডেভেলাপমেন্ট সম্পর্কে আলোচনা রাখতে বলেছিলাম, সেটার আলোচনা করা গেল না। তারপর আরেকটা হচ্ছে রেমিশন অব লোনস টু কালটিভেটারস অর্থাৎ উপজাতীদের ঋণ সম্পর্কিত, ঋণ মুকুব সম্পর্কে একটা প্রস্তাব এখানে রেখেছিলাম, আরেকটা হচ্ছে বেকারদের ভাতা দেওয়া সম্পর্কে। তারপর ওয়াইডেনিং দি মাউথ অব বুড়িগাও নীয়ার গজারিয়া ভিলেজ, সেই সম্পর্কে একটা প্রস্তাব রেখেছিলাম, শেষ পর্যন্ত এইগুলি মুভ

করা গেল না, সেগুলি লেপ্‌স হয়ে গেল। আর এছাড়া আরেকটা হচ্ছে একুজম্পশান অব ল্যাণ্ড রেভিন্যু। অবশ্য মাননীয় প্রমোদ দাশগুপ্ত এই একই রিলেশানে একটা প্রস্তাব এখানে এনেছেন এবং সেটার উপর আলাপ আলোচনা হয়ে গেছে, কাজেই সেই সম্পর্কে আমার বলার কিছু নেই। আমার আরেকটা প্রশ্ন ছিল to suspend the realisation of the holding tax pending election of the Municipal Commissioner, আরেকটা হচ্ছে—to implement immediately the recommendations of Parliamentary Administrative Reforms Committee regarding the tribal problem of Tripura, to set up a Pay Commission to examine the pay and allowances of Tripura Government Employees and make recommendations. গত সেশানে এই প্রস্তাবগুলি আমি রেখেছিলাম, এই সমস্ত ইমপোর্টেন্ট প্রশ্নগুলি আজকে এখানে আলোচনার সুযোগ আমরা পেলাম না। আজকে যদি অফিশ্যাল বিজনেস এত বেশী থাকত যার জন্য নন-অফিশ্যাল বিজনেসগুলি কোন অবস্থাতেই আলোচনা করা গেল না, তাহলেও একটা সেটিসফেকশান থাকত, কিন্তু নেই কোন গভর্ণমেন্ট বিল, নেই কোন অফিশ্যাল বিজনেস, তথাপি এই নন-অফিশ্যাল প্রস্তাবগুলি আলোচনা করা গেল না। আজ আমাদের সঙ্গে আলাপ আলোচনা করে এই প্রগ্রাম বা টাইম এ্যালটমেন্ট করা হত তাহলে আমি মনে করি যে আমাদের পক্ষে এইগুলি আলাপ আলোচনা সুযোগ হত।

**মিঃ স্পীকার** :—বিজনেস এ্যাডভাইসরী কমিটির সংগে আলাপ আলোচনা করেই প্রোগ্রাম করা হয়েছে।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—দুই দুই বার সেশান হয়ে গেল, জনস্বার্থের খাতিরে যে সমস্ত ইম্পোর্টেন্ট প্রস্তাবগুলি এখানে আমরা রেখেছিলাম সেগুলি আজকে আলাপ আলোচনা করা গেল না।

**মিঃ স্পীকার** :—বিজনেস এ্যাডভাইসরী কমিটির সিদ্ধান্ত অনুসারেই প্রোগ্রাম করা হয়েছে। এভ্‌রিথিং হ্যাজ বিন ডান একরডিং টু রুল।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—এ্যাডভাইসরী কমিটি ঠিক করে দিয়েছে সত্য। এই এ্যাসেম্বলীর প্রথম থেকেই আমি মেম্বার আছি। মাননীয় ইউ. কে. রায় মহাশয় যখন স্পীকার ছিলেন, তখন নন-অফিশ্যাল বিজনেসগুলির টাইম যখন এ্যালট করা হত, তখন তিনি উভয় পক্ষের মেম্বারদের সংগে আলোচনা করে টাইম এ্যালট করতেন, কোনটা তারা ফাষ্ট প্রেফারেন্স দিতে চান এবং কোনটা তারা সেকেণ্ড প্রেফারেন্স দিতে চান সেগুলি আলাপ আলোচনা করে দেওয়া হত। রুল অর্থাৎ আইন, সেগুলি মানুষই তার সুবিধা অসুবিধা বুঝে তৈরী করেন।

**মিঃ স্পীকার** :—আপনি কি বলেন যে আমরা আইন মানব না ?

**শ্রীঅঘোর দেববর্ম্মা** :—আইন এখানে বে-আইনি ভাবে মানা হয়। নন-অফিশ্যাল বিজনেস সম্পর্কে কনসাল্টিং মেম্বারসদের সংগে আলাপ করে ঠিক করা হয়, এটা হচ্ছে আইন, কনভেনশান অব দি হাউস। কিন্তু সেটা এখানে মানা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা কতকগুলি বার্নিং প্রবলেম সম্পর্কে এখানে আলোচনা রাখতে চাই, সেগুলি

একটার পর একটা ডিফড টু বি উইদ ড্রন হয়ে যাবে, এই অবস্থা কিছুতেই চলতে দেওয়া উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহোদয়কে আমি অনুরোধ করব এইদিকে যেন তিনি একটু দৃষ্টি রাখেন। আরেকটা জিনিষ আমরা দেখছি যে বিজনেস এ্যাডভাইসরীর যে প্রগ্রাম সেটা ডে টু ডে দেওয়া হচ্ছে, কিন্তু পূর্ব্বে আমরা আগামী কালেরটা আগের দিনই পেয়ে যেতাম, তাতে আমাদের একটা সুবিধা হত, কিন্তু এবার তার ব্যতিক্রম করা হচ্ছে এবং আমাদের অন্ধকারের মধ্য রাখা হচ্ছে, এইভাবে যদি মাননীয় অধ্যক্ষ মহোদয় হাউসকে চালান তাহলে আমি বলব ইট উইল বি এ ফাস´। এটা ফারস হয়ে যাবে। আমি মনে করি এই জিনিষগুলি চলতে দেওয়া ঠিক হবেনা। এইদিকে আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ রাখছি ভবিষ্যতে যাতে এইরকম না হয়। আমার এই সেশানে আটটি প্রস্তাব ছিল, আমার উপর নির্ভর করে কোনটা আমি ফারষ্ট প্রেফারেন্স দেব এবং কোনটা আমি সেকেণ্ড প্রেফারেন্স দেব, কাজেই আমার সঙ্গে আলাপ আলোচনা করে এইগুলি ঠিক করা দরকার বলে আমি মনে করি। হাউসের টাইম বেশী কম করা আমাদের উপর নির্ভর করে। আমরা অবুঝ ছেলে নই যে আমরা পাঁচ মিনিটের জায়গায় গোয়াতু´মি করে ১০ মিনিট, এক ঘণ্টা সময় নেব, তা নয়। সময় সম্পর্কে আমরা সচেতন। আজকে মাননীয় অধ্যক্ষ মহোদয় যদি আইনের দোহাই দিয়ে ডিক্টেটরী চালান, তাহলে এই অবস্থা চলতে দেওয়া উচিত নয়। ভবিষ্যতে যাতে মেম্বারসদের সংগে আলাপ আলোচনা করে—তারা কোনটা ফাস´ট প্রেফারেন্স দিতে চান, কোনটা সেকেণ্ড প্রেফারেন্স দিতে চান সেটা স্থির করা ঠিক হবে বলে আমি মনে করি। আর পরের দিনের প্রগ্রাম যাতে আগের দিন দেওয়া হয়, যেটা আমাদের হাউসের কনভেনশন ছিল সেটা যাতে ফলো করা হয় সেই দিকে আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অন্যান্য সেশানে তবুও কিছু অফিশ্যাল বিজনেস থাকত কিন্তু এবার দেখছি সেটা নিল, গভর্ণমেণ্ট বিজনেস নেই, আমাদের নন-অফিশ্যাল বিজনেসগুলি যেগুলি ছিল সেগুলিও আমরা আলোচনা করার সুযোগ পেলাম না। এটা যেন একটা মেম্বারসদের পূজা বোনাস পাইয়ে দেওয়ার মত। এই যদি উদ্দেশ্য হয়ে থাকে তাহলে আমি মনে করি হাউসের উদ্দেশ্যকে কি করা হচ্ছে, এ্যাসেম্বলীকে ফাস´ হিসাবে ব্যবহার করা হচ্ছে এই সম্পর্কে চিন্তা করা দরকার। পরবর্তী সময়ে এই সমস্ত ঘটনা যাতে না হয় সেই দিকে মাননীয় অধ্যক্ষ মহোদয়ের কাছে অনুরোধ রেখে আমি আমার বক্তব্য রাখছি।

**শ্রী রাজকুমার কমলজিৎ সিং** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, হাউসের টাইম এ্যালোকেশান নিয়ে অনেক জিনিষ ডিস্কাশন হয়েছে। একটা জিনিষ আমি অবজার্ভ করছি আমাদের প্রাইভেট মেম্বারস রিজল্যুশান যেগুলি এখানে আসে সেগুলি থেকে অনেকে ডিপ্রাইভ্ড হন। আমাদের প্রাইভেট মেম্বারসদের রিজল্যুশানগুলি ব্যালটিং করা হয়। কিন্তু পার্লামেণ্টে আমরা শুনেছি যে ইনডিভিজুয়েল মেম্বারসদের রিজল্যুশানগুলি, যারা রিজল্যুশান মুভার তাদের নামে ব্যালটিং করা হয়। একজন মেম্বারের যদি পাঁচটি রিজল্যুশান থাকে, উনি যেটা ইম্পোর্টেণ্ট মনে করেন, সেটাকেই প্রায়রিটি দিয়ে হাউসে আনতে পারেন এই হচ্ছে পার্লামেণ্টের নিয়ম কানুন। আমি মনে করি সেটা আমাদের এখানে ফলো করা দরকার।

দৃষ্টান্তস্বরূপ আমি বলছি যে আমার পাঁচটা রিজলিউশন ছিল। এর মধ্যে আমি যে রিজলিউশনটা প্রায়রিটি দেব বলে মনে করেছিলাম সেটা ব্যালটে প্রায়রিটি পেল না। অথচ সেটা একটা ইমপোর্টেন্ট রিজলিউশন ছিল। রিজলিউশনটা ছিল ত্রিপুরার জন্য একটা পাবলিক সার্ভিস কমিশন গঠন করা সম্বন্ধে। কিন্তু ব্যালটিং হওয়ায় আমার এই রিজলিউশনটা প্রায়রিটি পেল না। সুতরাং মাননীয় স্পীকারের মাধ্যমে আমি বলতে চাই যে পরবর্ত্তীকালে রিজলিউশন-গুলি এভাবে ব্যালটিং না করে মেম্বারদের ডেকে বলা উচিত যে তারা কোন কোন রিজলিউশনগুলি প্রায়রিটি দিতে চান এবং সেইভাবে ব্যালটিং করা উচিত। রিজলিউশন হিসাবে নয়, মেম্বারের নামে।

**মিঃ স্পীকার :**—আপনি রুলসটা অ্যামেণ্ড করার জন্য অ্যামেণ্ডমেন্ট আনতে পারেন।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—মাননীয় স্পীকার, স্যার, রুলসের কথাই যখন বললেন, তখন আমি বলছি যে বিজনেস অ্যাডভাইসরি কমিটির নন্-অফিসিয়াল বিল বা নন্-অফিসিয়াল রিজলিউশন সম্বন্ধে কোনরকম টাইম অ্যালট করার রীতি নাই। পার্লামেন্টারী রীতি হচ্ছে যে নন্-অফিসিয়াল বিল বা রিজলিউশন বিজনেস অ্যাডভাইসরি কমিটি টাইম অ্যালট করে না। আপনি বলেছেন যে আপনি ভার্ডেক্টী অ্যাসাইন করেছেন। কিন্তু অ্যাসাইনমেন্ট সব সময় ব্ল্যাক অ্যাণ্ড হোয়াইট হয়। কিন্তু যে কাজটা তারা করতে পারে না সেটা তারা করাতে আমরা কতগুলি রিজলিউশন মুভ করতে গিয়ে ডিপ্রাইভড হয়েছি। আমার ইমপোর্টেন্ট রিজলিউশন ছিল। সেটা হচ্ছে ৫ বছর ৭ বছর যাবত কতগুলি এমপ্লয়ী কনটিনজেন্ট রয়ে গেছে। তাদের রেগুলার করা হচ্ছে না। কিন্তু সেই রিজলিউশন আমি আনতে পারি নি। আর গভর্ণমেন্টের দিক দিয়ে যা এফিসিয়েন্সী এবং কমপিটেন্সী অন দি পারট অব দি সেক্রেটারীজ সেটা তো দেখছিই যে তারা একটা বিল পর্য্যন্ত ড্রাফট করতে পারে না। সুতরাং এটা ডিস্‌গ্রেস যে এই হাউসে একটা গভর্ণমেন্ট বিজনেস নাই। গোয়া দমন দিউতে ২২শে সেপ্টেম্বর যে অধিবেশন বসেছে তাতে তারা ১২টা গভর্ণমেন্ট বিল এনেছে এবং শুধু তাই নয়, হিমাচল প্রদেশে ২২টি গভর্ণমেন্ট বিল এসেছে। কিন্তু দুর্ভাগ্য আমাদের এখানে একটিও গভর্ণমেন্ট বিল নাই। আমি অন্য কথা বলছি না। আমি জানি যে স্পীকার যদি রুলিং দেন সেটা যদি রং হয় তবুও তাকে ওবে করতে হয়। সেটা আমরা ওবে করব।

**শ্রীমনোরঞ্জন নাথ :**—পয়েন্ট অব অর্ডার। আমার বক্তব্য হল মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে অ্যাডভাইসরি কমিটি এটা ডিসাইড করেছেন সেই কমিটির ডিসিশনের উপর কোন মেম্বার তার সমালোচনা করতে পারবেন কিনা ?

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য আপনার পয়েন্ট অব অর্ডারের উপর রুলিং হচ্ছে যে বিজনেস অ্যালকেশন অব টাইম করে হাউসে প্লেস করা হয়েছে এবং হাউস সেটা অ্যাকসেপ্ট করেছে। অতএব তার উপর আর ডিসকাশন চলে না। হাউস যে রেফার ইট ব্যাক টু দি কমিটি। এই হচ্ছে আমার রুলিং।

**শ্রীঅঘোর দেববর্ম্মা :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে পয়েন্টটা এখানে রেজ হচ্ছে সেটা হচ্ছে—It shall be the function of the Committee to recommend the time that should be allocated for the discussion of the stage or stages of such

Government bills or other Government business as the Speaker, in consultation with the Leader of the House, may direct for being referred to the Committee.

এখানে প্রাইভেট মেম্বারস রিজলিউশন সম্পর্কে উল্লেখ নাই। শুধু গভর্ণমেন্ট বিল সম্পর্কে বলা হয়েছে। কাজেই প্রাইভেট মেম্বারস রিজলিউশনগুলি সম্পর্কে এই কমিটির কিছুই করবার নাই। কাজেই এই সমস্ত ক্ষেত্রে বলছিলাম যে, যারা রিজলিউশন এনেছেন সেই সমস্ত মেম্বারদের সঙ্গে আলোচনা করে টাইম অ্যালট করা হোক।

## CALLING ATTENTION NOTICE

**Mr. Speaker** :—The Calling Attention given notice of by Shri Binoy Bhushan Banerjee on 23. 9. 1969 on the incident of 17. 9. 69 at M.L.A.'s Hostel, Agartala. I would now call on the Hon'ble Minister concerned to make a statement.

**Shri S. L. Singh** :—In the morning hours of the 17th September, 1969, on receipt of an information that a group of young boys and girls went to the M. L. As Hostel at Melarmath for some demonstration, I immediately rushed thereto.

On my arrival. I found some 10/12 young boys and girls pressing some of the present M. L. L s for withdrawal of the ultimatum given to the Chief Minister, Tripura for fulfilment of certain Demands as published in a local Daily (Dainik Gana-Abhijan).

I immediately intervened in the matter and asked for their withdrawal from the place on the assertion that while I, being the leader of the Congress Party in the Assembly, was present for talks with my colleagues, they had no business to do anything in the matter. This had its effect on the Members of the said group, who immediately left the place.

I returned to the Secretariat and was immediately in a meetting with the Chief Commissioner in connection with the coming visit of the Prime Minister to Tripura. As the meeting was in progress, I received a call over phone from Dr. B. Das, M. L A. (Cong.) from his residence. He informed that the same day group of people had appear at his residence with the demand for a declaration of his disassociation from the alleged ultimatum. He expressed that he could do any such thing only in the presence of the Chief Minister. So he came to my residence followed by some members of the said group. But as I was in the Secretariat, he returned to his residence.

However, as the leader of the party, I thought that it was my duty to condem any such unbecoming acts by our Congress workers and followers and accordingly I issued a statement the same night.

**Shri B. Das** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, উনি যা বলছেন আমার সম্বন্ধে সেটা ঠিক নয়। সত্যি কথা যেটা সেটা তিনি বলেন নি।

(ইনটারাপশন)

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—পয়েন্ট অব অর্ডার। মিঃ স্পীকার, স্যার, উনি কলিং এটেনশনের যে রিপ্লাই দিচ্ছেন সেটাতে তিনি ডিস্‌টর্টেড করেছেন সত্যকে।

**মিঃ স্পীকার** :—অনারেবল্‌ মেম্বারস,হী হ্যাজ নট ইয়েট ফিনিশ্‌ড হিজ ষ্টেটমেন্ট। লেট হিম ফিনিশ।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :--যতটুকু আমি শুনেছি ততটুকুর প্রতিবাদ করছি। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে যে, যে বি, দাস সম্পর্কে তিনি বলেছেন সেই বি, দাস হাউসে দাঁড়িয়ে প্রতিবাদ করেছেন যে এটা আমি করিনি। তারপর একটা রং ষ্টেটমেন্ট তিনি হাউসে পড়ে যাচ্ছেন।

**Mr. Speaker** :—Hon'ble Member, that is not a point of order. He is making a statement. Hon'ble Minister is making a statement on the incident. Let him finish.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার, স্যার, আমার প্রশ্ন হচ্ছে যে, ডাঃ বি, দাস সম্পর্কে তিনি যে ষ্টেটমেন্ট দিচ্ছেন, সেই ডাঃ বি, দাসই এই হাউসের মধ্যে এই ষ্টেটমেন্ট সম্পর্কে প্রতিবাদ করছেন, যে এটা আমি বলিনি, তাই আমি মনে করি যে, মুখ্যমন্ত্রী মহোদয় একটা রঙ ষ্টেটমেন্ট এই হাউসের মধ্যে পড়ে যাচ্ছেন।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য, that is not a point of order. He is not making a wrong statement.

**Shri Promode Rn. Dasgupta** :—আমি বলছি it may be a statement.

**Mr. Speaker** :—Hon'ble Minister making a statement on an incident.

**Shri Promode Rn. Dasgupta** :—ইট মে বি ইন্‌সিডেন্ট, এই ইন্‌সিডেন্টের উপর ষ্টেটমেন্ট দিতে গিয়ে তিনি যেটা বলেছেন যে সেখানে ডাঃ বি, দাস নিজেই বলেছেন, ইট ইজ নট এ ফেক্ট। সেখানে আমার বক্তব্য হল যে, এই হাউসের একজন এম, এল, এর বক্তব্যকে এইভাবে তাঁকে জিজ্ঞাসা না করে তিনি কি করে একটা ফল্‌স্‌ ষ্টেটমেন্ট এই হাউসের মধ্যে দিতে পারেন।

**মিঃ স্পীকার** :—অনারেবল মেম্বার, দি মিনিষ্টার ইজ মেকিং হিজ ওন ষ্টেটমেন্ট অন এন ইন্‌সিডেন্ট।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—হি ইজ মেকিং এ ফল্‌স ষ্টেটমেন্ট হিয়ার।

**মিঃ স্পীকার** :—ইয়েস, চীফ মিনিষ্টার মে কন্‌টিনিউ......

**শ্রীএস, এল, সিংহ** :—The fact was accordingly recorded in the Station Diary of the Police Station. The Police have no information whatsoever regarding occurence of any incident in the M. L. A.'s Hostel. My attention was also drawn to some Calcutta and local newspapers which published the

news of the alleged incidents in a manner completely divorced from truth. Obviously the press reports were motivated for creation of a breach in the rank and file of the local Congress and there was a hand of some political party in the matter.

**ডাঃ বি, দাস** :—(আরও অনেক সদস্যের চিৎকার) অসত্য কথা, অসত্য কথা, উনি যে সব বললেন, সব অসত্য।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে ডাঃ বি, দাস আপনার বাড়ীতে স্বেচ্ছায় গিয়েছিলেন, এই তথ্য আপনি কোথায় থেকে পেয়েছেন ?

**শ্রীএস, এল, সিংহ** :— আমি ডাঃ বি, দাস থেকে পেয়েছি, তিনি আমাকে ফোন করেছেন।

**ডাঃ বি, দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই কথাটা সত্য নয়। আমাকে উনার বাড়ীতে জোর করে ধরে নিয়ে সেখানে আটকিয়ে রাখা হয়েছে, কে ফোন করেছিল, সেটা আমি আদৌ কিছু জানি না। আমি যখন উনার বাড়ীতে আটক ছিলাম, তখন উনি উনার বাড়ীতে যাননি। আর যখন আমি নিজ বাড়ীতে ফিরলাম, তখন তিনি একজনকে পাঠালেন, তিনি আমার বাড়ীতে গিয়ে প্রথমে আমাকে প্রশ্ন করলেন যে ফিজিক্যাল টর্চার কতটুকু হয়েছে, যাকে পাঠালেন তিনি বোধ হয় আমার উপর ফিজিক্যাল টর্চার কতটুকু হয়েছে, সেটাই মাপতে গিয়েছিলেন। তারপরে উনি আমাকে বললেন যে চীফ মিনিষ্টার একটা এনজাইটির মধ্যে আছেন, আপনি উনার সাথে একটু ফোনে কথা বলুন। আমি তাকে বললাম যে আপনিই বলুন, তখন সে ফোনে কথা বলেছিল, আমি সেখানে বসেছিলাম। কিন্তু আমি এই কথা বলিনি যে আমি স্বেচ্ছায় চীফ মিনিষ্টারের বাড়ীতে গিয়েছিলাম। আমি শুধু বলেছি যে আমাকে সেখানে জোর করে ধরে নেওয়া হয়েছিল, তার উত্তরে তিনি বলেছেন যে তুমি কিছু মনে করো না, কিছু মনে করো না।

**শ্রীএস, এল, সিংহ** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আমার বাড়ী থেকে এই কথা বলিনি, আমি বলেছিলাম যে আমি চীফ কমিশনারের চেম্বারে ছিলাম। It is however, learnt that a third party informed them. I immediately intervened in the matter and I returned to the Secretariat and was immediately in a meeting with the Chief Commissioner in connection with the coming visit of the Prime Minister to Tripura. As the meeting was in progress, I received a call over phone from Dr. B. Das, M. L. A. ( Cong. ) from his residence.

**Shri Promode Rn. Dasgupta** :—Hon'ble Speaker, Sir, on the point of clarification. আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে এই কথা কি সত্য নয় যে ডাঃ বি, দাসের বাড়ীতে প্রায় ২৫।৩০ জন কংগ্রেস কর্মী হেডেড বাই সাম কংগ্রেস সেক্রেটারীজ এ্যাণ্ড সাম খাদি বোর্ড সেক্রেটারীজ ইত্যাদি সেখানে গিয়ে ডাঃ বি, দাসকে ফোর্স করেছে, শুধু তাই নয় তিনি সিডিউলড কাষ্ট বলে, তার সেই কাষ্ট সম্বন্ধে তাকে অকথ্য গালা-

গালি, যেটা নাকি বলা যায় না, সেই গালাগালি করে তাকে বাই ফোর্স ধরে নিয়ে একটা রিক্সাতে বসিয়ে সেখান থেকে স্লোগান দিয়ে, মিছিল করে চীফ মিনিষ্টারের বাড়ীতে এনে প্রায় ৪৫ মিনিটের মত কন্ফাইন করে রাখা হয়েছিল।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য. আপনি...

**শ্রীপ্রমোদরঞ্জন দাসগুপ্ত** :—পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, ইট ইজ ভেরী ইম্পপরটেণ্ট ডিস্কাশান দিস মে বি এ্যালাউড।

**মিঃ স্পীকার** :—নো, নো, ডিস্কাশান অর ডিবেট কেন নট বি এ্যালাউড। ইউ মে পুট কোয়েশ্চান টু দি মিনিষ্টার ফর ক্লেরিফিকেশান অন্‌লী।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত** :— আমার পয়েন্ট অব ক্লেরিফিকেশান হচ্ছে, তিনি যে ষ্টেটমেণ্ট এই হাউসের মধ্যে পড়লেন সেই ষ্টেটমেণ্টের মধ্যে ডাঃ বি, দাসকে তার বাড়ী থেকে চীফ মিনিষ্টারের বাড়ীতে এনে যে কন্‌ফাইনমেণ্ট করা হয়েছিল, সেই যে ঘটনা, আমি যেটা শুনেছি সেই সম্পর্কে আমি পয়েন্ট অব ক্লেরিফিকেশান চাইছি। অতএব তাঁকে চীফ মিনিষ্টারের বাড়ীতে কন্‌ফাইন করে রাখা হয়েছিল।

**Mr. Speaker** :—Your point of clarification is that whether he was confined or not.

**Shri Promode Rn. Dasgupta** :—No. by force Dr, Dasকে তাঁর বাড়ী থেকে ধরে নেওয়া হয়েছিল এবং তাঁর প্রতি রাফ লেঙ্গুয়েজ ব্যবহার করেছিল, তিনি যে তপশীল ভুক্ত সেই জাতির নাম ধরে তাঁকে গালিগালাজ করা হয়েছিল। তারপরে তাঁকে নিয়ে মিছিল করে রিস্কাতে বসিয়ে নানা রকম শ্লোগান দেয়, সেটা রাস্তার অনেক লোক দেখেছিল। আমাদের চীফ মিনিষ্টারের বাড়ীতে এনে তাঁকে প্রায় ৪৫ মিনিট আটক রেখেছিল। সেই সময়ে আমাদের মাননীয় মুখ্য মন্ত্রীকে এই ইনফরমেশান দেওয়া হয়েছিল অথচ তিনি সেই ৪৫ মিনিটের মধ্যে সেখানে যাননি। আমরা আরও জানি যে চীফ মিনিষ্টারের বাড়ীর সামনে অনেক পুলিশ পাহারা থাকে। এতগুলি লোক যে ডাঃ দাসের উপর অত্যাচার করল, তার উপর টচার করল, তা দেখা সত্বেও ঐ লোকগুলিকে তা থেকে বিরত করার কোন প্রচেষ্টা তারা করল না। তাই উনি যে ষ্টেটমেণ্ট এখানে দিচ্ছেন সেটা কারেক্ট কিনা এটাই আমরা জানতে চাই।

**Shri S. L. Singh**:— A query by the Police over phone to the son of Dr. Das (Shri Bidyut Das ) revealed that there was no unpleasant incident in the residence during the said visit. So, there was no other police information like that.

**Shri Promode Rn.DasGupta**—Hon'ble Speaker Sir, point of clarification. পুলিশ যদি সেখানে ইনকোয়েরী করে থাকে, তাহলে তারা ডাঃ দাস এর কাছে থেকে কোন রিপোর্ট গ্রহণ করেছিল কিনা ?

**শ্রীএস, এল, সিংহ** :—আই হেভ নো পুলিশ ইনফরমেশান এবাউট দ্যাট।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :— তাহলে আপনি কিসের ভিত্তিতে বললেন যে এটা সত্যি নয় ?

**শ্রীশচীন্দ্র লাল সিংহ :**—আমি বলেছি—I have no police information, so I can not say.

**শ্রীপ্রমোদ রঞ্জন দাসগুপ্ত :**—আরে আমি বলি কি, উত্তর দেয় কি? মাননীয় স্পীকার স্যার, আমার প্রশ্ন হচ্ছে আমি এই যে ঘটনার কথা বললাম ডাঃ বি, দাসের হাউস টু চীফ মিনিষ্টার'স হাউস, সেটা সত্যি কিনা? এখন যদি না জানেন তাহলে বলবেন যে না, আর যদি জানেন, তাহলে বলবেন হ্যাঁ। আমি কিন্তু এই রকম একটা ঘটনার কথাই শুনেছি।

**Shri S. L. Singh** :— I have given a full statement to the House. I was in the Office of the Chief Commissioner to discuss with him about the visit of the Prime Minister at that time. I have got no informatian like that.

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রথম বক্তব্য হচ্ছে যে মাননীয় মুখ্যমন্ত্রী গোলমালের মধ্যে তাঁর ষ্টেটমেন্ট পড়ে গেছেন, আমরা ভাল করে সবকিছু শুনতে পাই নাই। আর দ্বিতীয় কথা হচ্ছে যে তিনি যে ষ্টেটমেন্টের মধ্যে বলেছেন যে থার্ড পার্টি পুলিশকে ইনফরম করেছে, সেই থার্ড পার্টির নাম আমরা জানতে চাই—আর মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি আরেকবার উনার ষ্টেটমেণ্টটা পড়ুন।

**Shri S. L. Singh** :— In the morning hours of the 17th September, 1969, on receipt of an information that a group of young boys and girls went to the M. L. A. Hostel at Melarmath for some demonstration, I immediately rushed thereto.

On my arrival, I found some 10/12 young boys and girls pressing some of the present M. L. A.s for withdrawal of the ultimatum given to the Chief Minister. Tripura for fulfilment of certain demands as published in a local Daily (Dainik Gana-Abhijan).

I immediately intervened in the matter and asked for their withdrawal from the place on the assertion that while I, being the leader of the Congress Party in the Assembly, was present for talks with my colleagues, they had no business to do anything in the matter. This had its effects on the Members of the said group, who immediately left the place.

I returned to the Secretariat and was immediately in a meeting with the Chief Commissioner in connection with the coming visit of the Prime Minister to Tripura. As the meeting was in progress, I received a call over phone from Dr. B. Das, M. L. A. (Cong). from his residence. He informed that the same day a group of people had appeard at his residence with the demand for a declaration of his disassociation from the alleged ultimatum. He expressed that he could do any such thing only in the presence of the Chief Minister. So he came to my residence followed by some members of the said group. But as I was in the Secretariat, he returned to his residence.

However, as the leader of the party, I thought that it was my duty to condemn any such unbecoming acts by our Congress workers and followers and accordingly I issued a statement the same night.

It is, however, learnt that third party informed the local Police station of the visit of a group of people in the residence of Dr. B. Das for some demonstration. A query by the Police over phone to the son of Dr. Das (Sri Bidyut Das) revealed that there was no unpleasant incident in the residence during the said visit. The fact was accordingly recorded in the Station Diary of the Police Station. The Police have no information whatsoever regarding occurrence of any incident in the M. L. A's Hostel.

My attention was also drawn to some Calcutta and local newspapers which published the news of the alleged incidents in a manner completely divorced from truth. Obviously the Press reports were motivated for creation of a breach in the rank and file of the local Congress and there was a hand of some political party in the matter.

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :— অন পয়েন্ট অব ক্লারিফিকেশন—মাননীয় স্পীকারের মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, পেপারে মাননীয় সদস্য ইউ, কে, রায়, সুনীল বাবু, বি, দাস এবং দেবেন্দ্র কিশোর চৌধুরী যে ষ্টেটমেন্ট দিয়েছেন, সেই ষ্টেটমেন্ট-গুলি তিনি দেখেছেন কি না এবং সেগুলি সত্য কি মিথ্যা ?

**শ্রীএস, এল, সিংহ** :— আমি এখানে আমার ষ্টেটমেন্টে বলেছি—

'My attentipn was also drawn to some Calcutta and local news papers which published the news of the alleged incidents in a manner completely divorsed from truth. Obviously the Press reports were motivated for creation of a breach in the rank and file of the local Congress and there was a hand of some political party in the matter.

**Shri Sunil Ch. Dutta** :— On point of clarification—

মাননীয় অধ্যক্ষ মহোদয়. এই ঘটনার অব্যবহিত পরে মাননীয় চীফ মিনিষ্টার তার ষ্টেটমেন্টে বলেছেন যে তিনি ঘটনাস্থলে গেছেন, আমার প্রশ্ন হচ্ছে তিনি এই ষ্টেটের পুলিশ মিনিষ্টারও বটে, অতএব পুলিশ মিনিষ্টার হিসাবে তিনি পুলিশকে কোন ডাইরেকশান দিয়েছেন কি না, নির্দ্দেশ দিয়েছেন কিনা ঘটনা সম্পর্কে তদন্ত করার জন্য ?

**শ্রী এস, এল, সিংহ** :—পুলিশকে নির্দ্দেশ দেওয়া আমি মনে করি এই জায়গাতে ইন্টারফিয়ার করা।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :—অন পয়েন্ট অব ক্লেরিফিকেশান—মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ১০।১২ জনের একটি পার্টি সেখানে হামলা করেছে, কিন্তু আমাদের ষ্টেটমেন্টে আমরা রেখেছি যে সেখানে ৩০।৩৫ জনের উর্দ্ধে হবে একটা গ্রুপ হামলা করেছে। প্রকৃত সংখ্যা দেখার মত আমাদের অবস্থা ছিলনা। কিন্তু সেই সংখ্যা ৩০।৩৫ জনের উর্দ্ধে হবে :সেই বিষয়ে সন্দেহ

নেই। মাননীয় মুখ্যমন্ত্রীর সংগে, ডেপুটি মিনিষ্টার মনছুর আলী মহাশয়ও সেখানে গিয়েছিলেন। তাদের যাওয়ার পরও তারা শ্লোগান ইত্যাদি অনেক কিছু দিয়েছে, সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের আলোকপাত করতে পারেন কি না ?

**Shri S. L. Singh :**—I have clearly elaborated the facts before the House. আনুমানিক দশ বার জন লোক সেখানে ছিল, আমরা যাওয়ার পর তারা চলে যায়।

**শ্রীবিনোদ বিহারী দাশ :**— মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ষ্টেটমেন্টে রেখেছেন আমার বাড়ী থেকে উনাকে ফোন করা হয়েছিল। কখন ফোন করা হয়েছিল সেই সময়টা দয়া করে জানাবেন কি ?

**শ্রীএস. এল, সিংহ :**— তখন সময় কটা আমার খেয়াল ছিলনা কাজেই আমি এগজাক্ট টাইম বলতে পারবনা।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—মাননীয় মুখ্যমন্ত্রী কি জানাবেন, ডাক্তার বি, দাস এর বাড়ী থেকে যে ফোন করা হয়েছিল সেটা কি বিফোর দি ইনসিডেন্ট, অর এ্যাট দি টাইম অব ইনসিডেন্ট, অর আফ্‌টার দি ইনসিডেন্ট ?

**শ্রী এস, এল, সিংহ :**— আমি এখানে বলেছি যে বি, দাশের বাড়ী থেকে উনি বলেছেন আমি সেখানে গেছি এবং আমি চলে এসেছি। তারপর তিনি উনার ষ্টেটমেন্টে ও বলেছেন যে আমি নাকি বলেছি 'ভাই যদি কিছু হয়ে থাকে মনে কিছু করনা' ইত্যাদি ইত্যাদি।

**শ্রীবি, দাশ :**— এখানে মাননীয় মুখ্যমন্ত্রী যে কথাটা বললেন সেটা মোটেই সত্য নয়।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**— অন পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান—আমার প্রশ্ন ছিল মাননীয় মুখ্যমন্ত্রী পুলিশকে নির্দ্দেশ দিয়েছেন কি না, তার উত্তরে তিনি বলেছেন দেন নাই। আমি এখানে জিজ্ঞাসা করতে চাই, কোন ডাকাতি বা রাহাজানি সংগঠিত হলে পরে, তিনি পুলিশ মিনিষ্টার হিসাবে কোন নির্দ্দেশ দিতে পারেন কি না, সেই অধিকার উনার আছে কি না ?

**শ্রীএস, এল, সিংহ :**—রাহাজানি বা ডাকাতি হলে পরে পুলিস তার ওউন ইনিশিয়েটিভে তা করে থাকে।

**শ্রীসুনীল চন্দ্র দত্ত :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই জায়গাতে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে পুলিশ প্রতিটি নাগরিকের ধন প্রাণ রক্ষা করার জন্য দায়ী থাকবেন সেটা ঠিক। কিন্তু আমার বক্তব্য হচ্ছে তিনি পুলিশ মিনিষ্টার হিসাবে কিছু করেছেন কি না ?

**শ্রীএস, এল, সিংহ :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন ডাকাতি বা রাহাজানি যদি হয়, পুলিশ দপ্তর থেকে সেটা যা করার তারা সেটা করে থাকে। কোন নাগরিক যদি কমপ্লেন করেন পুলিশ তার কর্ত্তব্য হিসাবে সেখানে যায়। যদি না যেয়ে থাকে তাহলে দে গো টু দি কোর্ট।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**— মাননীয় মন্ত্রী মহোদয় কি বলবেন, কোন কেস্ থানাতে ডায়েরী করার পর, পুলিশ এ্যাক্টের ১৬১ ধারা মতে যারা নাকি ভিক্‌টিম তাদের থেকে যে ষ্টেটমেন্ট দেওয়ার প্রভিশন আছে, সেই মতে তাদের ষ্টেটমেন্ট নেওয়া হয়েছে কি না ?

**শ্রীএস, এল, সিংহ** :— আমি আগেই বলেছি যে কোন কয়ে জানানো হয়েছে যে এইরকম কোন ইনসিডেন্ট হয় নি।

**শ্রীইউ. কে. রায়** :— অন পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন—মাননীয় মুখ্যমন্ত্রী উনার ষ্টেটমেন্ট আরম্ভ করেছেন প্র্যাক্‌টিক্যালি উনি যে মুহূর্ত্তে এম, এল, এস, হোষ্টেলে গেছেন তখন থেকে, তার আগে যা হয়ে গেছে, সেই সম্পর্কে তিনি সম্পূর্ণ সায়লেন্ট। এই হচ্ছে একটা কথা। দ্বিতীয় হচ্ছে, মাননীয় সদস্য প্রমোদরঞ্জন দাশগুপ্ত মহাশয় যে কথাটা বললেন যে কাগজে যেটা দেওয়া হয়েছে সেটা মটিভেটেড নয়। আমরা চারজন এম, এল, এ মাইসের ইউ, কে, রায় শ্রীসুনীল চন্দ্র দত্ত, দেবেন্দ্র কিশোর চৌধুরী, মনমোহন দেববর্ম্মা, অর্থাৎ যে চারজন এম, এল, এ আমরা হোষ্টেলে ছিলাম তাঁরা একটা জয়েন্ট ষ্টেটমেন্ট সেখানে দিয়েছিলাম, এবং তার ইনট্রডাক্‌শানে একথাটা আছে যে এই ঘটনাটা বিভিন্ন পত্র পত্রিকায় প্রকাশিত হতে পারে এবং লোকের মনে বিভ্রান্তি সৃষ্টি করতে পারে। সুতরাং প্রকৃত সত্য যে ঘটনা সেটা আমরা বিবৃতি দিযেছি, সেখানে সব আছে। তারপর আমার ঘড়ি, কলম নিয়ে নেওয়া হয়েছে, সেটাও সেখানে আছে। সেটাই আজকে মাননীয় সদস্য প্রমোদরঞ্জন দাশগুপ্ত মহাশয় জানতে চেয়েছেন যে এটা মাননীয় মুখ্যমন্ত্রী সত্য বলে মনে করেন কি না? সে কথাটার জবাবই আমরা চাই।

**Shr. S, L. Singh** :— I have no Police information. That is why I cannot speak on that.

**Shri U. K. Roy** :— Is not the information from the members is more valuable than the police ?

**Shri P. R. Dasgupta** :— মাননীয় স্পীকার, স্যার, তিনি বলেছেন যে পত্রপত্রিকায় বিভ্রান্তিকর খবর বেরিযেছে এবং সত্যের সঙ্গে তার কোন সংগতি নাই। আমি বলছি যে আমাদের যে চার জন এম, এল, এ পত্রিকায় যে ষ্টেটমেন্ট দিয়েছেন সেটা সত্যি কিনা তিনি বলুন। সত্যি অথবা মিথ্যা সেটা তিনি বলুন।

**Shri S. L. Singh** :— The alleged incident is completely diversed from the truth.

**Shri P. R. Dasgupta** :— আমি বলছি যে পত্রপত্রিকায় যে সব ষ্টেটমেন্ট বেরিয়েছে সেটার তিনি বলেছেন যে সত্যির সঙ্গে সংগতি নেই। আমি বলছি যে আমাদের যে ৪ জন এম, এল, এর সই করা বিবৃতি যে পত্রিকায় বেরিয়েছে সেটা সত্যি কিনা বলুন। উনি বলেছেন যে রাজনৈতিক দল এর পেছনে রয়েছে এবং সেজন্য এই সব এম, এল, এর উপর আক্রমণ হয়েছে। কিন্তু তাদের প্রটেকশান না দিয়ে আজকে তাদের ষ্টেটমেন্ট সম্বন্ধে তিনি বলেছেন যে সত্যের অপলাপ।

**Shri S. L. Singh** :— The alleged incident is totally diversed from the truth.

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী** :—পয়েন্ট অব ক্লোরিফিকেশন। মাননীয় মুখ্য মন্ত্রী বলেছেন যে ঘটনার সময়ে তিনি নিজে গিয়ে এম, এল, এ-দের রক্ষা করেছেন এবং তার কথা মত দুষ্কৃতকারীরা চলে গিয়েছে। তিনি তাদের বলেছেন যে আমার এম, এল, এ-দের সংগে আমি মোকাবিলা করব এবং তাদের কাছ থেকে সব জেনে নেব। তারপর বি, দাসের ঘটনা ঘটল এবং রাধিকা গুপ্তকে সেক্রটারীয়েটে দৌড়াতে হল। এরপর আমরা ষ্টেটমেন্ট দিলাম। কিন্তু আজ পর্যন্ত উনি আমাদের সংগে আলোচনা করে জেনে নিয়েছেন কিনা যে আসল ব্যাপারটা কি। উনার যে আমাদের জন্য দরদ সেটা তো বুঝতে পারলাম না। উনাদের সংগে আলোচনা করে আজ পর্যন্ত ঘটনা সম্বন্ধে তিনি ওয়াকিবহাল হয়েছেন কিনা সেটা আজ পর্যন্ত আমার জানা নেই। আজকে যা না কি তিনি এখানে পাঠ করলেন তার সবই মিথ্যা এবং উনার বানানো গল্প।

-

**শ্রীবি. দাস** :—মাননীয় মুখ্য মন্ত্রী বলেছেন যে সেখানে ১০।১২ জন ছিল। কিন্তু সেখানে সত্যই ১০।১২ জন ছিল না, অনেক বেশী ছিল। তারপর বলেছেন সেখান থেকে বেরিয়ে তিনি সেক্রেটারীয়েটে চলে গেছেন এবং সেখানে চীফ কমিশনারের সংগে মিটিং করেছেন। সেখানে আমি এই কথা বলতে চাই যে সেখান থেকে তিনি কংগ্রেস অফিসে গিয়েছিলেন কিনা এবং সেখানে তিনি মিষ্টি খেয়েছিলেন কিনা, সিঙ্গারা খেয়েছিলেন কিনা তারপর বক্তব্য রেখে তিনি সেক্রেটারীয়েটে গিয়েছিলেন কিনা। তারপর যখন আমাকে নিয়ে যাওয়া হয় তখন সেখানে তিনি ফোন পেয়েছিলেন কিনা। আমার বাড়া থেকে তিনি ফোন পেয়েছেন কখন? যখন আমি বাড়ীতে ফিরে এসেছি। তখন আমি ফোন করিনি। করেছিলেন উনারই একজন পি, এ,। আমাকে তিনি ফোনটা ধরিয়ে দিয়েছেন। আমি সেখানে উনার সাথে কথা বলেছিলাম। তিনি বলেছেন যে আমি উনার বাড়ীতে গিয়েছিলাম সেচ্ছায়। সেটা সত্যি কথা নয়। আমাকে সেখানে জোর করে ধরে নিয়ে যাওয়া হয়েছিল এবং এ গ্রুপ অব বয়েজ অ্যাণ্ড গার্লস্‌ যারা ছিল তাদের তিনি খুব ভাল করেই চেনেন এবং সেখানে নিয়ে আমাকে আটকিয়ে রেখে ৫৪ মিনিট পর ছেড়ে দেয়। যে বাড়ীতে সেন্ট্রি রয়ে গেছে, একটা সামান্য কুকুর ঢুকতে গেলেও সেখানে সেন্ট্রিকে জিজ্ঞাসা করতে হয়, সেই বাড়ীতে আমাকে যখন নিয়ে যাওয়া হয় তখন উনাকে খবর দেওয়া হল। উনি তখন সেখানে এলেন না। তারপর উনি যখন খবর নিলেন তখন আমি বাড়ীতে ফিরে এসেছি। উনার পি, এ, গিয়েছিলেন আমার বাড়ীতে। উনি আমাকে প্রশ্ন করলেন যে আমার ফিজিক্যাল টর্চার কতটুকু হয়েছে। তিনি মাপতে গেলেন যে আমার ফিজিক্যাল টর্চার কতটুকু হয়েছে এবং যখন রাস্তায় নিয়ে যাওয়া হয় সেখানে বলা হয়েছিল এইখান থেকে সুরু কর (ইন্টারাপশন)। উনি যে ষ্টেটমেন্ট এখানে রেখেছেন সত্যের সাথে তার যোগাযোগ নাই। তিনি হাউসকে বিভ্রান্ত করেছেন এবং সেখানে সত্যের অপলাপ করা হয়েছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। সেখানে আমি ফোন ধরিনি। ফোন ধরেছিলেন উনারই একজন পি, এ তিনি মাপতে গিয়েছিলেন আমার ফিজিক্যাল টর্চার কতটুকু হয়েছে। আমি তো বলেছি যে যা বলবার তো আপনার বাড়ীতে গিয়ে বলব—তা তো নয়। আমাকে জোর করে ধরে

নিয়ে যাওয়া হয়েছিল। আর রাস্তায় যেসব শ্লোগান দেওয়া হয়েছে সেগুলি নাই বা বললাম এখানে এবং সিভিউলড কাষ্ট বলে যে গালিগালাজ দেওয়া হয়েছে সেসব কথা নাই বা বললাম। ঐসমস্ত শ্লোগান দিয়ে রাস্তাকে কলুষিত করা হয়েছিল। বাড়ীতে ফিরে গিয়ে উনার সঙ্গে কথা হয়েছিল এবং সেখানে তিনি বলেছিলেন "যে কিছু মনে কর না"। আর আজকে তিনি বলছেন যে তিনি বলেছেন যে ভাই যা হয়েছে তুমি কিছু মনে করো না এবং এইসব কথা বলে সারা ত্রিপুরার মানুষকে তিনি বিভ্রান্ত করছেন।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত :**—মিঃ স্পীকার, স্যার, উনি যে ষ্টেটমেন্ট দিয়েছেন সেটা সত্যি নয় এবং হাউস অ্যাক্সেপ্ট করে না।

**শ্রীউপেন্দ্রকুমার রায় :**—আই সাপোর্ট দিস্।

**Mr. Speaker :**—There is no such rule that when a Minister will make a statement that will be accepted or rejected by the House.

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে অন রিসিট অব দি ইনফরমেশান, তিনি যখন এম, এল হোস্টেলে গেলেন—আমার প্রশ্ন হল তিনি কোথা থেকে ইনফরমেশান পেলেন এবং কার থেকে ইনফরমেশান পেলেন?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—আমি কোথা থেকে পেয়েছি এবং কার থেকে পেয়েছি ইট ইজ ইম্পসিবল্ টু স্পীক।

**শ্রীএরসাদ আলী চৌধুরী :**—তিনি বলেছেন যে ১০।১২ জন তখন এম, এল, এ, হোষ্টেলে ছিলেন। তিনি কাদের কাদের পেয়েছিলেন এবং তাদের নাম কি?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—এই মুহূর্তে তাদের নাম বলা আমার পক্ষে সম্পূর্ণ অসম্ভব।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী :**—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন। তিনি যে ঘটনার কথা বললেন, তার আগে আমাদের দুইজন মেম্বার শ্রীমনোমোহন দেববর্ম্মা এবং সুনীল দত্তকে ফোনে ডেকে তিনি সরিয়ে নিতে চেয়েছিলেন কিনা?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, ইহা সত্য নয়। কারণ আমি ১২।১৩ জনের যে সাইন ছিল পেপারে সেটা সম্বন্ধে আমি চিঠি দিয়েছি আমাদের দুইপের কাছে দ্যাট আই অ্যাম উয়িলিং টু সিট উইথ দেম টু ডিস্কাস উইথ দেম অ্যাবাউট দি ম্যাটার। অ্যাণ্ড ফর দ্যাট রিজন আই এনকোয়ারড হোয়েদার ইট ইজ পসিবল অন দেওার পারট টু কাম।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা কি সত্য যে ডেপুটি মিনিষ্টার নিজে গিয়ে জোর করে উনাকে পাজা কোলে করে নিয়ে এসেছিলেন, উনি নিজে আসতে চান নি?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা সত্যের সম্পূর্ণ বিপরীত।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী :**—ইহা কি সত্য যে যখন চীফ মিনিষ্টার এম, এল, এ, হোস্টেলে গেলেন তখন উনার সামনেই আবার নূতন করে সাহস পেয়ে তারা শ্লোগান সুরু করল এবং ডেপুটি মিনিষ্টারকেও আক্রমণ করতে ছাড়ে নি?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—এর বেশী বলার আর আমার ক্ষমতা নাই।

**শ্রীদেবেন্দ্রকিশোর চৌধুরী :**—বেশী বললে সত্য উদ্ঘাটিত হয়ে যাবে সেজন্যই কি তিনি বলবেন না ?

**Shri U. K. Roy :**—We are challenging the truth of the statement. উনি বলছেন 'অ্যালেজড' ইনসিডেন্ট। তিনি ইন্সিডেন্টটাকে পর্যন্ত স্বীকার করতে চান না। এতবড় একটা ঘটনা হয়ে গেল তারপরও তিনি ইনসিডেন্টাকে পর্যন্ত স্বীকার করতে চান না। হাউ দিস্ ষ্টেটমেন্ট ক্যান বি অ্যাক্সেপ্টেড্ ?

**শ্রীশচীন্দ্রলাল সিংহ :**—ইফ দেয়ার ইজ নো পুলিশ ইনফরমেশান দেন ইট ইজ অ্যালেজড ইনসিডেন্ট।

**শ্রীবি, দাস :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে মাননীয় মুখ্যমন্ত্রী যে ষ্টেটমেন্ট দিয়েছেন তার উপর পয়েন্ট অব ক্লারিফিকেশন হওয়ার কথা। কিন্তু তিনি যে ষ্টেটমেন্টটা করেছেন সেটাই সত্য নয়। তিনি এই ষ্টেটমেন্ট দিয়ে ত্রিপুরা রাজ্যের মানুষকে বিভ্রান্ত করছেন। এটা অসত্য বলা হচ্ছে, হাউসকে বিভ্রান্ত করা হচ্ছে। এটা সত্য নয়, সত্যের অপলাপ। কাজেই এর উপর পয়েন্ট অব ক্ল্যারিফিকেশনের প্রশ্ন উঠে না। শুধু এই টুকুতেই আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri U. K. Roy**—Mr. Speaker, you should order that this would not be recorded, because it is far from the truth.

**Mr. Speaker**—No, that I can not do. Whatever the Minister make a statement this will be recorded.

**Shri U. K. Roy**—The statement made by the Chief Minister is challenged by the House.

**Mr. Speaker**—That may be recorded, if you challange it.

**Shri Pramode Rn. Dasgupta**—Then you may take sense of the House.

**Mr. Speaker**—No, sense of the House. I am not going to take sense of the House. As the Minister concerned made this statement and there is no provision in the Rules of Procedure of this House.

**Shri Promode Rn. Dasgupta**—Then you may allow the discussion on the matter. Provision আছে এখানে। Is it not public importance, Sir ?

**Mr. Speaker**—*Yes*, that may be a matter of Public importance. You may give Calling Attention notice, but no discussion on this matter can be allowed.

**Shri Promode Rn, Dasgupta**—মাননীয় স্পীকার স্যার, এটাতে যে জিনিষটা বেরিয়ে আসছে, তাতে Chief Minister himself is involved. কারণ, যে ষ্টেটমেন্ট তিনি এই হাউসের সামনে পড়েছেন, তাতে তিনি যেটা কভার-আপ করেছেন, তিনি এবং অন্য কোন লোক গিয়েছিলেন আমাদের এম, এল, এ'স হোষ্টেলে, সেখানে গিয়ে উনি ওদেরকে বলামাত্র

উনার কথা মেনে ওরা সেখান থেকে চলে গেছে, এটা উনার ষ্টেটমেন্টে আছে। কিন্তু উনার কথা মেনে চলে আসার পর তিনি যখন কংগ্রেস অফিসে যান সেই সময়ে তারা আবার ডাঃ বি, দাসের বাড়ীতে গিয়ে তার উপর আক্রমণ করে। এম, এল, এ, হোষ্টেলে গিয়ে তিনি যাদেরকে ঐসব করতে নিষেধ করেছিলেন, তিনি অবশ্যই তাদেরকে চিনেন, কিন্তু উনি এখানে তাদের নাম বলবেন না, বলবেন না এজন্য যে উনি যদি তাদের নাম বলে দেন, তাহলে তারাও উনার নাম বলে দিবেন। আর এটাই হল একমাত্র বিজন যে তিনি তাদের নাম এখানে বলবেন না, অথচ সবই জানেন।

**Mr Speaker**—Now, we are going to the next item of the Business of the House. Next item of the House is laying of the Tripura Weights & Measures (Enforcement) Rules, 1968.

Now, I would request the Hon'ble Sachindra Lal Singh, Minister-in-Charge to lay before the House the Tripura Weights & Measures(Enforcement) Rules, 1968.

Shri **Sacindra Lal Singh**—Hon'ble Speaker, Sir, I beg to lay before the House the Tripura Weights and Measures (Enforcement) Rules, 1968.

**Mr. Speaker**—The copies of the said rules be placed in the Library. The Hon'ble Members may have their copies from the Library of the Assembly Secretariat

Next item in the List of Business is the Private Members' Resolution. I would call on Shri Benoy Bhusan Banerjee to move his Resolution that—This Assembly is of "opinion that—সারা ত্রিপুরার বিদ্যালয়ের অষ্টম শ্রেণীতে ও ৫ম শ্রেণীতে বার্ষিক পরীক্ষার প্রশ্ন দুইটি সরকারী নিয়ন্ত্রনে, সমগ্র ত্রিপুরার জন্য একই রকমের প্রশ্নপত্র করা হউক"।

**শ্রীবিনয় ভূষণ ব্যানার্জি**—মাননীয় স্পীকার স্যার, This Assembly is of opinion that—"সারা ত্রিপুরার বিদ্যালয়ের ৮ম শ্রেণীতে ও ৫ম শ্রেণীতে বার্ষিক পরীক্ষার প্রশ্নপত্র দুইটি সরকারী নিয়ন্ত্রনে, সমগ্র ত্রিপুরার জন্য একই রকমের প্রশ্নপত্র করা হউক"। আজকে আমি এই হাউসের সামনে যে প্রস্তাবটি রেখেছি, আশা করি মাননীয় সদস্যগণ তার প্রয়োজনীয়তা উপলব্ধি করবেন এবং আমার এই প্রস্তাবকে সমর্থন করবেন। আমি কেন এই প্রস্তাবটা এখানে উত্থাপন করতে চেয়েছি, তা আমি এখানে এখন প্রকাশ করছি। আমাদের জাতীয় শিক্ষানীতি যদিও আজ বহু বিতর্কিত বিষয়, তবু এই কথা সত্য যে আমাদের সমাজ ও রাষ্ট্রের ভবিষ্যত উন্নতির ক্ষেত্রে এবং সময়ের সংগে তাল রেখে আমাদের এই প্রস্তাব নেওয়া আজকে একান্ত দরকার হয়ে পড়েছে। ত্রিপুরার শিক্ষা ব্যবস্থার দিকে লক্ষ্য করলে দেখা যাবে যে আমাদের ত্রিপুরাতে দ্রুত শিক্ষার বিস্তার হয়েছে এবং আরও হবে, এবং তার আরও প্রয়োজন আছে। কিন্তু শিক্ষার পরীক্ষাগত যে উদ্দেশ্য এবং তার মূলগত মান যথাযথভাবে রক্ষা করা আমাদের পক্ষে সম্ভব নয়। আমাদের শিক্ষা নীতির পরিবর্তিত অবস্থার দিকে যদি লক্ষ্য রাখি, তাহলে আমরা সেটা অনুভব করতে পারব।

তার যে মান, সেটাকে আমরা তেমনভাবে উন্নত করতে পারিনি, এই কথা কিছুক্ষণ আগে আমাদের মাননীয় সদস্য ঘণশ্যাম দেওয়ান মহাশয় এই সভায় আমার এই প্রস্তাবের উপর বক্তব্য রাখতে গিয়ে বলেছেন। তিনি বলেছেন যে শিক্ষাই জাতির মেরুদণ্ড, গান্ধীজীর উক্তি উধৃত করে আবও বলেছেন যে আমাদের শিশুরাই জাতির ভবিষ্যৎ পিতা। তাই প্রাথমিক পর্য্যায়ে এই শিশুদের শিক্ষার প্রতি আমাদের বিশেষভাবে দৃষ্টি রাখা একান্ত দরকার। সারা ত্রিপুরাতে শিক্ষার মানকে যদি আমরা একই পর্য্যাযে উন্নত করি, তাহলে একই রকম প্রশ্নপত্রের মাধ্যমে ক্লাশ ফাইভ ও ক্লাশ এইটেব বার্ষিক পরীক্ষাগুলির গ্রহণ করা প্রয়োজন বলে আমি মনে করি। আশা করি মাননীয় সদস্যগণ এই বিষয়ে চিন্তা করে দেখবেন। ক্লাশ এইটে পরীক্ষা দেওয়ার আজকাল তাদের মধ্যে আমরা যে কতগুলি অবস্থার লক্ষ্য করি, তাহলে দেখব যে, যে সব ছাত্র সিনিয়র বেসিক স্কুলে পরীক্ষা দিয়ে ভাল করে পাশ করে হায়ার সেকেণ্ডারী স্কুলে ভর্তি হতে আসে তাদের বেশ কতগুলি সমস্যার বা কতগুলি অবাঞ্চিত অবস্থার মধ্যে পড়তে হয়। সেগুলি আমার প্রত্যেকটি এম, এল, এ, বন্ধুদের জানা আছে। এখানে ভর্ত্তি হওয়ার জন্য তারা কোন সীটই পাচ্ছে না। এতে করে ছাত্র ও ছাত্রীদের মধ্যে এবং তাদের অভিভাবকদের মধ্যে বেশ একটা বিক্ষোভ দেখা দেয। এমন একটা সন্দেহের সৃষ্টি হয় যে তারা পরস্পরকে সন্দেহের চোখে দেখে। শিক্ষকেরাও এর থেকে বাদ যায় না এবং তাদের বিরুদ্ধে নানা রকম প্রশ্ন সাধারণ মানুষের মনে জাগে এবং তারা বিদ্বেষ বশতঃ তাদের বিরুদ্ধে নানা রকম উক্তি প্রচার করতে থাকে। এই সমস্ত দিক দিয়ে চিন্তা করে আমরা যদি এই অবস্থা নিরসনের জন্য একটা নীতি নির্ধারণ করি, তাহলে আমাদের শিক্ষাক্ষেত্রে যে একটা অবাঞ্চিত অবস্থা চলছে তার থেকে আমরা রেহাই পেতে পারি। তাই ত্রিপুরার সামগ্রিক শিক্ষা ব্যবস্থাকে উন্নত করতে হলে ত্রিপুরার প্রতিটি প্রাইমারী, সিনিয়র বেসিক স্কুলগুলিতে ক্লাশ ফাইভ এবং ক্লাশ এইট এর প্রশ্ন পত্রগুলি একই রকম হওয়া দরকার এবং ছাত্র ছাত্রীরা যদি একই রকম উত্তর দিয়ে পরীক্ষায় পাশ করে. তাহলে আমাদের ত্রিপুরার শিক্ষার মান সর্ব্বত্র সমভাবে অগ্রগতির দিকে ধাবিত হবে, এটা আমি মনে করি। আর সেই জন্যই আমি এখানে এই প্রস্তাবটি এনেছি। আরেকদিকে অরেকটা সুবিধা হবে, আমরা সকলে চিন্তা করব কি করে শিক্ষার মান বাড়ানো হয়। এমন অনেক স্কুল আছে যেখানে প্রথম দিকে রেজাল্ট খুব ভাল হয়, কিন্তু উপরের ক্লাশে উঠে তাদের রেজাল্ট তেমন ভাল হয় না। সেই সমস্তগুলি আমাদের তদন্ত করে দেখতে হবে। এই প্রস্তাব যদি বাস্তবে রূপায়িত করতে পারি তাহলে আমার মনে হয়, আমরা এই শিশু গড়ার কাজে সহায়তা করতে পারব। আমি আশা করি অন্যান্য সদস্যবৃন্দ যারা এখানে আছেন, তারাও এই প্রস্তাবের পক্ষে যুক্তি রেখে এর প্রয়োজনীয়তা যে অনস্বীকার্য, সেটা স্বীকার করে নেবেন। তাই আমি আমার প্রস্তাবের পক্ষে যথাযোগ্য ভাবে ভাষণ রেখে, যাতে এটা গ্রহণে করা হয় এই অনুরোধ রেখে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার** :—এনি আদার মেম্বার উইলিং টু পার্টিসিপেট ইন দি ডিসকাশন ?

**শ্রীনরেশ রায় :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী বিনয়ভূষণ ব্যানার্জী যে প্রস্তাবটা হাউসের সামনে এনেছেন, সেটার গুরুত্ব অনুভব করে সেটাকে আমি সমর্থন করি। 'সারা ত্রিপুরার বিদ্যালয়ের ৮ম শ্রেণীতে ও ৫ম শ্রেণীতে বার্ষিক পরীক্ষার প্রশ্নপত্র দুইটি সরকারী নিয়ন্ত্রণে সমগ্র ত্রিপুরার জন্য একই রকমের প্রশ্নপত্র করা হউক।' এই যে প্রস্তাব এটার প্রয়োজনীয়তা আছে। আমরা যদি বিভিন্ন দিক দিয়ে দেখি, তাহলে দেখি এটার ইমপোর্টেন্স খুব বেশী। ছাত্র, শিক্ষক এবং গার্জিয়ান এই তিন পক্ষই শিক্ষার মানকে উন্নয়ন করার জন্য এগিয়ে আসবে এবং সেটা এর মাধ্যমে আসবে বলেই আমার বিশ্বাস। কারণ শিক্ষক যারা বিভিন্ন স্কুলে নিযুক্ত আছেন, উনাদের মনে হয়তো কোন সময় শৈথিল্য আসতে পারে যে "আমি আমার স্কুলের প্রশ্নপত্র করব, কাজেই আমি আমার মত করেই পড়াব।" যেসব স্কুল শিক্ষক ষ্ট্যাণ্ডার্ড্যাবল শিক্ষক তারা হয়তো কিছুটা শিক্ষার মান উন্নয়ন করতে পারেন, কিন্তু যাদের ষ্ট্যাণ্ডার্ড একটু কম, তারা ততটা শিক্ষার মান উন্নয়ন করতে পারেন না। কিন্তু যদি সারা ত্রিপুরা রাজ্যের বিদ্যালয়গুলিতে পঞ্চম এবং অষ্টম শ্রেণীর জন্য একই ধরণের প্রশ্নপত্র সারা ত্রিপুরার স্কুলগুলিতে চালু করা হয়, তাহলে যারা শিক্ষক আছেন তারা সেদিকে দৃষ্টি রাখবেন- সতর্কতা অবলম্বন করবেন যে আমাকে ভালভাবে পড়াশুনা করাতে হবে এবং সেই ষ্ট্যাণ্ডার্ডে ছাত্রদেরকে পৌঁছাতে হবে। সেই জন্য উনি আপ্রাণ চেষ্টা করবেন এবং সারা ত্রিপুরার শিক্ষক এক সঙ্গে মিলিত হয়ে, এক সংগে আলাপ আলোচনা করে কি ভাবে একই ষ্ট্যাণ্ডার্ডে পড়াশোনা করানো যায় তার চেষ্টা করবেন। তাতে তাঁদের মধ্যে একটা ভাবের আদান প্রদান হবে এবং শিক্ষার মান একটু উন্নত ধরণের হবে বলে আমার বিশ্বাস।

যারা ছাত্র আছেন, তারাও সচেতন হবেন যে আমার স্কুলের শিক্ষকরা প্রশ্নপত্র করবেন না, কাজেই ভালভাবে আমাদের পড়াশুনা করতে হবে এবং আমাদের যে প্রাইভেট শিক্ষক তার সাহায্য সহায়তায় যে সমস্ত প্রশ্ন আমরা তৈরী করে থাকি, সেগুলির উর্ধে আমাদের প্রশ্ন আসতে পারে, কাজেই সে আপ্রাণ চেষ্টা করবে পড়াশোনা করতে ভালভাবে পরীক্ষায় কৃতকার্য্য হতে। ছাত্রদের মধ্যে যে কমপিটিশন, সেটাও তখন একই স্কুলের মধ্যে থাকবে না। বিভিন্ন স্কুলের সংগে তাকে কমপীট করতে হবে, অতএব এই দিক থেকেও শিক্ষার মান উন্নত হবে। সারা ত্রিপুরার ছাত্রদের মধ্যে প্রথম হওয়ার জন্য ছাত্রদের যেমন প্রচেষ্টা বেড়ে যাবে, তেমনি শিক্ষকদের মধ্যেও তৎপরতা দেখা দেবে, কি করে তার স্কুলের ছাত্রকে কমপিটিশনে প্রথম স্থান অধিকার করানো যায়, সারা ত্রিপুরায় কি করে আমার স্কুলকে এই সম্মানের অধিকারী করা যায় সেই দিকে প্রচেষ্টা নেবেন।

অন্যদিকে অভিভাবকরা চিন্তা করবেন কি করে তাদের ছেলেরা শিক্ষকের সহায়তায় শিক্ষা লাভ করে সারা ত্রিপুরার মধ্যে ভাল রেজাল্ট করতে পারে এবং শিক্ষকদের সংগে ঘনিষ্টভাবে আলাপ আলোচনা করবেন কি করে তার ছেলেকে শিক্ষা দেওয়া যায় যাতে সে সারা ত্রিপুরার মধ্যে কমপিটিশনে ভাল রেজাল্ট করতে পারে। খারাপ ভাল যাঁচাই হতে পারে, তার চেষ্টা করবেন। শিক্ষকতার মধ্যে মাঝে মাঝে যে কারচুপি দেখা যায়, সেটাও

দূরীভূত হবে। আমি একথা বলি না যে প্রত্যেক শিক্ষা প্রতিষ্ঠানগুলিতেই শিক্ষকরা ছাত্রদের সহায়তা করেন বা প্রশ্নপত্রে কারচুপি করেন, কিন্তু কোথাও যদি ঘটে থাকে তাহলে সেটা ও বন্ধ হবে।

এছাড়া অনেক অভিভাবক আছেন, যারা মনে করেন যে কিছু দিন প্রাইভেট শিক্ষকের কাছে পড়াশুনা যদি করানো যায়, তাহলে তার ছেলে মেয়ে পাশ করতে পারবে। এটা আজকে গ্রামাঞ্চলেও দেখা দিয়েছে। পরীক্ষায় তিন চার মাস আগে টিউটর রেখে দেন এবং পরীক্ষার সময় দেখা যায় তার ছেলে মেয়ে ঠিকই পরীক্ষায় পাশ করে গেছে। আমরা আজকে দেখি প্রত্যেকটি শিক্ষক প্রাইভেট শিক্ষকতায় নিযুক্ত থাকেন, কারণ গার্জিয়ানদের ধারণা যে প্রাইভেট টিউটর দ্বারাই তাদের ছেলেমেয়েরা কৃতকার্য হয়। এই যে একটা ভুল ধারণা, এই ধারণার ফলে ছাত্রদের পড়াশুনার ব্যাপারে যে একটা অবহেলার সৃষ্টি হয়, শিক্ষকরা ছাত্রদের পড়াশুনার প্রতি কোন লক্ষ্য রাখেন না, সেটাও আমি মনে করি এই প্রস্তাবের মাধ্যমে দূরীভূত হবে। এটা ঠিক অভিবাকরা যে ধারণা করেন সেটা অনেক সময় ফলপ্রসূ হয়। অনেক সময় দেখা যায় যে, যে ছেলে পড়াশুনাই কোন সময় ভাল ছিল না, সেই ছেলে তিন চার মাস প্রাইভেট মাষ্টারের কাছে পড়াশুনা করে করে ভালভাবে পরীক্ষায় পাশ করে গেছে। আর যে ছেলে সর্ব্বদা স্কুলে ভাল ছিল সে হয়ত ফেল করে গেছে, কারণ সে প্রাইভেট টিউটর রাখতে পারে নাই। অনেক সময় কোন কোন অভিভাবকদের মুখ থেকে শুনা যায় যে প্রাইভেট শিক্ষক তাদের ছাত্রদের প্রশ্নপত্র বলে দেন, এই ধারণা অস্বীকার করার উপায় নাই। কাজেই এই পদ্ধতি যদি কার্যকরী করা হয়, তাহলে অভিভাবকদের মনের এই যে ধারণা, সেটা হয়তো তখন আর থাকবে না। এই যে পঞ্চম এবং অষ্টম শ্রেণীর পরীক্ষার প্রশ্নপত্র সারা ত্রিপুরার জন্য এক বেসীসে করা, সেটার অন্য দিক থেকেও গুরুত্ব আছে। অনেক সময় আমরা দেখি যে, জুনিয়র বেসিক থেকে যখন সিনিয়র বেসিকে ভর্তি হতে যায় তখন টেষ্ট পরীক্ষা নেওয়া হয়। তখন দেখা যায় অনেক প্রথম, দ্বিতীয় হয়েছে এমন ছাত্রও সেখানে ফেল করে যায়। আবার অন্যদিকে সাধারণ একটা ছাত্র হয়ত ভাল রেজাল্ট করে ভর্তি হয়ে যায়। তার কারণ আমাদের অনুসন্ধান করা দরকার। কারণ আমার যতটুকু বিশ্বাস তাতে যে ছাত্র স্কুলে প্রথম বা দ্বিতীয় হয়, সে ছেলে কোন মতেই ফেল করতে পারে না। সুতরাং অভিভাবকদের মনে যে একটা ধারণা যে স্কুলে প্রশ্নপত্র নিয়ে একটা কারচুপি হয়, সেটা এ ক্ষেত্রে প্রমাণিত হয়। কাজেই এই যে তারতম্য মধ্যে এই ছেলেটা ফার্ষ্ট হয়েছে, ওটা সেকেণ্ড হয়েছে, ওটা থার্ড হয়েছে, কিন্তু টেষ্ট পরীক্ষার বেলায় যখন তারা ফাইভ থেকে সিক্সে উঠবার জন্য পরীক্ষা দিতে যায় তখন সেখানে সেই ছেলেগুলি ফেল করে বসে থাকে। তাতে কি এই ধারণা অভিবাকদের মনে জন্মায় না যে হয়ত আমার ছেলের কোন ষ্ট্যাণ্ডার্ড নাই অথবা এর মধ্যে এমনি কোন একটা জিনিষ আছে যার জন্য আমার ছেলে বা মেয়ে যারা ফার্ষ্ট, সেকেণ্ড হয়ে উঠেছে তারা ফেল

করল ? সেই যে একটা সন্দেহ তার পরিপ্রেক্ষিতে অনেক সময় ছেলেরাও এই কথা বলে যে আমরা প্রশ্ন কিছু কিছু পেয়ে গেছি এবং আমাদের শিক্ষকরা যে সমস্ত প্রশ্ন বলে দিয়েছিলেন আমরা সেই অনুসারে পড়াশুনা করে ফার্ষ্ট হয়েছি। আসলে যে কমপিটিটিভ এক্জামিনেশনের মোকাবিলা আমাদের হতে হয়েছিল সেই অনুসারে আমরা পড়াশুনা করি নাই বা সেই অনুসারে আমরা শিক্ষালাভ করি নাই। এই কথা অনেক ক্ষেত্রে আমরা শুনেছি এবং সেটা যে অভিভাবকদের মনেও নাই সেটা কথা নয়। সুতরাং ক্লাস ফাইভ থেকে সিক্সে উঠবার সময়ে যে টেষ্ট পরীক্ষার মোকাবিলা করা হয় সেটার জন্য আমরা নিঃসন্দেহ হতে পারি যদি পরীক্ষার একটা প্রশ্ন পত্র একই ধরণের থাকে স্কুলগুলির একটা ফাইন্যাল পরীক্ষা হবে এবং সেই পরীক্ষা হবে সারা ত্রিপুরার ছাত্রছাত্রীদের নিয়ে এবং একই ষ্ট্যাণ্ডার্ডের প্রশ্নপত্র নিয়ে। ফলে ভর্তির সময়ে যে একটা সমস্যা সেই সমস্যা থেকে আমরা রক্ষা পেতে পারি। ঠিক একই কথা ক্লাস এইট থেকে নাইনে উঠবার সময়ে যে টেষ্ট পরীক্ষা হয় সেই পরীক্ষা সম্পর্কে টেষ্টের মোকাবিলা হতে ভীষণ সমস্যা দেখা দেয়। তার একটা দোষারোপ আসে এডুকেশন ডিপার্টমেন্টের উপর, একটা দোষারোপ আসে অভিভাবকদের উপর এবং দোষারোপ আসে ছাত্রদের উপর। অনেক সময় আমরা শুনতে পাই এইরকম একটা কথা যে পরীক্ষায় পাশ করলাম, স্কুল থেকে ফার্ষ্ট, সেকেণ্ড, থার্ড হয়ে উঠলাম অথচ টেষ্ট পরীক্ষায় ফেল করলাম। এটা সরকারের কোন্ নীতি ? পরীক্ষায় যখন পাশ করেছি পরীক্ষার রেজালটের উপর ভিত্তি করেই ভর্তি করতে পারত। সেখানে টেষ্ট পরীক্ষার কি প্রয়োজন আছে ? কিন্তু টেষ্ট পরীক্ষার যে প্রয়োজন আছে সেটা তারা উপলব্ধি করেনা। আমার মনে হয় সেটা তাদের উপলব্ধি করা উচিত এবং সেজন্য সারা ত্রিপুরার ছাত্রদের জন্য একই ষ্ট্যাণ্ডার্ডের পরীক্ষা নিয়ে ডিপার্টমেণ্টকে দোষের হাত থেকে রক্ষা করা উচিত। ক্লাস ফাইভ থেকে পাশ করে যখন নাইন, টেন পর্যন্ত টেষ্ট পরীক্ষা চলছে এবং এখন আবার হায়ার সেকেণ্ডারী পাশ করার পরে কলেজে যাবার সময়েও দেখা যায় যে যারা ভাল ছাত্র তারাও ভর্তি হতে পারে না। তাতে কি এই কথা বুঝা যায় না যে আমাদের পড়াশুনার ব্যাপারে আমাদের প্রশ্ন পত্রের কোন ষ্ট্যাণ্ডার্ড নাই ? তাই পড়াশুনাতেও নেগলিজেন্সীর জন্য সে শেষ পর্য্যন্ত সারা জীবন সংগ্রামে টিকতে পারে নাই। সে প্রথমেই কাঁচা ছিল এবং তার কাঁচা থাকার কারণটা কি ? আমরা যতটুকু মনে করি সেখানে শিক্ষার নাম অনুযায়ী কোনরকম পড়াশুনা হয় নাই বা ছাত্ররা পড়াশুনা করে নাই। গার্জেনদের তরফ থেকেও এইরকম তাগিদ আসে না। কারণ প্রত্যেকেই যার যার স্কুল নিয়ে স্যাটিসফাইড এবং যার যার স্কুলের শিক্ষক যে প্রশ্ন করেন তার উপর ভরসা করে তারা এই আশাই রাখে যে যেভাবেই প্রশ্ন পত্র হোক পড়াশুনা কম হোক বেশী হোক তারা পাশ করবে, সেটা অভিভাবকেরাও জানেন। আর একদিকে লক্ষ্য করলে দেখা যায় পাহাড়ী অঞ্চলের ছাত্ররা ষ্ট্যাণ্ডার্ড অনুযায়ী পড়াশুনা করে আসতে পারে না। আমরা অনেক সময় সিডিউলড ট্রাইব বা সিডিউলড কাষ্টকে সুযোগ দেবার জন্য বলে থাকি। কিন্তু এই ব্যাপারে একটা পদ্ধতি থাকা উচিত। এই ব্যাপারে যদি একটা দৃঢ় ধারণা না থাকে তাহলে স্কুলে গিয়ে যারা নাকি সিডিউলড কাষ্ট বা সিডিউলড ট্রাইবস আছে, তাদের মর্জিমত, ইচ্ছামত পড়াশুনা যদি

করাই তাহলে তার ষ্ট্যাণ্ডার্ড ব্যাহত হবে। যারা নাকি সুপিরিয়র সেই সকল ছাত্রের সংগে তারা এক ষ্ট্যাণ্ডার্ডে কোন সময় আসতে পারবে না। তাদের পড়াশুনার মান যদি লোয়ার করা হয় তাহলে জীবন সংগ্রামে বা ইউনিভার্সিটির লেখাপড়ার সময়ে তারা বাধ্য হবে সেখানে পিছিয়ে থাকতে। সুতরাং একটা ষ্ট্যাণ্ডার্ড থাকা দরকার। পড়াশুনার ব্যাপারে, শিক্ষার ব্যাপারে কোন তারতম্য থাকলে চলবে না। হয়ত সেই দিকে আমাদের সরকারের দিক দিয়ে নানারকম অসুবিধাও আছে, টাকা পয়সার কথাও আছে। কিন্তু বিভিন্ন অসুবিধার ভিতর দিয়ে শিক্ষাকে যদি অগ্রসর করবার জন্য প্রচেষ্টা করা হয় তাহলে আমার মনে হয় যে ত্রিপুরার যে বর্ত্তমান শিক্ষার মান সেটা উন্নত হবে এবং আমরা ভালভাবে লেখাপড়া চালিয়ে যেতে পারব। হয়ত কেউ কেউ বলতে পাবেন যে আমাদের যে সিলেবাস আছে সেই সিলেবাস বিভিন্ন স্কুলে বিভিন্ন রকমের হয়, বিভিন্ন রকমের বই পাঠ্য করে। তাতে প্রশ্ন পত্র এক করার অসুবিধা আছে। কিন্তু আমরা তো দেখি যে অনেক সময় ইংরেজী প্রশ্ন পত্রের মধ্যে ইংরাজী এবং বাংলা থাকে, হিন্দীও থাকে প্রশ্নের অনুবাদ হিসাবে। তাতে প্রশ্নপত্র বড় হয়। কিন্তু কাজ তো চলে। সেইরকম একই প্রশ্ন পত্রে বিভিন্ন সিলেবাসের এবং বিভিন্ন বইয়ের প্রশ্ন এক সংগে থাকতে পারে। তারপর আর একটা কথা আসতে পারে যে পরীক্ষার যে খাতা পত্র দেখা হয় সেক্ষেত্রেও তো তাদের শৈথিল্য থাকতে পারে। কিন্তু খাতাপত্র দেখার জন্য একটা বোর্ড অব একজামিনারস থাকা দরকার এবং তাদের মাধ্যমে যদি খাতা দেখা হয় তাহলে ভাল হবে। সেজন্য হয়ত আমাদের খরচপত্র বেশী হতে পারে। কিন্তু খরচপত্র বেশী পড়লেও এই যে একটা শুভ প্রচেষ্টা তার জন্য আমাদের এগিয়ে আসা দরকার বলে আমি মনে করি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করলাম।

**রাজকুমার কমলজিত সিংহ :**—মাননীয় স্পীকার স্যার, আজকে হাউসে আমাদের মাননীয় সদস্য শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী যে রিজলিউশনটা এনেছেন এটা একটা তাৎপর্য্যপূর্ণ রিজলিউশন এবং উদ্দেশ্য সম্বন্ধে ভাষায় প্রকাশ না পেলেও বর্ত্তমানে শিক্ষার যে পদ্ধতি, গ্রামে গ্রামে শিক্ষার যে অবস্থা, সেটার পরিপ্রেক্ষিতেই আজকে এই রিজলিউশন এনেছেন বলে আমি মনে করি। তার কারণ আমরা সারা ত্রিপুরা রাজ্যে পঞ্চম শ্রেণী বা অষ্টম শ্রেণী স্কুলের ব্যবস্থাপনার যে চেহারা তাতে দেখতে পাই যে প্রাইমারী স্কুলের শিক্ষকের বেশিও হচ্ছে ১ : ৪০ ষ্টুডেণ্ট। যেখানে দেখা গেল যে যে প্রাইমারী স্কুলে ৫টি শ্রেণী আছে সেখানে দুইজন শিক্ষক দেওয়া হয়। তাহলে দুইজন শিক্ষক ৫টা ক্লাস মেণ্টেন করছেন। এইখান থেকে যে ছেলেগুলি পাশ করে আসবে এবং সিক্সে ভর্তি হতে আসবে তখন কি ষ্ট্যাণ্ডার্ড নিয়ে আসবে? ক্লাস এইটেও একই অবস্থা, প্রপোরশান হচ্ছে ১ : ৪০। সেখানেও বেটার ষ্ট্যাণ্ডার্ড না নিয়ে যায় তাহালে ক্লাস নাইনে ভর্তি হওয়ার সময় সে টেষ্ট পরীক্ষায় ফেল করবে। কাজেই এই রিজলিউশনটার অন্ততঃ এইটুকু সাহায্য হবে যে আমাদের ত্রিপুরা রাজ্যে শিক্ষাটা যাতে ইকুয়েল ষ্ট্যাণ্ডার্ডের হতে পারে সেই দিকে আমরা অগ্রসর হতে পারব। এতে আর একটা কথা মাননীয় সদস্য নরেশ বাবু বলেছেন যে কিছু খরচপত্র বেশী হতে পারে। কিন্তু আমার মনে হয় এতে খুব বেশী একটা খরচ পড়বে না, কারণ প্রত্যেকটা স্কুলে তার প্রশ্ন পত্র ছাপাবার জন্য যে খরচ হয় সেটা তো বাদ পড়ে

যাচ্ছে। তাতে বেশ খরচ বেচেও যাচ্ছে। এখন দেখা যায় যে লোয়ার স্কুলগুলিতে কম্পিটিশান হয় না। কিন্তু এই কম্পিটিশান থাকাটাও ভাল। যেমন আজকে আমরা দেখতে পাই যে হায়ার সেকেণ্ডারীর পরীক্ষার রেজাল্ট যখন বের হয় তখন উমাকান্ত স্কুলে ৮০ পারসেন্ট পাশ করেছে, নেতাজী স্কুলে ৬০ পারসেন্ট পাশ করেছে। তাতে স্কুলের একটা মর্যাদা রক্ষার প্রশ্ন আসে এবং সেজন্য ভাল করে পড়াবার একটা ইচ্ছা শিক্ষকদের মধ্যে থাকে এবং ছাত্রদের মধ্যেও এই ইচ্ছা প্রবল হয়। কিন্তু লোয়ার স্কুলগুলিতে এই কম্পিটিশান দেখা যায় না। এই কমপিটিশানের মনোভাব যদি আমরা জাগ্রত করতে পারি তাহলে ভাল ফল পাওয়া যাবে বলে আমি মনে করি।

একটা জিনিষ আজকে মাননীয় সদস্য নরেশ বাবু এখানে বলেছেন, সেটা হল সিলেবাসের কথা. সেই সিলেবাস যদি আমাদের এডুকেশন ডাইরেক্টরেট থেকে প্রত্যেকটি স্কুলের জন্য করে দেওয়া হয়, প্রত্যেকটি স্কুলের জন্য সিলেবাস আলাদা হবে এমন কোন কথা নেই এবং সেইভাবে যদি স্কুলের পরীক্ষাগুলি নেওয়া হয়, তাহলে একটা ষ্টেণ্ডাড এখানে গড়ে উঠবে বলে আমি মনে করি। এতে করে আমাদের এখানে বিভিন্ন স্কুলের মধ্যে যে বিভিন্ন রকম পাঠ্য বই আছে এবং তারজন্য বিভিন্নভাবে যে পরীক্ষা নেওয়া হয় সেটাও অনেকটা মিনিমাইজ করা যাবে বলে আমি মনে করি। এই কারণেই আমি এখানে যে প্রস্তাবটি উত্থাপন করা হয়েছে, সেটাকে আমি সমর্থন করছি। আমরা আমাদের এই ত্রিপুরা রাজ্যের স্কুলগুলির প্রতি যদি মনোযোগী হই, তাহলে দেখব যে সেই স্কুলগুলির এ্যাডমিনিষ্ট্রেশনের কতগুলি লুপহোল আছে। তদুপরি ইনস্পেক্টর যারা আছেন, তারা কোন স্কুলে মাষ্টারের অভাব আছে. না আছে, তা দেখে যদি টিচার্সদের সেখানে পোষ্টিং করেন, কেননা অনেক সময় দেখা যায় অনেক স্কুলের যে সব মেনেজিং কমিটি আছে তারা তাদের স্কুলগুলিকে ভালভাবে চালাবার জন্য একটা আগ্রহ থাকে। কাজেই এখানে যে উদ্দেশ্য নিয়ে প্রস্তাবটা আনা হয়েছে, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণদাস ভট্টাচার্য্য** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য বিনয় ভূষণ ব্যানার্জি মহাশয় যে প্রস্তাবটি এখানে এনেছেন, সেটা সম্পর্কে যে আমরা চিন্তা করিনি তা নয়, আমরাও চিন্তা করেছি। তবে একটা কথা না বলে পারছি না যে প্র্যাক্টিকেলি পরীক্ষা দেব না কিন্তু পাশ করিয়ে দিতে হবে, প্রমোশন দিতে হবে। এই যদি শ্লোগান উঠতে পারে, পরীক্ষা দেব না, পাশ করে দিতে হবে এই শ্লোগান উঠবার আর বেশী বাকী নেই। তবে এটা যে ছাত্রদেরই দোষ তা নয়, আমাদের কিছু কিছু দোষ নেই, এমন কথা আমি বলি না। আমাদের শিক্ষাবিদরা বারবার ঘোষণা করেছেন যে বর্ত্তমানে আমাদের যে পরীক্ষা সীষ্টেম আছে, এটা ঠিক নয়, এর আমূল পরিবর্ত্তন করা দরকার। এই অবস্থায় আমাদের আরও রিজিড কতগুলি পরীক্ষা নিয়ম প্রবর্ত্তন করা উচিত হবে কিনা, সেটা আমাদের পক্ষে খুবই চিন্তনীয় বিষয়। ক্লাশ ফাইভে এক রকম প্রশ্ন পত্র করে পরীক্ষা নেওয়ার যে বিধি, এটা কোন ষ্টেটে সম্ভব হয়েছে বলে আমি জানিনা। কারণ, এটা একটা বিরাট ব্যাপার, একরকম প্রশ্ন পত্র করে, সেগুলি এতগুলি স্কুলে পাঠানো. ত্রিপুরা রাজ্যে প্রায় ২ হাজার এর কাছাকাছি প্রাইমারী স্কুল রয়েছে, সেই সমস্ত

স্কুলে একদিনে পাঠিয়ে পরীক্ষা নেওয়ার যে একটা কতবড় কাজ সেটা মাননীয় সদস্যরা অবশ্যই চিন্তা করবেন। সিলেবাসের কথাও অনেক সদস্যরা বলেছেন, সিলেবাস সম্বন্ধে আমরা যে একটা রিজিড বই সমস্ত স্কুলে পড়াব, সেইরকম কোন সিলেবাসই আমরা করিনি এবং সেটা কোথাও করা হয়নি। যেখানে টেক্সট বই ঠিকভাবে নেশানেলাইজ করা হয়েছে সেখানে এটা হয়তো সম্ভব। কিন্তু আমাদের এখানে কোন টেক্সট বই নেশানেলাইজ করা হয়নি। সুতরাং ইংরেজী এবং বাংলা বইগুলি বিভিন্ন অর্থের বিভিন্ন রকম বই এবং সেই বইগুলি থেকে প্রশ্ন করে প্রত্যেকটি স্কুলে পাঠানো এটা যে যথাযথ হবে কিনা বা সম্ভব হবে কিনা তাতে আমার সন্দেহ আছে। আবার পরীক্ষার খাতাগুলির দেখার সীষ্টেমও সেই রকম করতে হবে, যেমন দেখা হয় হায়ার সেকেণ্ডারী স্কুলের পরীক্ষার সময়। এটাও একটা বিরাট ব্যাপার। প্রাইমারী স্কুলগুলিতে যে কি রকম ছাত্র সংখ্যা পরীক্ষা দিবে তা মাননীয় স্পীকার মহোদয়ও বুঝতে পারেন। তাদের পরীক্ষার সেই খাতাগুলি বিভিন্ন এক্জামিনারের কাছে পাঠানো, সেই খাতাগুলি আবার এক জায়গাতে এনে সেইগুলিকে আবার পরীক্ষা করে টেবুলেট করে তার রেজাল্ট বের করা। এইগুলি করার জন্য যে কতবড় বিরাট একটা মেসিনারীর প্রয়োজন, আপনারা সেটা অবশ্যই চিন্তা করে দেখবেন, সেখানে পরীক্ষা সীষ্টেমটাই ঠিকভাবে রক্ষা সম্ভব কিনা। এজন্য আমাদের ভারত সরকারও চিন্তা করছেন যে এতবড় একটা মেসিনারী চালাবার জন্য আমাদের অর্থেরও প্রয়োজন আছে। সেটাও আমরা ভারত সরকার থেকে পাব কিনা তা চিন্তা করে দেখার জন্য আমি মাননীয় সদস্যদের কাছে অনুরোধ জানাব। তবে প্রাইমারীতে এই বিষয়টা বিশেষ করে ক্লাশ ফাইভ সম্পর্কে আমরা এটা টেষ্ট করতে পারি। যেমন বর্তমানে যে সমস্ত স্কুলের প্রশ্ন পত্র করা হয় সেগুলি ঠিক ষ্টেণ্ডার্ড অনুযায়ী করা হচ্ছে কিনা সেটা বিশেষ ভাবে দেখা যেতে পারে। কিন্তু সমস্ত প্রশ্নপত্রগুলির একই রকম করে, সেগুলিকে একদিনের মধ্যে সমস্ত স্কুলে পাঠানো এবং একদিনের মধ্যে পরীক্ষা নেওয়া, আবার সেই পরীক্ষায় খাতাগুলি প্যাক ইত্যাদি করে একদিনের মধ্যে এ্যাক্জামিনারের কাছে পাঠিয়ে দেওয়া, তারপর আবার সেগুলি টেবুলেশান করে তার রেজাল্ট বাহির করার এত বড় যে কাজ বর্তমানে আমাদের পক্ষে সেটা সম্ভব হবে না। তবে আমি বলছি যে আমরা একটা চেষ্টা চালাচ্ছি যে ক্লাশ এইটে একটা পাবলিক এ্যাকজামিনেশান করা যায় কিনা, যদিও সেটা করতে অনেক অসুবিধা রয়ে গেছে। এই কিছুদিন আগে কয়েকজন শিক্ষাবিদ আমাদের এখানে এসেছিলেন, তারাও সেটাকে ঠিক সমর্থন করেননি। তবে আমরা চেষ্টা করছি যে সেটাকে কি করে করা যায়, হয়তো বা সেটা এখানে করা সম্ভব নয়। কারণ তার জন্য আমাদের রুলস করতে হবে এবং সেই রুলস অনুযায়ী পরীক্ষা নিতে হবে। আর ক্লাশ এইট সম্বন্ধে আমরা পরীক্ষামূলকভাবে দেখব যে সেটা করা সম্ভব কিনা। কিন্তু সেটা কতটুক সম্ভব হবে এবং অভিজ্ঞতায় কি হবে সেটাও আমাদের দেখতে হবে। কারণ এই সম্পর্কে এই যে প্রস্তাব এখানে রাখা হয়েছে ক্লাশ এইটে আমরা একটা পরীক্ষা নেব, এর মধ্যেও বহু বক্তব্য রয়ে গেছে অনেকের। এই বিষয়টা জানাজানি হওয়ার পরে আমাদেরকে অনেক সমালোচনার সম্মুখীন হতে হচ্ছে, সেটা আমাদের খুব সতর্কতার সঙ্গে দেখতে হবে। আর সেটা করলে পর আমাদের মধ্যে কি প্রতিক্রিয়া হবে, তাও আমাদের দেখতে হবে। সুতরাং সেদিক থেকে আমি মাননীয় সদস্যদের এবং

বিশেষ করে মাননীয় সদস্য বিনয় বাবুকে অনুরোধ করব যে প্রস্তাবটা এক্ষণে সরকারের পক্ষে কার্যাকরী করা সম্ভব নয়। সরকার চেষ্টা করছেন, ষ্টেণ্ডার্ডটা যাতে ঠিক হয় বা পাবলিক এ্যাকজামিনেশান করা যায়, তার জন্য টেক্সট বই ঠিক করে ক্লাশ এইটে যাতে একটা পরীক্ষা নেওয়া যায় এবং সেজন্য প্রয়োজনীয় যেসব নিয়মাবলীর দরকার সেটা তৈরী করে সেটাকে পরীক্ষামূলকভাবে কার্যাকরী করতে সরকার যাতে সচেষ্ট হন। এদিক দিয়ে চিন্তা করে আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব তিনি যাতে এই রিজলিউশানটা উইথড্র করে নেন।

শ্রীবিনয় ভূষণ ব্যানার্জী :—মাননীয় স্পীকার স্যার, আমি যে প্রস্তাবটা হাউসের সামনে পেশ করেছিলাম সেটা সম্পর্কে মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় বেশ কতকটা উপলব্ধি করেছেন এবং অন্যান্য মাননীয় সদস্যগণও এই সম্পর্কে তাদের মতামত এখানে রেখেছেন। আমি একটা জিনিষ এখানে রাখতে চাই যে বহু সমস্যায় জর্জরিত এই ত্রিপুরারাজ্য তথা ভারতবর্ষ, আমরা স্বাধীনতা চেয়েছি এবং আমরা সেটা পেয়েছিও। এর চাহিদাও আমাদের ছিল, কেননা আমরা চেয়েছিলাম যে আমাদের আমরা সুন্দরভাবে গড়ে তুলবো, আমাদের ভারতবর্ষকে একটি আধুনিক জাতি হিসাবে শ্রেষ্ঠ আসনে বসাব, জাতি হিসাবে আমরা সুখী হব এবং আমাদের মনুষ্যত্বের বিকাশ করব, তাতে করে সমস্ত পৃথিবীতে শান্তি আসবে। এই যে আকাঙ্খা, এই আকাঙ্খাকে রূপ দিতে গেলে যদি অর্থের প্রয়োজন হয় আমি মনে করি যে তার দিকে চিন্তা করে আমাদের পিছিয়ে যাওয়াটা উচিত কিনা তা আমাদের ভাববার দরকার। আমাদের যে শিশু তারা আমাদের ভবিষ্যৎ, তাদের উপরই আমাদের ভবিষ্যৎ সবকিছু নির্ভর করে। কাজেই তাদের জীবনের প্রথম সোপান যদি আমরা ঠিকভাবে গড়ে না তুলতে পারি তাহলে পরবর্তীকালে সেই শিশুদের কাছ থেকে আমরা কি চাইতে পারি। এইসব কথা চিন্তা করা আমাদের দরকার, উপলব্ধি করা দরকার।

**Mr. Speaker** :—The House stands adjourned till 2 P.M to-day. The member speaking will have the floor.

**Mr. Speaker** :—Shri Benoy Bhusan Banerjee to continue his speech.

**শ্রীবিনয়ভূষণ ব্যানার্জী** :—মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরার সমাজ জীবনে যারা শিশু, যাদের আমরা ভবিষ্যতের আশা আকাঙ্খা নিয়ে গড়ে তুলব, তাদের শিক্ষার মান যাতে উন্নয়ন হতে পারে এবং সমগ্র ত্রিপুরায় যাতে একই স্তরে শিক্ষার মান উন্নত হয় সে দিকে লক্ষ্য রেখে আমি বলছিলাম। পার্শ্ববর্তী রাজ্য আসামে আমি দেখেছি M. E. স্কুলে তাদের একটা পরীক্ষা হয়। যে অবস্থাতে তারা এই পরীক্ষা নিচ্ছে ত্রিপুরা সরকার ও যদি সেইরূপ পরীক্ষা নেওয়ার ব্যবস্থা করেন তার জন্য আমি এখানে প্রস্তাব রেখেছিলাম। মাননীয় শিক্ষামন্ত্রী বলেছিলেন শিক্ষার মান উন্নত করবার জন্য চিন্তা করা হচ্ছে এবং নূতন শিক্ষাপদ্ধতি কিভাবে চালু হবে তার জন্য একটা প্রশ্ন দেখা দিয়েছে। আমরা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। এই সব প্রশ্ন সমাধান করতে গেলে অর্থেরও প্রয়োজন আছে। এই সমস্ত নানা দিক চিন্তা করে বর্তমানে যদিও সম্ভব না হয় মাননীয় শিক্ষামন্ত্রী যে আশ্বাস

দিয়েছেন সেই অনুযায়ী ভবিষ্যতে যাতে এই প্রস্তাবটি কার্য্যে রূপায়িত হয় এই আশা নিয়ে আমার প্রস্তাবটি withdraw করছি।

**Mr. Speaker** :—Now the question before the House is that the leave of the House to withdraw the Resolution moved by Shri Benoy Bhusan Banarjee be granted. As many as are of that opinion will please say Ayes—Voices—Ayes. As many as are of contary opinion will please say "Noes"—No Voice. I thank Ayes have it. Ayes have it. Ayes have it. The leave is granted. The Resolution is withdrawn.

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি question of breach of Privilege motion Chief Ministerএর বিরুদ্ধে move করছি। আমাদের Rules of procedure 134 অনুযায়ী তা আনছি। মাননীয় মুখ্যমন্ত্রী Calling Attentionএর যে Statement Houseএর মধ্যে দিয়েছেন তা অত্যন্ত বিভ্রান্তিকর এবং সত্যের সঙ্গে তার কোন সম্পর্ক নেই। তিনি একজন responsible manএবং Leader of the House. একজন মুখ্যমন্ত্রী হিসাবে তিনি হাউসের মধ্যে এই রকম সত্যের বিপরীত statement করতে পারেন না এবং এই statement করে তিনি Houseকে বিভ্রান্ত করতে চেষ্টা করছেন এবং জনমতকে তিনি বিভ্রান্ত করছেন। সেই অধিকার উনার নেই। কাজেই সেই দিক দিয়ে তিনি হাউসকে অবমাননা করেছেন। অতএব আমি উনার বিরুদ্ধে Breach of Privelege motion move করছি।

**Mr. Speaker** :—There is another Resolution of Shri U. K. Roy.

**শ্রীঅঘোর দেববর্মা** :—Mr. Speaker, Sir, ঐটা সম্পর্কে Rulling টা এখন দিচ্ছেন না কেন?

**Mr. Speaker** :—I shall give my ruling after wards. There is another Resolution of Shri U. K. Roy. I would call on Shri Roy to move his Resolution that this House urges upon the Govt. to replace all the laws of other Indian states extended for the purpose of administration, to Tripura before the Legislative Assembly was established here viz. - Bombay Coperative Act, Bombay Money Landers Act, U. P. Panchayat Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act, etc. by laws of their own duly passed by the Tripura Legislative Assembly.

**Shri U. K. Roy** :—মাননীয় স্পীকার স্যার, আমি যে Resolutionটা Houseএর সামনে আজ রেখেছি তা হল This House urges upon the Govt. to replace all the laws of other Indian States extended for the purpose of administration, to Tripura before the Legtslative Assembly was established here viz. Bombay Co-operative Act, Bombay money Lenders Act, U. P. Panchayat Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act etc. by laws of their own duly passed by the Tripura Legislative Assembly. মাননীয় অধ্যক্ষ মহোদয়,

আমি যে প্রস্তাবটি Houseএর সামনে রাখলাম তার কারণ আমি বলছি। এই যে Legislative Assembly যা আমরা ক্ষুদ্র ত্রিপুরার জনগণ পেয়েছি একটা গর্বের বস্তু। এটার জন্য আমরা গর্বিত যে Union Territory ত্রিপুরাতে আমরা আইন সভা পেয়েছি। বিধানসভা মানে Legislative Assembly, অর্থাৎ Assembly to make Legislation অথবা to make law. সংক্ষেপে law making body এই যে Assembly সৃষ্টি হয়েছে, আমরা ত্রিপুরার জনগণ তাদের প্রতিনিধির মারফতে ত্রিপুরায় যে সব আইনের প্রয়োজন আছে তাহা তৈরী করতে পারব। এই বিধান সভা আমাদের গর্বের বস্তু যার জন্য আমরা বহুদিন লালায়িত ছিলাম, সেই Legislative Assembly আমরা পেলাম। কিন্তু এটার কতটুকু সৎ ব্যবহার করলাম ? How many laws have been made since the inception in 1963 ? ১৯৬৩ ইংরাজীর জুলাই মাসে আমাদের বিধান সভার কাজ আরম্ভ হয়, তার থেকে এ পর্য্যন্ত ৬ বৎসরের উপর গেল আমরা কি ৬টা আইন করতে পেরেছি ? পারিনি। আমরা যদি Appropriation Actকে আইন বলি তাহলে সেটা হয়ত কাগজে কলমে দেখাতে পারি, কিন্তু সেগুলো নয়। অর্থাৎ আইন সেগুলো যেগুলো ত্রিপুরাতে জনসাধারণের প্রয়োজন অনুযায়ী পরিস্থিতির দিকে লক্ষ্য রেখে করা হয়, সেগুলো হল আইন। সেইভাবে from the beginning আমরা কয়টি আইন আমরা করেছি ? 1967 থেকে আমাদের বিধান সভার বর্তমান যে term চলছে এতে বা কয়টা আমরা করেছি ? তা হলে যে Privelegeটা আমরা পেলাম তার সৎ ব্যবহার আমরা করতে পারলাম না। দেখা যায় আমাদের এখানে Union Territory Actএ যে বিধান সভা তাতে একটা Assembly Session এর পরিসমাপ্তি থেকে আর একটা Assembly Sessionএর আরম্ভ পর্য্যন্ত ৬ মাসের বেশী ব্যবধান হতে পারে না। তাহলে আইন ভঙ্গ করা হয়। ৬ মাস অতিক্রান্ত হয়ে যাচ্ছে, বিধান সভা সচিবালয়ে এবং Speakerএর কাছে Assembly Session কবে হবে এটা জিজ্ঞেস করে উত্তর পেয়েছি "সরকার যদি কোন business না দেন তাহলে কি করে আমরা Assembly Call করি"। কেন দেওয়া হচ্ছে না ? একটা সরকার বৎসরের পর বৎসর চলছে কিন্তু একটা আইন ও এখানে কেন পাশ হচ্ছে না তার কারণ কি ? হতে পারে যে আমরা এমনই inefficient যে আমাদের মস্তিষ্কে কুলিয়ে উঠে না। ত্রিপুরার যে পরিস্থিতি এবং তার প্রয়োজনের একটা assessment করে এই পরিস্থিতিতে কি রকম একটা আইন করা উচিত, কোন জিনিষটা কিভাবে কতটুকু উন্নতি করতে পারি এভাবে চিন্তা করে আইন করতে হবে। কিন্তু সেটা আমাদের brainএ কুলিয়ে উঠছে না। তার জন্যই আমি আজকে এটা করেছি। যদি আমাদের এইরকম ব্যাংকরাপসি অব ইন্টেলেকচুয়েল হয়ে পড়ে, তাহলে আমাদের প্রজাবর্গের জন্য মিনিমাম আমরা যেটা করতে পারি সেটা করা উচিত। বিধান সভা হওয়ার আগে আমরা কোন আইন তৈরী করতে পারতাম না, কারণ আমাদের ক্ষমতা ছিলনা। কাজেই তখন প্রশাসন'এর প্রয়োজনে অন্যান্য রাজ্য থেকে অনেক আইন ধার করে আমরা নিয়ে এসেছি। এখানে তার অনেকগুলি নাম আছে যেমন—Bombay

Money Lenders Act., Bombay Co-Operative Act. U. P. Panchayet Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act. etc. অন্য জায়গা থেকে ধার করে করে এনে আমরা কাজ চালিয়েছি। আমাদের যখন ক্ষমতা নেই আইন করবার, তখন হাওলাত বরাত করে, ধার কর্জ করে আমরা কাজ চালালাম। কিন্তু এখন আমাদের আইন সভা হয়েছে- আইন করবার ক্ষমতা আমরা পেয়েছি। কিন্তু এখনও যদি সেই ভিক্ষা চলে তাহলে সেটা ভাল দেখায় না। যদি আমাদের বুদ্ধি শক্তি এতদূর না যায় আইন করবার মত তাহলে একস্‌টেণ্ডেড টু ত্রিপুরা', এটাকে বদলিয়ে ত্রিপুরা পঞ্চায়েত অ্যাক্ট আমরা করি না কেন? এটা একস্‌টেণ্ডেড টু ত্রিপুরা' না করে এটুকু হলেও তো মানুষের কাছে বলতে পারি যে, না, ত্রিপুরাতেও কয়েকটা আইন হয়েছে। ইউনিয়ন টেরিটরী তো শুধু ত্রিপুরায় নয়। এই মিটিংএ বলে গেছেন আজ সকালে মাননীয় প্রমোদ দাশগুপ্ত মহাশয় যে গোয়াতে ২২টি, হিমাচল প্রদেশেও হয়েছে এবং মণিপুরেও হয়েছে। কিন্তু আমরা কেন এটা ফীল করি না যে আমরা ধার করা জিনিষ গলায় ঝুলিয়ে চলছি? এই যে একটা লজ্জা, কেন আমরা ধার করে চালিয়ে যাব? নিজেরা আনই না করি অ্যাসেম্বলী সেসান ডাকতে পারি না, গভর্ণমেণ্ট বিজনেস নেই। বর্ত্তমান সেসানেও গভর্ণমেণ্ট বিজনেস নেই। বড়জোর টেনে টোনে এক সপ্তাহ করা হয়। আর এই যে সেসান গোয়াতে চলছে সেটা নীয়ারলী এক মাস। আর এই যে ৫।৭ দিন সেসান করলাম তাতে কত গ্রিভেন্স শোনা গেল। গভর্ণমেণ্ট কোন বিজনেস দেবে না, প্রাইভেট মেম্বার্স বিজনেস দিলেও রুলের দোহাই দিয়ে আমরা এলাও করবনা বলা হয়। যেখানে গভর্ণমেণ্ট বিজনেস নাই সেখানে প্রাইভেট মেম্বার্স বিজনেস দিলেও কিছু কাজ হয়। বাজেট সেসান হচ্ছে না। লিষ্ট অব বিজনেসে দিয়ে দিলাম ৪২টা কোয়েশ্চান। কিন্তু এক ঘণ্টার মধ্যে ৪২টা প্রশ্ন কি করে উত্তর দেওয়া যায় সেটা তো দেখতে হবে। এবার আমি ৫টা কোয়েশ্চান দিয়েছিলাম। একটারও কোন জবাব পাই নি। অঘোর বাবু বিফোর লাঞ্চ বলেছেন যে তিনিও কয়েকটা রিজলিউশন দিয়েছিলেন। তার মধ্যে একটা রিজলিউশন তার যুক্ত করা হয়েছে। যদি গভর্ণমেণ্ট বিজনেস থাকতো তাহলে লেংথ অব দি সেসান বেশী হতো। অরিজিন্যালিটি যদি আমাদের মাথায় নাও আসে তাহলে অউল্‌ড ওয়াইনকে নিউ বোটলসে ঢেলেও তো কাজ চালানো যায়। আমরা ত্রিপুরা অ্যাডমিনিসট্রেশানে বোম্বের আইন দিয়ে চালাচ্ছি, সেখানে ত্রিপুরার আইন থাকবে। ওয়ার্ডিং হয়ত একই রকমের থাকতে পারে। আমি কয়েকটা এক্‌জাম্পল মাত্র দিয়েছি। বিভিন্ন পরিস্থিতিতে কি আইন করা প্রয়োজন, নতুন পরিস্থিতির সঙ্গে খাপ খাইয়ে দৃষ্টিভঙ্গীটা সেই ভাবে রেখে আইন করা প্রয়োজন। আমরা ৭ বছরে ঠিক ঠিক আইন বলতে ৬টা আইনও পাশ করতে পারিনি। ষ্টেট অ্যাসেম্বলী বাদ দিলাম, অন্যান্য ইউনিয়ন টেরিটরী-গুলিতেও এই সময়ের মধ্যে ২০০।৩০০ আইন পাশ হয়ে গেছে। কোথায় কয়টা হয়েছে অবশ্য আমি ঠিক ঠিক নাম বলতে পারছি না। কিন্তু গোয়াতে একটা সেসান ২২টা বিল এসেছে। এই হিসাবে বেশী আর বলতে চাই না। আমরা একটু নাড়াচাড়াও দিইনি। খালি গতানুগতিক এলাম আর গেলাম। কাজের মধ্যে আমরা মস্ত বড় একটা কথা বলি সেটা হল সেন্ট্রাল

গভর্ণমেন্ট টাকা দেয় নি। কিন্তু আমাদের দিক থেকে কোন এফোর্ট্স্ হয়েছে কিনা সেটা বলা হয় নি। আমি মাত্র কয়েকটা দৃষ্টান্ত দিয়েছি যে বোম্বে মানি লেণ্ডার্স অ্যাক্ট ইত্যাদি। আমার আসল উদ্দেশ্য হল লেট এ্যাস ষ্টার্ট আওয়ার সেল্ভস্। আমরা একটুখানি নাড়াচাড়া করি। বলব ল' মেকিং অ্যাসেম্বলী। কিন্তু it is misnomer I shall say again.

**Mr. Speaker**—Here is an Amendment given notice of by Shri Sunil Ch. Dutta that— i) Delete the words from "All the laws" to the words "Established here viz" occuring in the 2nd, 3rd and 4th lines and include the word "the" before Bombay Co-operative Act in the 4th line.

ii) Also delete the word "etc." occuring in the 5th line and include in the place the words "as extended to Tripura".

Thus the Amended Resolution will read as follows :—

This House urges upon the Government to replace the Bombay Co-operative Act, Bombay Money Lenders Act, U. P. Panchayat Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act as extended to Tripura by laws of their own duly passed by the Tripura Legislative Assembly.

I would call on Shri Sunil Ch Dutta to move his amendment.

**শ্রীসুনীল চন্দ্র দত্ত** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য ইউ, কে, রায় যে প্রস্তাবটা এই হাউসে রাখলেন এর উপর আমার একটা অ্যামেণ্ডমেন্ট রাখছি। আমার অ্যামেণ্ডমেন্টটা হলো—i) Delete the words from "All the laws" to the words "Established here viz" occuring in the 2nd, 3rd and 4th lines and include the word "the" before Bombay Co operative Act in the 4th line.

ii) Also delete the word "etc." occuring in the 5th line and include in its place the words "as extended to Tripura".

Thus the amended Resolution will read as follows—

This House urges upon the Governmemt to replace the Bombay Co-operative Act, Bombay Money Lenders Act, U. P. Panchayet Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act as extended to Tripura by laws of their own duly passed by the Tripura Legislative Assembly.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার অ্যামেণ্ডমেন্টটা আনার কারণ হল যে অসংখ্য আইন আমরা গ্রহণ করেছি ভারতবর্ষের বিভিন্ন প্রদেশ থেকে। বেশ দৃঢ়ভাবে এবং বিচার বিবেচনা করে ত্রিপুরাতে আইন প্রণয়ন করা দরকার। কাজেই স্পেসিফিক্যালি সেই কয়েকটা সম্পর্কে আমার অ্যামেণ্ডমেন্ট রাখছি। বোম্বে কো-অপারেটীভ অ্যাক্ট সম্পর্কে যে বলছি এর কারণ হল বোম্বে কো-অপারেটিভ অ্যাক্ট বর্তমানে যে আমরা ত্রিপুরাতে চালু করেছি সেটা অত্যন্ত পুরানো একটা আইন এবং সেটা বোম্বেতেও বহুদিন হয় অ্যামেণ্ডমেন্ট হয়ে গেছে সময়ের সঙ্গে তাল রেখে

বোম্বে কো-অপারেটিভ এ্যাক্ট যে এ্যাক্ট বর্ত্তমানে আমাদের ত্রিপুরাতে চালু আছে, যে এ্যাক্টের ফলে আমাদের ত্রিপুরায় কো-অপারেটিভগুলি পরিচালনা করা হয়, তা একটা অত্যন্ত পুরাণো আইন। বোম্বেতে এই আইনের বহুবিধ এ্যামেণ্ডমেন্ট হয়ে গেছে সময়ের সংগে তাল রেখে। কিন্তু দুঃখের বিষয় আমাদের এই ত্রিপুরাতে সেটার একটা এ্যামেনমেন্টও হয়নি এবং এই যে আইন, এই আইনের ফলে আমাদের কো-অপারেটিভগুলিতে অত্যন্ত বেশী কুফল আমরা প্রত্যক্ষ করছি। উদ্বাস্তু পুনর্ব্বাসনের সময়ে বিভিন্ন কলোনীতে উদ্বাস্তদের সরকার যথেষ্ট অর্থ সাহায্য করেছে। সেখানে ৫০ থেকে ৬০ হাজার টাকা এক একটি সোসাইটিকে দিয়ে যেসব সোসাইটিকে করা হয়েছিল সেইসব সোসাইটির প্রেসিডেন্ট রিহেবিলিটেশান ডিপার্টমেন্টের অফিসার, এবং সেক্রেটারী হন এস, ডি, ওরা, না হয় রিহেবিলিটেশান ডিপার্টমেন্টের ইন্সপেক্টাররা। এই ৫০, ৬০, ৭০, ৮০ হাজার টাকা যেসব সোসাইটিকে দেওয়া হয়েছিল, সেগুলির শতকরা ৯৯টি আজকে তলিয়ে গেছে সরকারের বটেল ন্যাকের জন্য। আমি এখানে একটা দৃষ্টান্ত দিতে পারি, সেটা হল হালাইতে একটা কো-অপারেটিভ আছে। যদিও সরকারী লোকজন সেখানে আছে, কো-অপারেটিভটি খুব ভালই চলছে, বর্ত্তমানেও সেটা ভালই চলছে। প্রায় ৩৫ জন কর্ম্মচারী ঐ সোসাইটিতে কাজ করছে। কিন্তু সরকারের রিলিফ ডিপার্টমেন্টের একটা দুষ্টচক্র সেখানে আছে। আর যারা এই কো-অপারেটিভ সোসাইটিকে একটা ভাল অবস্থায় উন্নত করেছেন, সেখানে ৩৫ জন কর্ম্মচারী কাজ করছে যদিও আগেমাত্র ৪।৫ জন কর্ম্মচারী ছিল। বর্ত্তমানে যিনি ম্যানাজার আছেন, তার পরিচালনায় সেখানে আজকে ৩৫ জন কর্ম্মচারী কাজ করছে। অর্থাৎ ৩৫টি পরিবারের লোকজন এই কাজের ফলে খেয়ে দেয়ে বেঁচে আছে এবং কো-অপারেটিভের অংশীদারদের লাভ দেওয়ার পরেও সম্পত্তি ইত্যাদি খরিদ করে বিভিন্ন উপায়ে প্রভূত অর্থ এই সোসাইটি লাভ করেছে। তার পরিবর্ত্তে এখন এমন একটা লোককে দেওয়া হয়েছে, যার বিরুদ্ধে বিভিন্ন দুর্নীতির অভিযোগ উঠেছে। তাই আমি বলছিলাম, যে এই আইনটা হল মান্ধাতার আমলের আইন, ব্রিটিশ আমলের আইন, কাজেই তার পরিবর্ত্তন নিতান্ত বাঞ্ছনীয়। আর একটা আইনের কথা আমি এখানে বলছি, সেটা হল বোম্বেও মানি ল্যাণ্ডার্স এ্যাক্ট। এটা সেই বোম্বেতেও এখন আর নেই, অথচ আমরা সেই আইনটাকে আজ পর্য্যন্ত আমাদের এখানে আটকে রেখেছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের এই হাউসের প্রত্যেক সদস্যই জ্ঞাত আছেন, যে আমাদের ত্রিপুরার জনসাধারণ বা কৃষকরা ভারতবর্ষের অন্যান্য যে কোন প্রভিন্সের জনসাধারণ বা কৃষকদের থেকে অত্যন্ত দরিদ্র। অথচ এইসব দরিদ্র জনসাধারণ, কৃষককে সুদখোর মহাজন এবং কিছু সংখ্যক দোকানদার টাকা লগ্নী দেয়। তারা তাদেরকে ১০ টাকা দিয়ে ১ মণ চাউল বা ২ মণ ধান, ৫ টাকা দিয়ে ১ মণ তিল বা সর্ষে নেয় যার বাজার দর ৫০ থেকে ৬০ টাকা হবে। এইভাবে তারা সেই দরিদ্র কৃষকদের কাছ থেকে আদায় করে নেয়। কিন্তু যে আইন আছে, বোম্বে মানি ল্যাণ্ডার্স এ্যাক্ট, তাতে এমন কোন প্রভিশান নেই যাতে করে এইসব সুদখোর মহাজনদের সায়েস্তা করতে পারে। আর তারই জন্য প্রয়োজন আমাদের ত্রিপুরার অবস্থার পরিপ্রেক্ষিতে নুতন করে আইন প্রনয়ন করা। তারপরে আরে ইউ, পি, পঞ্চায়েত এ্যাক্ট। এই এ্যাক্টের দ্বারা হাত তুলে পঞ্চায়েতের প্রতিনিধিদের নির্বাচিত হয়ে থাকে। এটা অত্যন্ত খারাপ জিনিষ। এমন অনেক লোক আছে যারা পঞ্চা-

য়েতে ভোটের জন দাঁড়ান, যেমন পঞ্চায়েত প্রধান বা সদস্য হওয়ার জন্য, যাদের গ্রামের মধ্যে বিশেষ কোন সুনাম নেই, পুলিশের কাছেও তাদের বিরুদ্ধে অনেক রকম কেস আছে। এমনও দেখা যায় যে তারা পুলিশ কেসে জড়িত হয়ে কারাদণ্ড ভোগ করেছেন। কিন্তু যেহেতু তাদের কিছু অর্থ আছে, তাদের কিছু প্রভাব প্রতিপত্তি আছে তার জন্য গ্রামের লোক, নিরীহ জনসাধারণ বাধ্য হয়ে তাদেরকে ভোট দেয়, আর না দিলে দেখা যায় তাদেরকে শাসানো হয়। ভোট না দিলে অনেক সময় দেখা যায় তাদেরকে শাসানো হয় যে ভোট না দিলে তোমাদেরকে দেখে নেব। এই ধরণের অনেক ঘটনা হামেশা ঘটছে। সেখানে দেখা যাচ্ছে যে ৫।১০ বছর জেল কেটেছেন, তারাও এই পঞ্চায়েত ইলেকশানে প্রার্থী হয়ে দাড়াচ্ছেন। কারণ এই হাত তুলে ভোট দেওয়ার রীতি চালু থাকার দরুণই তারা তাদেরকে ভোট দিতে বাধ্য হচ্ছে, ভয় পেয়ে গ্রামের লোক জন তাদের ইচ্ছা না থাকলেও তাদেরকে ভোট দিচ্ছেন। এটা এই আইনের একটা গলদ। সেই ইউ, পির গ্রামের যে অবস্থা বা পরিবেশ, এবং সেখানকার গ্রামের যে লোকসংখ্যা, আমাদের ত্রিপুরার সংগে তার কোন মিল নেই। আমাদের গ্রামগুলি হচ্ছে ছোট, তার লোকসংখ্যা সেখানকার থেকে অনেক কম। কাজেই এই ইউ, পির পঞ্চায়েত আইন আমাদের ত্রিপুরাতে থাকতে পারেনা। আর একটা কথা আছে, সেটা ইউ, পিতে থ্রি টাইপ অব পঞ্চায়েত, আর আমাদের এখানে ওয়ান টাইপ অব পঞ্চায়েত। কাজেই যে আইন ইউ, পির জন্য রচিত হয়েছে, সেই আইন ত্রিপুরাতে চালু করা নির্বুদ্ধিতা ছাড়া আর কিছুই নয় বলে আমি মনে করি। কাজেই এই নির্বুদ্ধিতা আমাদের অপসারণ করা উচিত বলে আমি মনে করি। আর একটা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল ল্যাণ্ড রিকুইজিশান এ্যাক্ট, এই আইনের ফলে যে জমি নেওয়া হয় সেই জমির মালিকদের নায্যমূল্য দেওয়া মোটেই সম্ভবপর নয়। তার কারণ হল, আমাদের ভারতবর্ষে অন্যান্য প্রভিন্সে এবং বর্ত্তমানে বাংলা দেশে যাদের জমি নেওয়া হয় তাদের জমির নায্যমুল্যের শতকরা ১৫ ভাগ কন্‌সলিডিশান-এর টাকা দেওয়া হয়। অর্থাৎ, আমার জমি যদি সরকার নেন, যে জমি আমি স্বেচ্ছায় দিচ্ছি না, কিন্তু সরকার তার প্রয়োজনে নিয়ে নিচ্ছেন। যেখানে আমার জমি বিক্রি করার প্রয়োজন নেই, আমার কোন টাকা পাওয়ারও দরকার নেই কিন্তু সরকার নিয়ে যাচ্ছে, তার প্রয়োজনে শতকরা ১৫ ভাগ জমির মালিককে কন্‌সলিডেশান এর টাকা দেওয়া হয়। কিছুদিন আগে যখন ত্রিপুরাতে একটা পার্লামেন্টারী ডেলিগেশান এসেছিল, সেই সময়ে আমরা আমাদের বক্তব্য তাদের কাছে রেখে ছিলাম যে সারা ভারতবর্ষে শতকরা ১৫ ভাগ কন্‌সিডেশান এর টাকা জমির মালিককে দেওয়া হয়, সেটা আমাদের এখানে দেওয়া হয় না। অথচ এটা আমাদের এখানে দেওয়া দরকার, কিন্তু এর পরে এই সম্পর্কে আর কিছু হয়েছে বলে আমার জানা নেই। এই সম্পর্কে আর একটা কথা বিবেচনা করতে হয়, যে আমাদের ত্রিপুরাতেও এইজন্য নতুনভাবে আইন প্রনয়ন করতে হয়। তারপরে হাউসের সামনে আর একটা কথা রাখতে হয়, সেটা হল জমি নেওয়ার জন্য ল্যাণ্ড রিকুইজিশানের যেসব নোটীশ হয়, তা যে সময়ে হয় এবং যে সময়ে টাকা দেওয়া হয় তার মধ্যে অনেক ফারাক হয়ে যায়—সেখানে কোন কোন জায়গায় ২ থেকে ৫ বছর পর্য্যন্ত ব্যবধান হয়ে থাকে। অথচ সরকার থেকে টাকা দেওয়া হয় সেই বছর যে বছরে গেজেটে নোটীফিকেশান হয়ে আসে এবং সরকার যখন জমির দখল নেন। এটা অন্যায় বলে

আমি মনে করি। কারণ যে সময়ে জমির মালিককে সরকার টাকা দিবেন, সেই সময়ে জমির বাজার দরের ক্ষতিপূরণ দেওয়া উচিত বলে আমি মনে করি। তারপরে আর একটি আইন হল আসাম ষ্টাম্প এ্যাক্ট। চিন্তা বিবেচনা না করে হঠাৎ করে আসাম ষ্টাম্প এ্যাক্ট আমাদের এখানে চালু করা হয়। তাতে আমাদের জনসাধারণের বেশ দুঃখ দুর্দশায় পড়তে হয়। আগে যেটা চালু ছিল, তার চেয়ে এই আসাম ষ্টাম্প এ্যাক্ট অনুযায়ী আমাদের জনসাধারণকে অনেক বেশী টাকা খরচ করতে হয় ষ্টামপের জন্য যারা জমি খরিদ করেন তারা এই ষ্ট্যাম্প ব্যবহার করে থাকেন। আর অন্যান্য কাজে বিশেষ করে কোর্ট কাছারীর কাজে এইসব ষ্টামপ ব্যবহার হয়ে থাকে। হয়তো সরকার তার রাজস্ব বাড়াবার জন্য এটা বিবেচনা করেছিলেন। কিন্তু জনসাধারণের ক্ষতি করে এই ধরণের রাজস্ব বাড়ানো উচিত বলে আমি মনে করি না। রাজস্ব বাড়াতে হলে আরও অনেক ভাবে বাড়ানো যেতে পারে। যেমন বিক্রয় কর বাড়িয়ে দেওয়া যেতে পারে, সিনামা যারা দেখে তাদের উপর এ্যামুইজমেন্ট ট্যাক্স বাড়িয়ে এবং শৌখিন সব জিনিষপত্র আছে, তার উপর ট্যাক্স বসিয়ে আমাদের রাজ্যের রাজস্ব বাড়ানো যায়। তাতে করে আমাদের যে সব গরীব জনসাধারণ বা কৃষক আছে, তাদের কোন ক্ষতি হবে না। কারণ তারা অধিকাংশ ক্ষেত্রে গ্রামে থাকে, তারা কেউ সিনেমা দেখতে আসে না, এমন কি তাদের শৌখিন জিনিষ ব্যবহার করারও কোন বিশেষ প্রয়োজন দেখা দেয় না। কাজেই তাদের অবস্থার কথা সর্ব্বাগ্রে চিন্তা করেই আমাদের ট্যাক্স ধরা দরকার। তাছাড়া আসামের যে জনসাধারণ এবং তাদের বৈষয়িক অবস্থা, সেই অবস্থার সংগে আমাদের ত্রিপুরার বৈষয়িক অবস্থার কোন মিল নেই। কাজেই তাদের তুলনায় আমাদের জনসাধারণ অনেক বেশী পশ্চাদ্‌পদ। আসামের স্টাম্পের মূল্যের যে হার, তা বাংলা দেশের হারের চেয়েও অনেক বেশী। কিন্তু ইচ্ছাকৃতভাবে আমাদের ত্রিপুরার উপরে এই আইন চালু করা হল, রাজ্যের রাজস্ব বাড়ানোর জন্য। এই ক্ষেত্রে আমাদের দরিদ্র জনসাধারণের উপর করের বোঝা বেশী করে পড়ল। অথচ সিনামার উপর যদি আমরা এই ট্যাকসটা বাড়াতাম, তাহলে তাদের উপরে এই করের বোঝা কোন মতেই পড়ত না। কাজেই যে সব ক্ষেত্রে দরিদ্র জনসাধারণের উপর চাপ পড়ে, সেই সব ক্ষেত্রে কর বাড়ানোর কথা চিন্তা না করাই ভাল বলে আমি মনে করি। কাজেই জনসাধারণের বাস্তব অবস্থার দিকে দৃষ্টি রেখে যাতে এই আইনগুলি প্রণয়ন করা হয় তার জন্য আমি এই হাউসের সামনে মাননীয় সদস্য ইউ, কে, রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন, তার উপরে আমার কয়েকটি সংশোধনী প্রস্তাব রেখেছি। আশা করি হাউস এটাকে সমর্থন জানাবেন।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—মাননীয় স্পীকার, স্যার, আমাদের মাননীয় সদস্য প্রফেসর ইউ, কে, রায় মহাশয় যে প্রস্তাবটা হাউসে রেখেছেন এবং মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয় যে এ্যামেণ্ডমেন্ট এনেছেন, সেটা আমি সর্ব্বান্তকরণে সমর্থন করছি। এর পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয় অনেক কিছু বলেছেন, তবুও আমি এখানে কয়েকটি কথা বলছি। মাননীয় স্পীকার স্যার, আমাদের এখানে এ্যাসেম্বলী হয়েছে সেটা প্রায় দুই বছরের

অধিক হয়ে গেছে, কিন্তু আজ পর্য্যন্ত সে সমস্ত বোরোড এ্যাক্টগুলি যেগুলি ইউ, পি, থেকে......

**মিঃ স্পীকার** :—দ্যাট হ্যাজ অলরেডি বীন ডিসকাস্‌ড।

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—আমার প্রশ্ন হল এই যে, যে সমস্ত আইনগুলি আমাদের এখানে চালু আছে এ্যাজ ফর একজাম্পল—বোম্বে মানী লেণ্ডারস এ্যাক্ট সেটা তাদের যে উত্তমর্ণ এবং অধমর্ণ আছে তাদের সংগে আমাদের এখানকার উত্তমর্ণ বর্গ অধমর্ণদের তুলনা হয় না। কারণ এখানে যদি কোন মহাজনকে টাকা ধার দিতে হয়, তাহলে একটা লাইসেন্স নিতে হয়, পাঁচ শত টাকার উপর হলে ১৫ টাকার একটা লাইসেন্স করতে হয়। সেই লাইসেন্স না করার জন্য টাকা তারা আর ধার দেয় না। এখানে কিভাবে তারা টাকা ধার দেয়? তারা একটা এগ্রীমেণ্ট সাফকাওলা করে জমি নিয়ে নেয়, যে জমির দাম হয়তো এক হাজার টাকা সেই জমি কৃষক ৫০০ টাকার বিনিময়ে সাফকাউলা করে দেয়, এবং পরে যখন ফেরত নিতে যায় তখন তারা ফেরত দেয় না, তাদের তখন আদালতের আশ্রয় নিতে হয় এবং তার জন্য অনেক টাকা তাদের খরচ করতে হচ্ছে—তাতে মামলা মোকদ্দমা বাড়ছে। আরেকটা হল অনেকের হয়তো ঠেকা হল আজকে হঠাৎ ছেলেকে স্কুলে পাঠাতে হবে বা স্ত্রীর অসুখ, তার চিকিৎসা করাতে হবে নানাহ কারণে তাহাদের অনেক সময় ঋণ করতে বাধ্য হয়, তখন তারা মহাজনের কাছে যায় পাঁচশত টাকা হাওলাত করতে এবং সেখানে উইদাউট এগ্রীমেণ্ট তারা যে জমির মূল্য হয়তো তিন হাজার টাকা কানি, এক কানি জমি তারা পাঁচশত টাকায় মহাজনকে লিখে দিয়ে আসে এবং পরে যখন জমি নিতে যায় তখন তারা আর তাদের জমি ফেরত পায় না, এবং তারা তখন আদালতের আশ্রয় নিতেও পারে না। ফলে অনেকের জমি হস্তান্তরিত হয়ে যাচ্ছে। যারা বড়লোক তারা বড় হচ্ছে আর যারা গরীব তারা আরও গরীব হচ্ছে। তাই আমি বলি যে ত্রিপুরার পরিপ্রেক্ষিতে আলাদা রকমের একটা আইন এই এ্যাসেম্বলীতে পাশ করা উচিত। আরেকটা হচ্ছে ওয়েষ্ট বেংগল ল্যাণ্ড একুইজিশান অ্যাক্ট, এই এ্যাক্ট এখানে চালু করার দরুণ আমাদের যে জোতদার, তারা এখানকার দামের অনুপাতে জমির ভেলুয়েশান পাচ্ছে না। অনেক ভাবে তারা ডিপ্রাইভড হচ্ছে। দশ হাজার টাকার একটা সম্পত্তি একুইজিশান করে হয়তো তাদের পাঁচশত টাকা দিল, ঐ ওয়েস্ট বেংগলের মত। সেই জন্য আজকে দেখা যাচ্ছে কিছুদিন আগে ল্যাণ্ড একুইজিশান এাহ পাওয়ার কমিশন এখানে এসেছিল সেটা পর্যালোচনা করতে এবং তাদের রিপোর্ট হচ্ছে এখানকার ল্যাণ্ড একুইজিশান ঠিকমত হচ্ছে না। সুতরাং আমি মনে করি ত্রিপুরার অবস্থার পরিপ্রেক্ষিতে যাতে ল্যাণ্ড একুইজিশান এ্যাক্ট হয় তার চেষ্টা করা উচিত। তারপর আবার স্টাম্প এ্যাক্ট। সেটার একটা মস্ত বড় কুফল দেখা দিয়েছে। যেখানে আমাদের এক হাজার টাকার রেজিষ্ট্রি করতে ষ্ট্যাম্প লাগত দশ টাকা সে জায়গাতে আসাম ষ্ট্যাম্প এ্যাক্ট প্রবর্তিত হওয়ার ফলে আমাদের এখন দিতে হচ্ছে ২২.৫০ টাকা অর্থাৎ দ্বিগুণ টাকা আমাদের দিতে হচ্ছে। ত্রিপুরা রাজ্য কেন্দ্র দ্বারা শাসিত, অথচ কেন্দ্রের আইনটা পরিবর্তে আসামের আইনটা আমরা ফলো করছি। সেনট্রালের আইন এখানে গ্রহণ করলে আমাদের রেজিষ্ট্রেশান ফী অনেক কম লাগত। কাজেই আজকে মাননীয় সদস্য ইউ, কে, রায় মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয় যে এ্যামেণ্ডমেণ্ট এনেছেন সেটা খুবই সময়োপযোগী এবং আমি আশা

করি আমাদের ত্রিপুরার অবস্থার পরিপ্রেক্ষিতে এবং ফর দি ইন্টারেষ্ট অব পাবলিক, আমাদের নিজস্ব এ্যাসেম্বলীর মর্যাদা রক্ষার জন্য এই সমস্ত আইনগুলি করা উচিত।

**মিঃ স্পীকার** :—এনি মেম্বার ফ্রম দি অপোজিশান?

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রস্তাব মাননীয় সদস্য ইউ, কে, রায় মহাশয় এখানে রেখেছেন এবং মাননীয় সদস্য শ্রীসুনীল দত্ত মহাশয় যে এমেণ্ডমেণ্ট এনেছেন, সেই এ্যামেণ্ডেড ফরমে আমি প্রস্তাবটা সমর্থন করছি। কারণ এখানে একটা জিনিষ খুবই পরিষ্কার। সেটা হচ্ছে আজকে পার্লামেন্টারী এ্যাফেয়ারস মিনিষ্টার, এ্যাসেম্বলী সম্পর্কিত চার্জে যিনি আছেন, তিনি আজকে এই ত্রিপুরা বিধান সভাকে একটা প্রহসনে পরিণত করতে চলেছেন। কেন আমি একথা বলছি? মাননীয় অধ্যক্ষ মহোদয়ের স্মরণ থাকার কথা যে এই মিটিং'এর পূর্বে, কোন এক মিটিং'এ আমি একটা পয়েন্ট অব অর্ডার তুলেছিলাম যে উইদাউট গভর্ণমেন্ট বিজনেস এ্যাসেম্বলী কল করা যায় কি না? এই সম্পর্কে অবশ্য মাননীয় স্পীকার মহোদয়ের রুলিংও আছে। কিন্তু প্রশ্ন হচ্ছে জনসাধারণের আন্দোলনের ফলে যে বিধান সভা আমরা পেয়েছি, যদিও সমস্ত আইন আমরা করতে পারিনা পার্লামেন্ট বা রাষ্ট্রপতির অনুমোদন আমাদের দরকার হয় এবং অনেক ফরমালিটিজ আমাদের মেনে চলতে হয়, তবুও কতকগুলি আইন আমরা করতে পারি। যেগুলি আমরা করতে পারি, সেগুলির সুযোগও আমরা নিচ্ছিনা। সিটিংএর পর সিটিং হচ্ছে, তাতে না থাকে গভর্ণমেন্ট বিল, তদুপরি আমরা যে সমস্ত নন-অফিশ্যাল রিজলুশান বা প্রাইভেট মেম্বারস রিজলুশান দেই, সেইগুলির উপরও সেইরকম আলাপ আলোচনা করার সুযোগ সুবিধা আমরা পাইনা। সরকারী কোন বিজনেসই নাই, অতএব সেই দিক দিয়ে এই প্রস্তাব সমর্থন যোগ্য। মাননীয় সদস্য, যিনি এই প্রস্তাব এনেছেন, তিনি উদাহরণ দিয়ে বলে দিয়েছেন যে গোয়া-দমন-দিউ, হিমাচল প্রদেশ এবং মনিপুর আমাদের মতই টেরিটরী, আমাদের মতই তাদের বিধান সভা, সেখানে অনেক বিল পাশ হয়েছে, অথচ আমাদের এখানে সেসব কিছু হচ্ছে না। আমাদের জুডিশ্যাল সেক্রেটারী আছেন, তিনি মাসের পর মাস, বছরের পর বছর এখানে বসে বসে কি করছেন? আজকে যে সমস্ত ঘটনার কথা এখানে আলোচনা করা হয়েছে, মাননীয় চাফ মিনিষ্টার নিশ্চয়ই এগুলি স্বীকার করবেন। তিনিই এখানে বলুন যে বোম্বে মানী লেনণ্ডারস এ্যাক্ট যেটা এখানে এক্সটেণ্ড করা হয়েছে, রি এমেক্ট করা হয়েছে যে পারপাসে, সেই পারপাস সার্ভ হয়েছে কি না? আজ পর্যন্ত সেই আইনের ভিত্তিতে কোন কোর্ট কেস্ হয়েছে, না দাদন ইত্যাদি দিয়ে মহাজনদের দ্বারা নিরীহ কৃষকদের শোষণ বন্ধ করা হয়েছে? তেমন কোন নজীর এখানে নেই। আদৌ সেটা বন্ধ করা হয় নাই। তাছাড়া ত্রিপুরার মধ্যে এই আগরতলা শহরেই আমরা দেখছি যে পাকিস্তান থেকে বহু লোক এখানে আসছে, তাদের মাথা গুঁজবার জায়গা নেই, যে যেখানে পারছে সেখানেই বসে পড়ছে! যে বাড়ী ভাড়া দশ টাকা হওয়ার কথা, সে বাড়ী আজ ৪০।৫০ টাকায় ভাড়া নেওয়া হচ্ছে। এই অবস্থার মধ্যে একটা রেন্ট কন্ট্রোল এ্যাক্ট এই আগরতলা

শহরে চালু হওয়া দরকার। সরকার যে বুঝেন না তা নয়, বুঝেও সেটা করবেন না। তাছাড়া দোকান কর্মচারীর পক্ষ থেকে দুই তিন বার রিপ্রেজেন্টেশান দেওয়া হয়েছে। একাধিক বার এই এ্যাসেম্বলীতে আলাপ আলোচনাও এই বিষয়ে হয়ে গেছে। যখন কোন জিনিষ হাউসে আসে তখন দেখি যে হয়, হচ্ছে, হবে এই অভয় বাণী সরকার থেকে দেওয়া হয়। যখন প্রশ্ন করা হয়, তখন বলা হয় করা হচ্ছে এবং করা হবে, এইরকম অভয়বাণীই দেওয়া হয়। কিন্তু আজ পর্যন্ত সেগুলি কার্যে রূপায়িত করতে দেখা গেল না। বিভিন্ন প্রদেশের মধ্যে যে সমস্ত রুলস্ বা আইনকানুন ইত্যাদি আছে আজকে ত্রিপুরার বাস্তব অবস্থার সংগে সংগতি রেখে সেগুলি এখানে চালু করা দরকার। ডিপার্টমেন্টাল সেক্রেটারীরা সেটা করতে পারে। কিন্তু আজকে সেক্রেটারীকে দোষ দিয়ে কি হবে? যে মিনিষ্টার, এর চার্জে আছেন তিনিই যদি মাথা না ঘামান তবে সেক্রেটারী কি করবে? একটা কথা আছে যে যখন বৃষ্টি হয় তখন নাকি বানর ঘর বানায়। অর্থাৎ ৬ মাস পরে এক বার বিধানসভা ডাকতেই হয়। সেজন্য এটা ডেকে কোন রকমে তারে নারে করে সেসনটা পার করে দাও, এটা একটা ফার্স। সেইদিক দিয়ে আজকে ত্রিপুরার লোকসংখ্যা যেভাবে বাড়ছে তার যদি সমাধান করতে হয় তাহলে সামগ্রিক ভাবে প্রত্যেকটা আইন সুষ্ঠুভাবে করতে হবে। কিন্তু যখন এই সমস্ত কথা বলা হয় তখন বলা হয়ে থাকে যে এটা করা হবে। কিন্তু আজ পর্যন্ত কিছুই করতে দেখছি না। বাই দি বাই যদি প্রশ্ন করা হয় টিচার্স রিক্রুটমেন্ট রুলস্ আছে কিনা তখম উত্তর দেওয়া হয় হ্যাঁ, আছে। যদি প্রশ্ন করা হয় কোন্ সময় রুলস্ করা হয়েছে, তখন এড়িয়ে যাওয়া হয়। তারা সব সময় রুলস্ দ্বারা গাইডেড হন না। অর্থাৎ যারা খাতিরের লোক তাদের ফেভার করা হয়। কাজেই একটা বিশৃঙ্খলা এর মধ্যে স্বাভাবিক ভাবেই আসবে। কাজেই যারা মন্ত্রী বা যারা রাজ্যটাকে চালান তারা এই রাজ্যটাকে অরাজকতার পথে চালনা করছেন? বিভিন্নভাবে যাতে অরাজকতা সৃষ্টি করা যায় সেই চেষ্টা চলছে। একটা এক্জাম্পল দেওয়া যাক বেংগল মিউনিসিপ্যাল অ্যাক্ট এক্স্টেণ্ড করা হয়েছে। কেন? ত্রিপুরা মিউনিসিপ্যাল অ্যাক্ট করা যায় না। ত্রিপুরার জনজীবনের সংগে সংগতি রেখে একটা অ্যাক্ট করা যায়, কিন্তু তারা সেটা করবে না। যেমন কোন একটা রাস্তার কাজ করতে হবে, সেজন্য টেণ্ডার দেওয়া হল। কাজ যখন করতে যাবে তখন দেখা গেল ৪/৬ বছর যাবত সমস্ত কাজকর্ম হেল্ড আপ হয়ে আছে। এই হাউসের মধ্যে আমার একটা প্রশ্ন ছিল—দুর্গানগর বাজারের দক্ষিণ দিকে যে বুড়িগংগা নদী আছে সেই গাঙের খেয়া ঘাটের ৪ জন ষ্টাফ আছে যা পারমেনেন্ট ষ্টাফ এবং একটা বোট আছে। অর্থাৎ মোটর পার করার জন্য ৪ জন পারমানেন্ট ষ্টাফ আছে, তাদের মাসে মাসে বেতন দিয়ে বসিয়ে রাখা হয়েছে। কারণটা কি? দুর্গানগর থেকে বক্সনগর যখন মোটর যাবে তখন তারা সেটা পার করবে। সেজন্য সেখানে ষ্ট্যাণ্ডিং ৪ জন এমপ্লয়ী রাখা হয়েছে। নৌকা আছে। কিন্তু বুড়ি গাঙটা পার হলেই রাস্তার কোন চিহ্ন দেখা যায় না বা আদৌ রাস্তা তৈরী হয় নি। আজকে প্রত্যেকটা কাজই এই রকম হচ্ছে। আজকে ইউ, পি, পঞ্চায়েত অ্যাক্ট এক্সটেণ্ড করে দিলাম। সেটা না করে ত্রিপুরার বাস্তব অবস্থার সঙ্গে মিলিয়ে এইগুলি করা দরকার। আজকে ষ্টাফ আছে, মিনিষ্টার আছেন, সব কিছু আছে, কিন্তু তারা কেউই কিছু করছেন না। আরও দেখতে পাই

রেভিনিউ ইন্সপেক্টর হয়ে গেল অফিসার বা বিভিন্ন রকমের প্রমোশন বা অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়। এই সম্বন্ধে সরকারের সুনির্দিষ্ট কোন রুলস্ নাই, সমস্ত মনগড়া। যে বেশী তৈলমর্দন করতে পারবে তার প্রমোশন বা অ্যাপয়েন্টমেন্ট হবে। কাজেই যে অবস্থা চলছে তাতে আমি মনে করি যে এই বিধানসভা থাকলেই কি আর না থাকলেই বা কি, মিনিষ্টার ইন-চার্জ যেখানে মাথা ঘামান না? বর্ত্তমানে পার্টির ক্ষমতা কি ভাবে আঁকড়ে থাকা যায়, গুণ্ডামি করে বা মারধোর করে এইরকম চিন্তাই চলছে। এখন তো আর একনায়কত্ব বা একাধিপত্য নাই। এখন এই কথা উঠে না। কাজেই বর্তমান মিনিষ্ট্রি দ্বারা জনসাধারণের সামান্যতম সুখ সুবিধা হবে এই কথা মনে করার কোন কারণ নেই। এই অ্যাসেম্বলী জনসাধারণের বহু আন্দোলনের ভিতর দিয়ে এসেছে। এখন তার প্রহসন চলছে। কাজেই সেই দিক দিয়ে এই প্রস্তাবটা আমি সমর্থন করছি। আজকে আমাদের তারা গালি গালাজ করতে পারেনা কিন্তু প্রশ্নটা হচ্ছে যিনি চালাবেন তিনি যদি কিছু না করেন তা হলে শুধু শুধু কর্মচারীদের দোষারোপ করে কি হবে? তবু বলতে হয়, কারণ তারা বলতে বাধ্য করছেন। আজকে বিধানসভায় এখানে যারা নির্বাচিত প্রতিনিধি তারা জনসাধারণের দাবা দাওয়া সম্পর্কে বিধানসভায় আলোচনা করবেন। সেটাই হল আমাদের মূল উদ্দেশ্য। কিন্তু আমাদের প্রস্তাবগুলি যদি আলোচনা করবার সুযোগই না পাই তা হলে বিধানসভাকে যে প্রহসনে পরিণত করা হচ্ছে এটা মাননীয় অধ্যক্ষ মহোদয় নিশ্চয়ই স্বীকার করবেন। সেজন্য অবশ্য অধ্যক্ষ মহোদয়কেও দোষ দেওয়া যায় না। কারণ গভর্ণমেন্ট সেসান ডাকার পরে যদি তাকে কোন বিজনেস না জানানো হয় তা হলে তিনি কি করবেন? যদি এইভাবে চলে তাহলে এই অ্যাসেম্বলী থাকা না থাকাটা একই কথা। তিন মাস বা ছয় মাস পরে অ্যাসেম্বলী ডাকা হয় যেন একটা বোনাস দেওয়ার জন্য। এই যদি বিধানসভা ডাকার উদ্দেশ্য হয় তা হলে এর কোন যৌক্তিকতা আছে বলে আমি মনে করি না। সুতরাং আমি, অ্যামেণ্ডমেন্ট আকারে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি এবং পরবর্তী সময়ে এইগুলি আনা দরকার বলে আমি মনে করছি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরাজকুমার কমলজিৎ সিং**:—অনারেবল স্পীকার স্যার, আজকে এই হাউসে আমাদের মাননীয় উপেন্দ্র কুমার রায় যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য সুনীল দত্ত যে সংশোধনী প্রস্তাব রেখেছেন তাকে আমি সমর্থন করে এখানে কয়েকটা কথা রাখতে চাই। যে আইনগুলির কথা বলা হয়েছে, তখনকার সময়ে ত্রিপুরা রাজ্যে এই আইনগুলি ছিল না বলেই অন্য জায়গা থেকে হাওলাত করে এখানে নিয়ে আসা হয়েছে। কিন্তু আজকে যখন আমরা দেখতে পাই যে আমাদের নিজেদেরই আইন রচনার সুযোগ এসেছে এবং যখন দেখা যায় যেখান থেকে আমরা আইনগুলি ধার করেছি সেই জায়গার পারিপার্শ্বিক অবস্থার সঙ্গে আমাদের ত্রিপুরার জনসাধারণের কোন মিল নেই তখন যেহেতু আমাদের নিজেদের আইনসভা রয়েছে সেই হেতু এখানেই এখন আমরা আইন রচনা করতে পারি। ত্রিপুরার মানুষের জন্যই আমাদের এই বিধানসভা হয়েছে।

আমাদের নিজেদের রাজ্যের অবস্থার পরিপ্রেক্ষিতে এবং আমাদের জনসাধারণের সুবিধার জন্য আমাদের নিজস্ব আইন আমরা এই সভাতে রচনা করার জন্য মাননীয় সদস্য যে প্রস্তাবটি এখানে এনেছেন, সেজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ প্রত্যেকটি আইনের সাথে আমাদের ত্রিপুরা রাজ্যের জনসাধারণের ভাল মন্দ এবং সুখ সুবিধা অঙ্গাঙ্গিভাবে জড়িত আছে, এই কথা আমাদের মাননীয় সদস্যদের অনেকেই এখানে বলেছেন। তারা আরও বলেছেন যে এখানে আমাদের প্রয়োজনীয় আইন না করার দরুন আমাদের জনসাধারণ তার সুবিধাগুলি থেকে বঞ্চিত হয়ে আসছেন। ল্যাণ্ড একুইজিশান এ্যাক্ট সম্পর্কে বলতে গিয়ে বলেছেন যে আমরা এই ক্ষেত্রে দেখতে পাই, আমাদের কৃষকেরা এবং জমির মালিকেরা, বর্ত্তমানে যে আইন প্রচলিত আছে, তার ফাঁকে পড়ে অনেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে। কেননা একটা দৃষ্টান্ত দিলে বুঝা যায় যে সরকার তার প্রয়োজনে যখন জমির জন্য রিকুইজিশান দেন, সেই জমি প্রকৃতপক্ষে এ্যাকুইজিশান করা হয় অনেক পরে, তার পরে কম্পেনসেশান দেওয়ার প্রশ্ন উঠে। কোন কোন ক্ষেত্রে জমি একোয়ার করতে প্রায় তিন বছর বা আরও অধিক সময় লাগে এবং সরকার একোয়ারের পরই জমির মালিককে তার ক্ষতিপূরণ দিয়ে থাকেন, এই ক্ষেত্রে জমির মালিক অধিকাংশ সময়ে তার ক্ষতিপূরণের টাকা কম পেয়ে থাকেন। কাজেই এই আইনের ফাঁকে পড়ে জনসাধারণ যেভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে, তা আমরা নিজেদের চোখেই দেখতে পাই। তাই এই হাউসের মধ্যে আমি এই কথা বলতে চাই যে আমাদের বিধান সভা থাকা সত্বেও আমরা যদি অন্য প্রভিনস থেকে আইনগুলি হাওলাত করে নিয়ে এসে আমাদের এই ত্রিপুরা রাজ্যে দিনের পর দিন প্রযোজ্য করতে থাকি, তাহলে আমাদের জনসাধারণ কেবল বঞ্চিতই হতে থাকবে। তাই আমি মনে করি আমাদের এই হাউসের মধ্যে আমাদের এখানকার অবস্থার সঙ্গে খাপ খাইয়ে যদি আমরা আইন রচনা করি, তাহলে আমাদের ত্রিপুরার জনসাধারণের সুখ সুবিধার ক্ষেত্রে অনেক সুদূর প্রসারী ফল পাওয়া যাবে এবং আমরা নিজেরাই আমাদের ভাগ্য নিয়ন্ত্রণ করতে পারব। তাই এই প্রস্তাবকে সমর্থন করে, আমার বক্তব্য আমি এখানে শেষ করছি।

**শ্রীনরেশ রায় :**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য ইউ, কে, রায় মহাশয় যে প্রস্তাব এই হাউসের সামনে এনেছেন এবং তার উপর মাননীয় সদস্য সুনীল বাবু যে সংশোধনী প্রস্তাব এখানে রেখেছেন, আমি তাকে সমর্থন করছি। স্পীকার স্যার, এই কথা ঠিক যে মানুষের জন্যই আইন, কারণ, এই আইনগুলি অনুসরণ করে চলবে মানুষই কিন্তু আইনের জন্য মানুষ নয়। প্রত্যেকটি আইন ভৌগলিক অবস্থার উপর নির্ভর করে। যে জায়গার ভৌগলিক অবস্থা যে রকম, সেই জায়গার মানুষের নেচারও ঠিক সেই রকম ভাবে গড়ে উঠে। ইউ, পির যে রকম ভৌগলিক অবস্থা আমাদের ত্রিপুরার ঠিক সেই রকম ভৌগলিক অবস্থা নয়। আর আসামের ভৌগলিক অবস্থার সংগে আমাদের ত্রিপুরার ভৌগলিক অবস্থারও তেমন কোন মিল নেই। তেমনি বোম্বেতে যে ভৌগলিক অবস্থা, তার সংগে আমাদের ত্রিপুরার অবস্থারও মিল নেই। সুতরাং ভৌগলিক অবস্থার দ্বারা যদি মানুষের নেচার গড়ে উঠে, তাহলে মানুষের জন্য যে আইন করা হল, তার নেচারকে পরিবর্ত্তন করার জন্য, আইনের প্রতি তার

মেটারকে অনুসরণ করার জন্য। সেই অনুসারে স্বভাবতই আমরা বুঝতে পারি যে ইউ, পি, আসাম এবং বোম্বেতে যে আইন করা হয়েছে তাদের জনসাধারণকে রক্ষা করার জন্য, পরিচালনা করার জন্য, আমাদের ত্রিপুরার ভৌগলিক অবস্থায় সেগুলি কখনও এখানে প্রযোজ্য হতে পারে না। যেহেতু ত্রিপুরার ভৌগলিক অবস্থার সংগে ঐগুলির কোন মিল নেই। যেহেতু আমাদের ত্রিপুরার উপযোগী আইন চালু করার যথেষ্ট প্রয়োজনীয়তা আছে। বোম্বে কো-অপারেটিভ এ্যাকটের দিকে আমরা যদি লক্ষ্য করি, তাহলে দেখতে পাব যে কো-অপারেটিভ এ্যাক্টের মধ্যে যে কতগুলি ধারা উপধারা সন্নিবেশিত করা হয়েছে, আমাদের ত্রিপুরার ক্ষেত্রে সেগুলি অনেক জায়গায় বাধার সৃষ্টি করে। যেমন বোম্বে কো-অপারেটিভ এ্যাক্ট আছে যে পঞ্চায়েতের ভিত্তিতে একটা করে সার্ভিস কো-অপারেটিভ সোসাইটি গড়ে উঠবে। কিন্তু পঞ্চায়েতের ভিত্তিতে যদি একটা করে সার্ভিস কো-অপারেটিভ সোসাইটি গড়ে তুলতে হয়, তাহলে সেটা আমাদের পক্ষে কোন দিনই সম্ভব নয়। কারণ আমাদের ত্রিপুরাতে পঞ্চায়েতের যে গ্রামগুলি আছে, সেগুলি একটা আর একটা থেকে ৩ থেকে ৭ মাইল পর্য্যন্ত ব্যবধান থাকে। কেননা, আমাদের ত্রিপুরার ভৌগলিক অবস্থার দরুন একটা টিলাতে যদি একটা গ্রাম থাকে বা কয়েকটা বাড়ী ঘর থাকে আবার ২ | ৩ মাইল দূরে আর একটা টিলাতে গ্রাম বা বাড়ী ঘর থাকে। কিন্তু বোম্বের বেলাতে সেটা নেই, সেখানে অত্যন্ত ঘন বসতি এবং বাড়ীঘর বা গ্রামগুলি প্রায় জায়গাতেই খুব পাশাপাশি থাকে। তাতে করে সেখানকার কৃষকদের মধ্যে ভাবের আদান প্রদান করা খুব সহজ হয়। কিন্তু আমাদের এখানে বাড়ীঘর বা গ্রামগুলি খুব দূরে দূরে থাকার দরুন পঞ্চায়েতের ভিত্তিতে যদি সার্ভিস কো-অপারেটিভ সোসাইটি গড়তে হয়, তাহলে এই কো-অপারেটিভের ক্ষেত্রে অনেক ব্যাঘাত সৃষ্টি করবে। আর আমরা এও জানি যে এই সার্ভিস কো-অপারেটিভ সোসাইটি হল কৃষকদের দ্বারা গঠিত একটা প্রতিষ্ঠান, কাজেই আমাদের কৃষকদের হাতে যথেষ্ট সময়ও থাকে না যাতে করে তারা নিজেদের মধ্যে ভাবের আদান প্রদান করতে এবং তারা পরস্পরের সঙ্গে এই কো-অপারেটিভ নিয়ে আলোচনা করতে পারেন। ফলে দেখা যায়, যে কোনও সার্ভিস কো-অপারেটিভের বেলায় বা কোন ম্যানেজিং কমিটির সভায় বা কোন জেনারেল মিটিং আহুত হলে পরে সেই মিটিংগুলিতে কোরামের অভাব হয়। যার জন্য এই কোরামের অভাবে দিনের পর দিন, এমন কি শেষ পর্য্যন্তও ৪টা মিটিং করেও কোন ফল হয় না। তাতে করে আমাদের কো-অপারেটিভগুলি প্রায় ধ্বংসের পথে চলছে। এই রকমভাবে অন্যান্য কো-অপারেটিভগুলির ক্ষেত্রেও আমরা একই রকম দৃষ্টান্ত দেখতে পাই। আর একটা জিনিষ হল, কো-অপারেটিভকে যে সমস্ত ঋণ দেওয়া হয় নিয়ম কানুন অনুসারে, সেগুলি আমাদের এখানে প্রযোজ্য হয় না। কো-অপারেটিভকে যে সব ঋণ দেওয়া হয়, সেগুলি আদায় করবার জন্য সুপারভাইজারদের উপর যে ক্ষমতা দেওয়া হয়, তারা কিন্তু সেই ক্ষমতাবলে ঋণের এক চতুর্থাংশও আদায় করতে পারেন না, সেগুলির অধিকাংশই মাঠে মারা যায়। এমনও দেখা যায় যে কো-অপারেটিভগুলিকে যে ঋণ দেওয়া হয়, সেই ঋণ গ্রহীতাকে যদি জিজ্ঞাসা করা হয় যে আপনি সার্ভিস কো-অপারেটিভ সোসাইটির ঋণ নিয়ে কি করবেন? সে উত্তরে বলবে যে অনেক দিন পর্য্যন্ত জামাইর বাড়ী যাই না, তাই এখান থেকে যদি কিছু ঋণ পাওয়া যায়, তাহলে পরে জামাইর বাড়ী গিয়ে বেশ কয়েকদিন

বেড়ানো যাবে। কিন্তু সার্ভিস কো-অপারেটিভ সোসাইটির ঋণ যে জামাইর বাড়ী যাওয়ার জন্য দেওয়া হয় না, সেটা সে নিজেই ভুলে গেছে। এই রকম হওয়ার কারণ আছে, কেননা সেই এ্যাক্টের মধ্যেই এই রকম অনেক ফাঁক রয়ে গেছে। তাই এইভাবে যদি একটা প্রভিন্সের আইন আর একটা প্রভিন্সে চালু করা হয়, তাহলে এই রকম বিভ্রান্তি হয়ে থাকে। তারপরে আছে পঞ্চায়েত, এখানে সেই ইউ, পির পঞ্চায়েত আইন চালু রয়েছে। কিন্তু আগেই বলেছি যে ভৌগলিক অবস্থার উপরই মানুষের চরিত্র গড়ে উঠে। ইউ, পির পরিবেশ নিশ্চয় আমাদের ত্রিপুরাতে নেই। তাই মাননীয় সদস্য সুনীল বাবু তাঁর বক্তৃতায় উল্লেখযোগ্য প্রমাণ দিয়ে বলেছেন যে ইউ, পির যে পঞ্চায়েত আইন, ডাইরেক্ট ইলেক্শান, সেটা এখানে প্রযোজ্য হওয়াটা মোটেই যুক্তি সঙ্গত নয়। কারণ আমাদের এখানকার যে ভৌগলিক অবস্থা, সেই অবস্থার উপরে আমাদের জনসাধারণের চরিত্র গড়ে উঠেছে। কাজেই তারা সেখানকার এই ডাইরেক্ট ইলেক্শানকে মনে প্রাণে গ্রহণ করতে পারছেনা। ফলে দেখা যায় যে গত ৩।৪ বছরে পঞ্চায়েত ইলেক্শান হওয়ার পরেও আমাদের ত্রিপুরার বিভিন্ন স্থানে এই পঞ্চায়েত ইলেক্শান নিয়ে অনেক গোলযোগের সৃষ্টি হযেছে এবং বর্ত্তমানেও বেশ কয়েকটি কেস কোর্টে জমা হয়ে আছে।

এছাড়া এটা যেমন একটা দিক আরেক দিকে আমার দেখি যে গ্রামে পরস্পরের মধ্যে একটা বিদ্বেষভাব বছরের পর বছর চলছে। আমি বলি কেন্দ্রে যখন ইনডাইরেক্ট ইলেকশনের প্রভিশণ আছে, এই গ্রাম পঞ্চায়েত ব্যাপারে আমরা কেন ইণ্ডারেক্ট ইলেকশন করতে পারবনা সেটা আমি বুঝি না। তাছাড়া আমাদের ভৌগলিক অবস্থার দিকে লক্ষ্য রেখেও আমি মনে করি আমাদের ইন্ডাইরেক্ট ইলেকশনের প্রয়োজনীয়তা আছে। কাজেই এই যে ইউ, পি, পঞ্চায়েত এ্যাক্ট সেটা পরিবর্ত্তন করার দরকার। বিভিন্ন পঞ্চায়েত সেক্রেটারীদের সঙ্গে আলাপ আলোচনা করলে দেখা যায যে এই আইনের জন্য তাদের যে সমস্ত কাজ কর্ম্ম করা প্রয়োজন সেভাবে তারা কাজ কর্ম্ম করতে পারে না। তাদের সঙ্গে পরামর্শ করলে তারা বলেন যে এই কাজটা এইভাবে না করে যদি ঐভাবে করা যেত, তাহলে সেটা ভাল হত, কিন্তু আমাদের আইনে বিভিন্ন রকমের বাধা নিষেধ আছে সেই জন্য তারা ঠিক মত কাজে অগ্রসর হতে পারছেন না। এইদিকে চিন্তা করে দেখলে দেখা যাবে যে এই যে ইউ, পি, পঞ্চায়েত রাজ এ্যাক্ট সেটা ত্রিপুরার পক্ষে সম্পূর্ণ প্রযোজ্য নয়। এইভাবে বোম্বে মানী লেণ্ডারস এ্যাক্টের মাধ্যমে মহাজনী কারবার চলছে, আইনকে ফাঁকি দেওয়ার একটা কারচুপি চলছে, কিন্তু এই আইন দ্বারা সেটা বন্ধ করতে আজও আমরা পারি নাই। বোম্বে মানী লেণ্ডারস এ্যাক্টের উদ্দেশ্য হচ্ছে কি করে গরীব কৃষকদিগকে মহাজনদের শোষণ থেকে রক্ষা করা যায়, কিন্তু এই এ্যাক্টের কোন কোন রন্ধ্র দিয়ে যে এই মহাজনরা বেরিয়ে আসছে এবং কারবার চালাচ্ছে সেটা আমরা এখনও বন্ধ করতে পারছি না। তার ফলে আজকে যারা বড়, অবস্থাপন্ন লোক তারা বড় হচ্ছে, আর যারা গরীব তারা মহাজনদের খপ্পরে পড়ে উচ্ছন্ন হতে চলছে। এই যে মহাজনী কারবারের একটা লোভ সেটা এই বোম্বে মানী ল্যাণ্ডারস এ্যাক্টের মাধ্যমে ঠিক ঠিক ভাবে প্রযোজ্য হয় নাই, যার জন্য আইনের ফাঁকে তারা বেরিয়ে আসতে পারে। আমরা জানি কি করে মহাজনদের হাত থেকে সাধারণ মানুষকে রক্ষা

করা যায়, কি করে মহাজন সাধারণ মানুষকে ঋণ দিয়ে অধিক পয়সা না নিতে পারে, অনেকেরই জানা আছে। যারা লীডার বা মাতব্বর আছেন তারা কিভাবে এটা বন্ধ করা যায় এই প্রসঙ্গে সাজেশন ও রাখে যে, মানী লেণ্ডারস এ্যাক্ট যদি এভাবে করা যায় তাহলে কৃষক এ থেকে রক্ষা পেতে পারে। কিন্তু মানী লেণ্ডারস এ্যাক্ট লক্ষ্য করলে দেখি যে এদের বাধা দেওয়ার কোন উপায় নেই। সেখানে কোন প্রভিশন নেই। সুতরাং আমাদের ক্ষুদ্র এই ত্রিপুরাকে রক্ষা করবার জন্য বোম্বে মানী লেণ্ডারস এ্যাক্ট এর পরিবর্তন করার প্রয়োজনীয়তা আছে। এই প্রসঙ্গে ওয়েস্ট বেঙ্গল ল্যাণ্ড একুইজিশন এ্যাক্ট, আসাম ষ্ট্যাম্প এ্যাক্ট এর কথা উল্লেখ করা যেতে পারে। আসাম ষ্ট্যাম্প এ্যাক্ট এর বেলায় আমরা দেখতে পাই আসাম ষ্ট্যাম্প এ্যাক্ট এখানে প্রচলন করার সঙ্গে সঙ্গে ষ্টাম্পের দাম বেড়ে গেল এবং অনেক সময় কোর্ট কাছারিতে ষ্ট্যাম্প পাওয়া যায় না, ষ্ট্যাম্প এর অভাব। কেন এই অভাব? কারণ এই আইনের মধ্য দিয়ে কারচুপি চলছে, তার মধ্য দিয়ে ষ্ট্যাম্প উধাও হয়ে যায়। এছাড়া দরিদ্র ত্রিপুরায় বিভিন্ন দিক দিয়ে মানুষকে কিভাবে অধিক সুযোগ সুবিধা দেওয়া যায় সেটাই আমাদের উদ্দেশ্য। কিন্তু আজকে দেখা যায় এই ষ্ট্যাম্প এ্যাক্টের মাধ্যমে মানুষকে অধিক ইনডাইরেক্ট ট্যাক্স দিতে হচ্ছে। কাজেই বিভিন্ন প্রদেশের আইনগুলি ত্রিপুরার ক্ষেত্রে প্রয়োগ না করে, ত্রিপুরার যখন নিজস্ব আইন করার ক্ষমতা আছে, ত্রিপুরার এ্যাসেম্বলীতে সেটা আলাপ আলোচনা করে, ত্রিপুরার পরিপ্রেক্ষিতে আইন তৈরী করা উচিত এবং ত্রিপুরাবাসীকে অধিক সুযোগ সুবিধা দেওয়া উচিত বলে আমি মনে করি।

এই প্রসঙ্গে আমি আরেকটা জিনিষ উল্লেখ করতে চাই। সেটা হচ্ছে যে শুধু আইন করে সব দিক রক্ষা করা চলে না। যদি মানুষের আত্মশুদ্ধি না ঘটে। যদি কেউ মনে করে যে একজন বেতালা মানুষকে তালে ফেলতে হবে, কিন্তু যতক্ষণ না তার আত্ম শুদ্ধি ঘটছে ততক্ষণ তাকে তালে আনা চলবেনা। তেমনি আমার আইন আছে, সেই আইনকে ফাঁকি দিতে হবে এই যে মনোভাব, সেটার যদি পরিবর্তন না ঘটে এবং মানুষের আত্মশুদ্ধি না ঘটে, যত রকম আইন কানুনই ত্রিপুরার জন্য করা হউক না কেন, ত্রিপুরাকে রক্ষা করার জন্য, তা করা যাবে না। যেমন ত্রিপুরায় বিভিন্ন রকমের আইন প্রচলিত আছে, তার মধ্যে সেদিনও আমরা দেখেছি যে মিজো আক্রমণ, সেংক্রাক পার্টির উপদ্রব কি করে মানুষকে লুন্ঠন করা যায় ইত্যাদি আইনের ফাঁকে ফাঁকে চলছে, সেখানে আত্মশুদ্ধি কোথায়? কাজেই মানুষের নৈতিক চরিত্রের যদি অবনতি ঘটে তার মধ্যে যদি আত্ম শুদ্ধি না ঘটে তা হলে যত রকমের আইনই করা হউক না কেন, ত্রিপুরাকে উন্নত করা যাবে না। তাই আমি বলব যে আমরা যেন আমাদের আইন প্রনয়ন করি এবং সেই আইনকে নিজেদের আইন বলে মনে করি, নিজেদের চরিত্র গঠন করি এবং আত্মশুদ্ধি ঘটাই, এবং ত্রিপুরার আইন মেনে চলি, এই বলেই সংশোধনী প্রস্তাবের পক্ষে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিশিকান্ত সরকার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে হাউসের সামনে মাননীয় সদস্য ইউ.কে. রায় মহাশয় যে প্রস্তাব রেখেছেন এবং তার উপর মাননীয় সদস্য শ্রীসুনীল দত্ত মহাশয়

যে সংশোধনী প্রস্তাব রেখেছেন, আমি সেই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করছি। বিধান সভা হয়েছে ১৯৬৩'তে, আজকে চলছে ১৯৬৮-৬৯, দেরী হলেও আজকে আনন্দ অনুভব করছি যে নিজস্ব আইন করার প্রস্তাব এখানে এসেছে। প্রথম অবস্থায় যখন আমরা ত্রিপুরা রাজ্যে বিধান সভা পেয়েছি, তখন হয়তো বিভিন্ন রাজ্যের আইন কানুনগুলি আমাদের নিয়ে আসতে হয়েছে, তার দ্বারা কাজ চালান হয়েছে এটা সত্যি। কিন্তু তারপর আজকে ১৯৬৩ থেকে আরম্ভ করে ১৯৬৮সন চলে গেল, আমি আজকে এইটুকু চিন্তা করলাম যে মাননীয় সদস্য—যিনি এই প্রস্তাবটা এখানে এনেছেন তিনিই ছয় বছর আগে এই সভার অধ্যক্ষ ছিলেন এবং আমাদের মাননীয় সদস্য সুনাল দত্ত মহাশয় এই সভার সদস্য ছিলেন, কিন্তু হয়তো তারা তখন এটার প্রয়োজনীয়তা অনুভব করেন নাই। কারণ তখন ত্রিপুরার এ্যাসেম্বলীর পক্ষে হয়তো তাহা গ্রহণযোগ্য বা সংশোধনযোগ্য নাও হতে পারত। তবুও সুখের কথা যে দেরীতে হলেও আজকে এটাকে সংশোধনের প্রস্তাব এখানেও রাখা হয়েছে। মাননীয় সদস্য যে যুক্তিগুলি এখানে রেখেছেন বোম্বে মানী লেণ্ডারস এ্যাক্ট সম্বন্ধে, আমিও পরে এই বিষয়ে এই হাউসে আলোচনা রেখেছিলাম যে এই এ্যাক্ট ত্রিপুরাবাসীর পক্ষে ঠিক ঠিক ভাবে পরিচালিত হচ্ছে না। ঐ আইনের ফাঁকে আজকে যদি কোন ঋণ গ্রহ তা কোর্টে মোকদ্দমা করে তাহলে সেটা কোর্ট বিচার করবে সত্য, কিন্তু কোন ঋণ গ্রহীতা তাদের আগামী দিনে ঋণ পাওয়ার তাগিদে হয়তো সেটা কোর্টে প্রকাশ করতে সাহস পায় না এই হল একটা দিক। তাছাড়া বোম্বে কো-অপারেটিভ এ্যাক্ট সম্বন্ধে বলতে গেলে, ত্রিপুরায় যখন এটা গ্রহণ করা হয়, তখন ত্রিপুরার নাগরিকদের সমবায় সম্বন্ধে ততটা জ্ঞান ছিল না। কিন্তু বোম্বে সমবায় আইন চালু করার পর দেখা যায় যে আইন কানুন, পঞ্চায়েত লেভেলে সমবায় সমিতি, কো-অপারেটিভ সোসাইটি গঠন করা, সেটা ত্রিপুরার মানুষের পক্ষে গ্রহণ যোগ্য হচ্ছে না বিধায় আজকে আমাদের কো-অপারেটিভ'এর যে সিষ্টেম, তার যে নীতি সেটা গ্রামবাসী গ্রহণ করতে পারছে না এবং কো-অপারেটি'এর নিয়ম কানুনের জন্য ঋণ গ্রহণ করতে না পেরে তারা আজকে ঐ মহাজনদের কাছে ঋণ নিতে যায়। যাহা হউক আজকে হয়তো মাননীয় সদস্য যেকথা বলেছেন গোয়া, দমন দিউ, এবং মণিপুরে তাদের নিজস্ব আইন কানুন প্রথম অবস্থায় ছিল না তারাও বিভিন্ন রাজ্যের আইন এনে কাজ চালিয়েছে। তারা যে পরিস্থিতিতে অন্য রাজ্যের আইন গ্রহণ করেছিল, আমরাও হয়তো সেই পরিস্থিতেই গ্রহণ করেছি। এই কথা বলার কারণ হচ্ছে আজকে উনি যে প্রস্তাব এনেছেন, উনি ১৯৬৩ থেকে ১৯৬৬ সন পর্য্যন্ত অধ্যক্ষ মহোদয়ের পদে ছিলেন···

**মিঃ স্পীকার :**—দ্যাট ইজ নট রিলিভেন্ট।

**শ্রীনিশিকান্ত সরকার :**—তারপর এখানে আসাম ষ্ট্যাম্প এ্যাক্ট সম্বন্ধে বলা হয়েছে। আমি সেই সম্পর্কেও পূর্ব্বে বলেছিলাম যে এটা সংশোধনের দরকার। কেন দরকার? কারণ যে ব্যক্তিগণ ঋণ নেয় বা সম্পত্তি বিক্রী করে, কর্জ করে, তারা হচ্ছে গরীব কৃষক, তাদেরই এই ষ্ট্যাম্পের মোকাবিলা হতে হয়। কিন্তু এখন দেখছি যে এক হাজার টাকার জমি

কবলা করতে গেলে ষ্ট্যাম্প এবং ফিস বাবদ তার খরচ বোধ হয় ১০।৩৫ টাকা লাগে। তার আইনগত খরচাই বোধ হয় ২০ টাকা লাগে। তাহলে ১০×২=২০ টাকা এক হাজার টাকায়। এর মধ্যে যারা ধনী, যারা বুদ্ধিজীবি তারা মামলা মোকদ্দমায় কমই যায়। কিন্তু যারা ছোট ছোট কৃষক তাদের রেজিষ্ট্রী আসে, কোর্টের প্রশ্ন হ্যাণ্ডনোটের প্রশ্ন আসে, বিভিন্ন দলিল ষ্ট্যাম্প ইত্যাদির প্রশ্ন আসতে গেলেই তাদের এই টাকার প্রশ্ন উঠে। তাই আজকে আমি এই সম্বন্ধে বিশেষ কিছু বলছি না। সংশোধন হওয়া প্রয়োজন। কেননা ত্রিপুরার জনজীবনের দিকে, ত্রিপুরার অবস্থার দিকে বিবেচনা করে এই আইন সংশোধন করে, প্রয়োগ করাই আমার বক্তব্যের বিষয়। এই বলেই আমি সংশোধনীটা সমর্থন করছি।

**শ্রীপ্রমোদরঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, হাউসের সামনে মাননীয় সদস্য শ্রীইউ.কে.রায় যে প্রস্তাবটা এনেছেন এবং তার উপর যে অ্যামেণ্ডমেন্ট মাননীয় সদস্য সুনীল বাবু এনেছেন সেটাকে আমি সমর্থন করে দুচারটা কথা বলব। কারণ এই সম্বন্ধে বহু আলোচনা হয়েছে। এখানে আমরা বেশী কথার অবতারণা করতে চাই না। প্রশ্ন হচ্ছে এই যে, আমাদের ভারতবর্ষে ১৭টি ষ্টেট এবং ৬টি ইউনিয়ন টেরীটরী আছে। তার মধ্যে ষ্টেটগুলিতে বিধানসভা আছে, ইউনিয়ন টেরীটরিগুলিতেও আছে। কিন্তু অন্যান্য আর যে কয়টা ইউনিয়ন টেরীটরি আছে, যেমন আন্দামান, লাক্ষাদ্বীপ, মিনিকয়, চণ্ডীগড়, ইত্যাদি। এইগুলিতে অ্যাসেম্বলী নাই। লেজিসলেটিভ অ্যাসেম্বলী দেওয়ার প্রধান উদ্দেশ্যই হচ্ছে যে তাদের কতগুলি অধিকার দেওয়া। ১৯৬৩ সালের যে অ্যাক্ট, তাতে ইউনিয়ন টেরিটরীগুলিকে কতগুলি অধিকার দিয়েছে সংবিধানে। সেটা হচ্ছে ষ্টেট লিষ্ট এবং কনকারেন্ট লিষ্ট। ষ্টেট লিষ্ট যেটা আছে সেগুলির উপর আমরা আইন প্রণয়ন করতে পারি। কিন্তু আজ পর্য্যন্ত আমরা আমাদের ত্রিপুরায় কোন আইন প্রণয়ন করতে পারিনি। না করাতে হয়েছে কি ? চীফ কমিশনার একটা একটা করে আইন ত্রিপুরাতে এক্সটেণ্ড করেছেন। এই হাউসের মধ্যে গত ছয় বছরে কোন রুলস্ আসে নাই। আইনের সঙ্গে সঙ্গতি রেখে চীফ কমিশনার এক্সটেণ্ড করেছেন, রুলস্ করেছেন। তার ফলে হচ্ছে কি ? বিধান সভার অধিকার হচ্ছে আইন প্রণয়ন করা, ত্রিপুরা রাজ্যে একটা সুপ্রীম অথরিটি আছে, ত্রিপুরার পরিপ্রেক্ষিতে একটা সোভারিন বডি যে আইন করবে সেটা না করে অন্য জায়গা থেকে আইন আনা হচ্ছে এবং পরের মুখে ঝাল খাওয়া হচ্ছে। অতএব মাননীয় সদস্য ইউ, কে, রায় যে রিজলিউশন এনেছেন এই রিজলিউশনটা বোধ হয় কোল্ড ষ্টোরেজে পড়ে থাকবে। মাননীয় সদস্য নিশি বাবু বলছেন যে এতদিনে কেন তিনি আনলেন। আমি স্মরণ করিয়ে দিতে পারি যে ৫ বছর আগে বোম্বে কো-অপারেটিভ অ্যাক্ট কে অ্যামেণ্ডমেন্ট করার প্রস্তাব নেওয়া হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকরী হয় নি এবং না হওয়ার কারণ হচ্ছে আমাদের সীমিত ক্ষমতা, আমরা সেন্ট্রালের উপর নির্ভরশীল। সেন্ট্রাল থেকে অনুমতি না দিলে আমরা আইন করতে পারি না। সত্যি আমাদের সীমিত ক্ষমতা। তাই এই প্রশ্ন উঠতে পারে না। সেন্ট্রাল থেকে

সেটাকে প্রেসিডেন্ট অ্যাসেন্ট দেননি, আমাদের হোম মিনিষ্ট্রী অ্যাসেন্ট দেননি। পাঁচ বছরের মধ্যে কি আর কোন বিল আনা যেত না? আনা যেত। ১৯৬৩ সালের এ্যাক্ট দ্বারা অন্যান্য ইউনিয়ন টেরিটরীগুলিও গাইডেড হচ্ছে। একই পাওয়ার, একই রুলস্ থাকা সত্বেও তারা অনেক বিল অ্যাসেম্বলীতে এনেছে। আমরা শুধু পাশ করতে পারিনি। সেটা হচ্ছে আমাদের ড্র ব্যাক। এই ড্র ব্যাকের কারণগুলি কি। এ ক্ষেত্রে সেক্রেটারীদের দায় দায়িত্বের কথা স্মরণ রাখা দরকার এবং আইন প্রণয়নের ইচ্ছার অভাব। সেই অভাব যদি থাকে তাহলে অনেক সময় যা হয় ত্রিপুরার ক্ষেত্রেও তাই হয়েছে। বোম্বে কো-অপারেটিভ অ্যাক্ট অব ১৯২৫ এইখানে এই কথাটা নাই। অর্থাৎ ব্রিটিশ সাম্রাজ্যবাদের আমলে যে আইন বোম্বেতে প্রচলিত ছিল সেই আইন আজকে ১৯৬৯ সালে ত্রিপুরায় প্রচলিত। বৃটিশের দৃষ্টিভঙ্গীতে তৎকালীন যে কো-অপারেটিভ অ্যাক্টগুলি করা হয়েছে সেটা বুরোক্রেটিক দৃষ্টিভঙ্গী। সেই আইন আমাদের এখানে প্রচলিত হয়েছে। অ্যাজ এ রিজাল্ট আজকে ত্রিপুরায় কো-অপারেটিভ ফেলুউর। কারণ তৎকালীন বোম্বে কো-অপারেটিভ অ্যামেণ্ডমেণ্ট অ্যাক্ট এবং গুজরাট কো-অপারেটিভ অ্যাক্ট, যেটাকে নিয়ে আমরা টানা হেঁচড়া করি সেই বোম্বে কো-অপারেটিভ অ্যাক্টের কোন চেহারাই বোম্বেতে নাই। কারণ অলটারড সিচ্যুয়েশন, অলটারড ইকনমিক সিচ্যুয়েশন মানুষের ডেভেলাপমেণ্ট সমস্ত কিছুর সঙ্গে সঙ্গতি রেখে আইন প্রণয়ন করতে হয়। মানুষের ইন্সপাইরশনকে যেন আইনের মধ্য দিয়েই প্রতিফলিত করা যায়। সেজন্য ১৯২৫ সালের মানুষের চিন্তা ধারা এবং বর্তমান চিন্তা ধারায় পার্থক্য আছে। ত্রিপুরার মানুষ গণতান্ত্রিক অধিকার পাওয়ার পর তার যে একটা স্বাধীনতা এবং নিজের একটা স্বকীয় চিন্তা ধারা আছে সেটার মূল্য দেওয়া উচিত। সেখানে সমবায়ের কথা আছে। সেটা কোন্ সমবায়? সেটা হল অটোনমাস। যে সমবায় জনসাধারণ এফেক্টিভলী চালাতে পারে, যে সমবায় কমিটি নিজে থেকে তার ভিত্তি স্থাপন করতে পারে সেই সমবায়। কিন্তু সেটা নীচের থাকে না হয়ে উপর থাকে চলে গেছে। যে দশ দফা কার্যাসূচী, তাতে সমবায়ের কথা আছে। সেটা কোন সমবায়, হ্বাট উড বি দি অটনমাস, যে সমবায়ে জনসাধারণ এফেকটিভলী পার্টিসিপেট করতে পারে। সেই সমবায়ের ভিত্তি স্থাপন করতে বিশাল একটা বাধার সৃষ্টি হবে, তাতে বিশাল একটা ইমারতের সৃষ্টি হবে, আর এটাই হল সমবায়ের চিন্তাধারা। কিন্তু সেটা না হয়ে আজকে সেটা নীচুর দিকে চলে গেছে। তার সঙ্গে আমাদের মানুষের আশা আকাঙ্খা এবং এ্যাস্পারেশনের কোন সঙ্গতি নেই। এই বাস্তব সত্যি আজকে আমরা উপলব্ধি করতে পারছি। তারপর হচ্ছে বোম্বে মানি ল্যাণ্ডার্স এ্যাক্ট, এটার বোম্বেতে কোনও চিহ্ন পর্য্যন্ত নেই। এটা অনেক পুরানো হয়ে গেছে। তাছাড়া বোম্বের যে অর্থনীতি, বোম্বের কৃষকদের যে অর্থ নৈতিক অবস্থা এবং বোম্বের অর্থনীতির যে রিলেশান আর আমাদের ত্রিপুরার অর্থনীতির যে প্রডাক্টিভ রিলেশন, তা এক ধরণের নয়, সেটা সম্পূর্ণ তফাত। বোম্বে হচ্ছে একটা ডেভেলাপিং ষ্টেট, সে অনেক ডেভেলাপ করে গেছে, সেই ষ্টেটের যে রিলেশান, সেই যে মানি ল্যাণ্ডার্স এ্যাক্ট সেটা এখন আর সেখানে নেই। আমি এটা চেলেঞ্জ করতে পারি। দীস আর এবস্‌লিউট নট ইন এ্যাক্‌জিসটেন্স। কিন্তু আমাদের ত্রিপুরাতে সেটা এখনও আছে।

আমাদের ত্রিপুরাতে যে অবস্থা ত্রিপুরার নিম্ন মধ্যবিত্ত জনসাধারণের যে অর্থ নৈতিক অবস্থা, তার যে কাঠামো তাহা নির্ভর করে মহাজনদের শোষণের নীতির উপর এবং আমাদের কৃষকদের যে ইগনোরেন্স, তার যে সরলতা সেগুলিকে তারা এ্যাক্সপ্লয়েট করছে, এই মহাজনেরা তাদের শোষণ নীতির মধ্য দিয়ে। তাই আজকে এই অভিজ্ঞতা দিয়ে আমাদের আইন প্রণয়ন করতে হবে যাতে করে তাদেরকে প্রটেকশান দেওয়া যায়। কারণ মহাজনেরা যে শোষণ করছে, সেটা বোম্বে এবং আমাদের ত্রিপুরাতে, তার রকম ভিন্ন। আমি মনে করি যে আমাদের ত্রিপুরাতে মহাজনেরা এই ব্যাপারে অত্যন্ত সক্রিয়। তাই আমাদের যে কৃষক, আমাদের যে জুমিয়া, আমাদের যে ল্যাণ্ডলেস ট্রাইবেলস তাদেরকে কি ভাবে রক্ষা করা যায়, সে দৃষ্টি ভঙ্গি নিয়ে আমাদের এই সব আইন প্রণয়ন করতে হবে। নতুবা আইনের সাথে আমাদের মানুষের কোন সমন্ধই থাকবে না, আইনকে মানুষ অবিশ্বাসের চোখে দেখবে। যদি মানুষ আইনকে অবিশ্বাসের চোখে দেখে এবং আইন যদি মানুষকে রিলিফ দিতে না পারে তখন সেই সরকাররকে মানুষ নিজের সবকার বলে মনে করতে পারেনা। আইনকে সব সময়ে প্রণয়ন করতে হয় মানুষের চিন্তাধারা দিয়ে, মানুষের অর্থ নৈতিক অবস্থা, তার এ্যাক্সপ্লয়েটেশানের নমুনা, সমস্তটা নিয়ে, তার বাস্তব অবস্থা নিয়ে। দ্যাট ইজ অবজেক্টিভ এ্যাণ্ড রিয়েলিটিজ তার সাথে রিফ্লেক্ট করে তার সাবজেকটিভ কি হয়—কেননা উইদাউট অবজেকটিভ এ্যাণ্ড রিয়েলিটিজ ছাড়া কোন জিনিষই সাবজেক্টিভ হতে পারেনা। কাজেই আমাদের ত্রিপুরার যে অবজেক্টিভ এ্যাণ্ড রিয়েলিটিজ, সেটার উপর নির্ভর করে আজকে আমাদের সাবজেকটিভ নিতে হবে। অর্থাৎ আমার মন থেকে যেটা বেরিয়ে আসবে, সেই চিন্তা আমাদের ত্রিপুরার অর্থ নীতির চিন্তা এবং সমস্তকিছু বিশেষ অবস্থার সংগে মিলিয়ে আমাদের প্রকৃত চিন্তা করতে হবে। কিন্তু বোম্বের যে চিন্তা সেটা হল ১৯২৫ সালের চিন্তা, ইউ, পির পঞ্চায়েত এ্যাক্ট অব ১৯৫৪ এর যে চিন্তা, সেই চিন্তার সংগে আমাদের ত্রিপুরার কোন রকম সংগতিই থাকতে পারেনা। অনেকে অনেক কথা বলেছেন, তাই আমি আর আমার বক্তব্যকে দীর্ঘ করতে চাই না। তাই আমি আমাদের মাননীয় মুখ্য মন্ত্রীর কাছে আবেদন রাখব, যদিও আইন প্রনয়নের ব্যাপারে কিছু অসুবিধা আছে বলেই তিনি ষ্টেটহুড চাইছেন। আমি বলব আমরাও ষ্টেটহুড চাই, এবং তার সাথে আমি এইটুকু আশা করব যে আমাদের সীমিত ক্ষমতা আগে এসার্ট করে আমাদের যেসব সেক্রেটারী আছেন, বিশেষ করে যিনি জুডিসীয়াল সেক্রেটারী, যার উপর আমাদের আইন প্রনয়নের ভার, আমাদের ত্রিপুরার যে আশা আকাঙ্খা, ত্রিপুরার যে সমস্যা, তার প্রতি লক্ষ্য রেখে, ত্রিপুরার গরীব জনসাধারণকে সমবায়ের ধারায় উন্নয়ন করার প্রচেষ্টা এবং মহাজনদের হাত থেকে শোষিত কৃষকদের কিভাবে রক্ষা করা যায় তার দিকে দৃষ্টি রেখে এবং আমাদের ত্রিপুরার গ্রামগুলিকে পঞ্চায়েতের ভিত্তিতে বিন্যাস করে তার বর্তমান অর্থ নৈতিক অবস্থার সংগে সংগতি রেখে আমাদের ত্রিপুরার জন্য ভিন্নভাবে পঞ্চায়েত আইন তৈরী করতে হবে। আর সেটা যদি আমরা তৈরী করতে পারি তাহলে সত্যিই আমরা ত্রিপুরাকে উন্নয়নের পথে এগিয়ে নিয়ে যেতে পারব। নতুবা এই রিজলিউশান করে আমাদের কোন কিছুই হবে না।

কারণ, ৪।৫ বছর আগে এই বোম্বে কো-অপারেটিভ এ্যাক্টে, ইউ, পির পঞ্চায়েত এ্যাক্টের এ্যামেনমেন্ট করবার জন্য আমরা এই হাউসেয় মধ্যে রিজলিউশান করেছিলাম, কিন্তু সেইসব রিজলিউশান তো এখনও ঘুমিয়ে পড়ে আছে। তাই আমি আবেদন করব উপেন বাবু যে রিজলিউশানটা এনেছেন, সেই রিজলিউশানটা যেন আমাদের সরকার ডাষ্টবীনে ফেলে না রেখে সেটাকে গ্রহণ করেন, সেটাযেন আমাদের এই হাউসে আসে এবং আমরা যেন রুলস বা এ্যাক্ট করবার সুযোগ পাই। হোম মিনিষ্টির দোহাই যেন না হয়, কারণ একটা কথা আছে যে শিশু না কাঁদলে মা তাকে দুধ দেয় না। হোম মিনিষ্টিকে যদি আমরা প্রেসার না দিতে পারি, তবে তার থেকে আমরা আমাদের প্রয়োজনীয় কোন কাজই আদায় করতে পারব না। এই এ্যামেনমেন্টকে সমর্থন করে আমি এখানে আমার বক্তব্য শেষ করছি এবং আশা করছি যে আমাদের মুখ্যমন্ত্রী এইসব বিষয়ে আরও বেশী করে সচেষ্ট হবেন।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য উপেন বাবু যে প্রস্তাব এই হাউসের সামনে উপস্থাপিত করেছেন, তার উপরে মাননীয় সদস্য শ্রীসুনীল বাবু যে সংশোধনী এনেছেন, আমি তার সমর্থনে আমার বক্তব্য রাখছি। আমাদের ত্রিপুরাতে বাইরের যে কতগুলি আইন এনফোর্স করা হয়েছে, তার উল্লেখ এই প্রস্তাবের মধ্যে আছে। সেগুলিকে রিপ্লেস করার যে শুভ উদ্দেশ্য, সেটাকে আমি সমর্থন করছি। আজকে এটা সত্যি কথা যে কোন আইনই রিজিড হয় না, সময়ের পরিবর্ত্তনের সংগে সংগে তারও পরিবর্ত্তন করতে হয়। আজ পর্য্যন্ত আমাদের দেশে এবং সারা বিশ্বে যেখানে যে আইন পাশ করা হয়েছে, সভ্যতা, সমাজ ও রাষ্ট্রীয় জীবনের পরিবর্ত্তনের সংগে সংগে সেইসব আইন নতুন অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে আবার এ্যামেণ্ডমেন্ট করতে হয়েছে, আবার কোনটা রিপ্লেসও করতে হয়েছে। আজকে রিপ্লেস করার যে প্রস্তাব এখানে এসেছে সময়ের সংগে সঙ্গতি রেখে, সেটা অত্যন্ত স্বাভাবিক নিয়মে এবং স্বাভাবিক ভাবেই এসেছে। আজকে আলোচনা রাখতে গিয়ে ইউ, কে, রায় মহাশয় বা অন্যান্য অপজিশান মেম্বারেরা যেসব প্রয়োজনীয়তার কথা বলেছেন এবং তা বলতে গিয়ে বলেছেন যে সময়ের সংগে সংগতি রেখে আইনের সংশোধন করা দরকার, এটা অত্যন্ত সুন্দর কথা, ভাল কথা। কিন্তু বক্তব্যের মধ্য দিয়ে যদি আক্রোশ প্রকাশ পায় তাহলে তার যে শুভ উদ্দেশ্য থাকে সেটাকে অনেকাংশে নষ্ট করে দেয়। আমি নাম না করে বলতে পারি যে আইনকে সময় উপযোগী করে, নাগরিক জীবনের উপযোগী করে সংশোধন করে বা রিপ্লেস করে, সেটাকে এফেক্টিভলী আমাদের উন্নয়ন যে পরিকল্পনাগুলি আছে তাকে কার্য্যকরী করে অগ্রগতির দিকে এগিয়ে নিয়ে আমাদের নাগরিক জীবনের বিভিন্ন ক্ষেত্রে টেনে নিয়ে যাওয়া খুবই ভাল কথা। কিন্তু আজকে এটা করতে গেলে সকলের সহযোগিতা একান্ত দরকার। সরকার জনগণের সহযোগীতা ছাড়া কিম্বা বিরোধীপক্ষের সহযোগীতা ছাড়া কোন কাজই করতে পারেনা এবং সরকারের পক্ষে সবকিছু এককভাবে করা কোন দিনই সম্ভবপর নয়। যে এলাকাতে একটা শুভ চিন্তা থাকে, এ্যাসেম্বলীতে যে কথা আমি আগেও বলেছিলাম, আগের যেসব আইন এখানে প্রযোজ্য আছে, সেগুলি অবস্থায় পরিবর্ত্তনের সংগে সংগে আমাদের জনজীবনের অগ্রগতিতে ব্যাঘাত সৃষ্টি করছে। কাজেই সেই সব জন জীবনের সংগে মিলে সরকারের কাছে রাখতে হবে এবং তারপরেই আলোচনা করতে হবে।

**মিঃ স্পীকার** :—আই উড রিকুয়েষ্ট দি অনারেবল মিনিষ্টার টু বি ব্রীফ ইন ইউর স্পীচ।

**শ্রীপ্রফুল্ল কুমার দাস** :—আমি সেইভাবে চেষ্টা করছি। আজকে আলোচনা করতে গিয়ে কেউ কেউ বলেছেন যে কোঅপারেটিভ এ্যাক্ট অব ১৯২৫ ব্রীটিশ রিজিমের আইন এখানে এনফোর্স করা হয়েছে যখন এটা এনফোর্স করা হয়েছে এখনকার সমাজের সংগে এটা খাপ খায়না, সেইজন্য সেটাকে বোম্বে এবং ত্রিপুরাতে মডিফায়েট ওয়েতে এক্সটেণ্ড করা হয়েছে, হুবহু ব্রিটিশ রেজিমের আইম এখানে এক্সটেণ্ড করা হয় নি। ত্রিপুরার অবস্থার সংগে সংগতি রেখে সেটা ত্রিপুরাতে এনফোর্স করা হয়েছে, তেমনি আজকে যে সমস্ত আইন আমরা অন্যান্য রাজ্য থেকে এনেছি যেমন ইউ, পি, পঞ্চায়েত এ্যাক্ট এখানে আনা হয়েছে, সেটা এমেণ্ডমেন্ট ওয়েতে, ত্রিপুরার অবস্থার সংগে সংগতি রেখে এখানে এনফোর্স করা হয়েছে। আজকে আমাদের বিভিন্ন প্রকল্প যেগুলি আছে, সেগুলি সর্ব্ব ভারতীয় প্রকল্প। সেগুলি কার্য্যকরী করতে গিয়ে একসঙ্গেই আমাদের কার্য্যকরী করতে হবে। ত্রিপুরাতে যখন কোন সেফারেট আইন কানুন ছিলনা, আমাদের এ্যাসেম্বলী একজিষ্টেন্সে আসেনি, সেই সময়ে আমাদের ত্রিপুরার সঙ্গে সারা ভারতবর্ষের যেখানে মোটামুটি মিল আছে, সেগুলি হাওলাত করে নিয়ে এসে আমাদের এখানে চালাতে হয়েছে। সমগ্র দেশ ব্রিটিশ রেজিমে একটা আইন দ্বারা শাসিত হত, স্লাইট ডিফারেন্স থাকলেও মোটামুটি আছে। ব্রিটিশ রেজিমে দীর্ঘদিন যাবত একই গভর্ণমেন্টের আইন যেমন সর্ব্ব ভারতীয় চাকুরীর অবস্থা ইত্যাদি একই হিসাবে ট্রীটেড হয়েছে। কাজেই ওয়েষ্ট বেঙ্গল, ইউ, পি, আসাম, বোম্বে প্রভৃতি জায়গার নাগরিক জীবনের বিভিন্ন স্টেজে যেরকম আছে, তার সঙ্গে ত্রিপুরার নাগরিক জীবনের ডিফারেন্স খুব বেশী না, কাজেই একই আইন মডিফায়েড ওয়েতে সেটা এখানে এনফোর্স করা হয়েছিল। কিন্তু এখন নূতন নূতন সমস্যার সংগে তাল রেখে, আমাদের এ্যাসেম্বলী যখন হয়েছে, তার নিজস্ব আইন প্রণয়নের নিশ্চয় প্রয়োজনীয়তা আছে এবং সে চেষ্টা চলছে। বাই দীস টাইম কোন আইন এই এ্যাসেম্বলীতে আসেনি বা পাশ হয়নি একথাটা ঠিক নয়। ওয়েটস এণ্ড মেজার এক্ট, রাজস্থানের যেটা ত্রিপুরাতে এনফোস্‌ড হয়েছিল, সেটা আমাদের ত্রিপুরা এ্যাসেম্বলীতে পাস্‌ড হয়েছে। তারপর আরও কয়েকটি আইন ড্রাফ্‌টেড হয়েছে এবং ড্রাফ্‌ট হচ্ছে এবং গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার এপ্রূভেল পেলে সেগুলি বিল আকারে এই এ্যাসেম্বলীতে আসবে এবং পাশ হবে। কাজেই গভর্ণমেন্ট নিশ্চেস্ট হয়ে বসে নেই। গভর্ণমেন্ট এ বিষয়ে এ্যালার্ট। সমস্ত কিছু একদিনে হবেনা। গ্র্যাজুয়েলী আরো নূতন নূতন আইন করছি, পুরানোগুলি এ্যামেণ্ড করছি। সুতরাং এগুলি একদিনে এক টাইমে হওয়া সম্ভব নয়। এখানকার বক্তৃতা, আমরা দেখছি যে গভর্ণমেন্টের উপর দোষারূপ করার জন্য যতটা, আইন প্রনয়নের জন্য ততটা নয়, কোন কোন বক্তা এই বিষয়ে উষ্মা প্রকাশ করেছেন। আমি অবশ্য এটা ঠিক সমর্থন করতে পারছিনা। আইন সময়ের প্রয়োজনে পরিবর্তন হবে, সেটাকেই আমি সমর্থন করছি।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীযুক্ত উপেন্দ্র কুমার রায় মহাশয় আজকে বিধান সভায় যে প্রস্তাব এনেছেন এবং মাননীয় সদস্য সুনীল দত্ত মহাশয় যে তার উপর সংশোধনী প্রস্তাব রেখেছেন, আমি সুনীল দত্ত মহাশয়ের সেই সংশোধনী প্রস্তাবটাকে সমর্থন করছি। সমর্থন করি এই জন্য যে আমাদের ত্রিপুরার পরিপ্রেক্ষিতে বিভিন্ন আইন যেগুলী এক্সটেণ্ড হয়েছে অন্যান্য জায়গা থেকে হাওলাত করে আনা হয়েছে, সেগুলি ত্রিপুরার পরিপ্রেক্ষিতে ত্রিপুরার পরিবেশের সঙ্গে মিলিয়ে, সেটা আজকে নূতন ভাবে করার প্রযোজনীয়তা আছে, সেজন্য এটাকে আমি সমর্থন করছি। এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে দুই একটা কথা আমি রাখছি সংক্ষেপে। কথাগুলি হচ্ছে এই আলাপ আলোচনার মাধ্যমে আজকে দেখা গেছে যে আমাদের এই বিধান সভায় কোন আইন প্রণয়ন করার জন্য যেন কোন প্রচেষ্টা হয়নি বা আইন প্রণয়ন করার পরিপ্রেক্ষিতে কোন কথা হয়নি, সে কথাটা আমি স্বীকার করতে পারছিনা। এই জন্য পারিছিনা যে গত মার্চ মাসে বাজেট সেশানে এই সমস্ত বোম্বে মানি লেণ্ডার্স এ্যাক্ট, পঞ্চায়েত রাজ এ্যাক্টগুলি সংশোধন করা এবং সেগুলো আইনে রূপান্তরিত করা. ত্রিপুরার পরিপ্রেক্ষিতে আইন প্রণয়ণ করার জন্য বিভিন্ন সদস্যরা তাদের বক্তব্য রেখেছেন এবং সেটা সম্পর্কে বিস্তৃতভাবে আলোচনা রেখেছেন কাজেই আইন প্রণয়ন করার জন্য এবং এই সমস্ত সংশোধন করার জন্য প্রচেষ্টা চলেনি, আমি মনে করি কথাটা ঠিক নয়। আর কথা হচ্ছে আজকে মাননীয় সদস্য ইউ, কে, রায় মহাশয় যে প্রস্তাবটা এখানে এনেছেন সেটা সময়োপযোগী, এবং বিশেষ করে তাঁর মত একজন শিক্ষিত এবং শ্রদ্ধেয় ব্যক্তির কাছ থেকে এটা এসেছে, তাই আমি উনাকে অভিনন্দন জানাই। কিন্তু তিনি এই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে, এই প্রস্তাবকে ইমপ্রেসিভ করার জন্য এবং প্রস্তাবের পরিপ্রেক্ষিতে ভাষণ রাখতে গিয়ে কিছু কটু ভাষণ রেখেছেন, আমরা ছোটরা যারা আছি, তার কাছ থেকে অনেক কিছু শেখার আশা রাখি। তিনি বয়স্ক এবং শিক্ষিত ব্যক্তি, কিন্তু আমি মনে করি তাঁর ভাষণটি ঠিক হয় নি। যেমন তিনি একটা কথা বলেছেন 'নাড়াচাড়া দিতে হবে' বা নাড়াচাড়া দেয়নি কোনদিন। কিন্তু কিরকম নাড়াচাড়া দিতে হবে এবং কিভাবে সেটা দেওয়া যায়, প্রস্তাব যেটা তিনি এনেছেন তার মধ্যে তাহা উল্লেখ করেন নি। উনি যদি বলেন যে বিধান সভার কোন সদস্য ত্রিপুরার কৃষকের জন্য, জনসাধারণের জন্য, কোন কথা বলেন নি, কোন কিছু উত্থাপন করেন নি এর দ্বারা যদি একথা বুঝাতে চান, তাহলে সেকথা পরিস্কার করে বলা ভাল। আরেকটা কথা হচ্ছে আজকে যে প্রস্তাবটা তিনি এনেছেন সেটা হচ্ছে "গভর্ণমেন্টকে বলা হউক আইন প্রণয়নের কথা" 'আমি মনে করি আমাদের মাননীয় সদস্য শিক্ষিত ব্যক্তি, তাঁর ক্ষমতা আছে, উপলব্ধি আছে, তার থেকে একটা ড্রাফ্ট বিল যদি আমরা পেতাম আইন প্রণয়নের ক্ষেত্রে তাহলে আমরা অত্যন্ত খুশী হতাম এবং তার প্রতি যে আমাদের শ্রদ্ধা আছে, সেটা আরও পরিস্ফুট হত যে উনি একটা ড্রাফ্ট বিল এখানে রেখেছেন এবং যদি সাজেশন রাখতেন সেটা সম্পর্কে আমরা চিন্তা করতাম। কিন্তু আজকে তিনিও বলছেন যে গভর্ণমেন্টকে বলা হউক একটা আইন প্রণয়ন করতে। আমরাও সেকথা বিভিন্ন কোয়েশ্চানের মাধ্যমে, বিভিন্ন প্রস্তাবের মাধ্যমে গভর্ণমেন্টকে বলেছি, এখনও বলছি। গভর্ণমেন্টের যে সমস্ত ক্ষেত্রে দৃষ্টি নাই, সেই সমস্ত ক্ষেত্রে দৃষ্টি আকর্ষণের জন্য, ত্রিপুরার জন-

সাধারণের প্রতিনিধি হিসাবে এই বিধান সভায় প্রকাশ করা আমরা আমাদের কর্ত্তব্য বলে মনে করি এবং সেখান থেকে কেউ বিচ্যুত হচ্ছেননা বলেই আমার বিশ্বাস। তাই গভর্ণমেন্ট যেখানে করেছেন না, সেখানে পার্লামেন্টারী পার্টিতে উনার যে ক্ষমতা আছে, সেভাবে যদি একটা ড্রাফ্ট উনি রাখতেন.........

**শ্রীপি, দাশগুপ্ত** :—পয়েন্ট অব অর্ডার স্যার—এখানে একটা প্রস্তাব রাখা হয়েছে, গভর্ণমেন্টকে রিকোয়েষ্ট করার জন্য স্পীকারের মাধ্যমে, এই রিজল্যুশানের মেরিটস এবং ডিমেরিটস সম্পর্কে উনি আলাপ আলোচনা রাখবেন। কিন্তু উনি কেন করলেননা, উনি কেন আনলেননা, এইভাবে একিউজড করা ঠিক কিনা ?

**শ্রীনুনছর আলী** :—পার্লামেন্টারী পার্টির কথা উনি বলেছেন।

**শ্রী পি. দাশগুপ্ত** :—প্রশ্ন হচ্ছে উনি এই রিজল্যুশানের উপর তার মেরিটস এবং ডিমেরিটস নিয়ে বক্তব্য রাখতে পারেন।

**শ্রী এস, এল, সিংহ** :—আমি স্পীকারের দৃষ্টি আকর্ষণ করছি। পয়েন্ট অব অর্ডার অন হোয়াট রুলস ?

**শ্রী পি, দাশগুপ্ত** :—তিনি বললেন যে, ইউ, কে, রায় মহাশয় শিক্ষিত ব্যক্তি, তিনি কেন পার্লামেন্টারী পার্টিতে বিল আনলেন না, আমি সেটা সম্বন্ধে জানতে চাইছি এবং এই ধরণের ইনসিনিউয়েশান উনি করতে পারেন কি না ?

**মিঃ স্পীকার** :—আই ডু নট থিঙ্ক ইট ইজ এ পয়েন্ট অব অর্ডার।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—আমি এইজন্য বলেছিলাম উনি একটা কথা এখানে রেখেছেন যে মস্তিস্কে কিছু নেই, মস্তিস্কে কুলিয়ে উঠে না।

**শ্রীপ্রমোদ রঞ্জন দাশগুপ্ত** :—মাননীয় স্পীকার স্যার, এটা মনে হয় অপোজিশান পার্টি থেকে বলা হয়েছে।

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—এটা আমার স্পষ্ট মনে আছে। সেজন্য আমি বলছি যে অনেকেরই মস্তিকে কুলিয়ে উঠতে পারে না। সেজন্য তাঁর কাছ থেকে আমরা আশা রাখছি—

**Mr. Speaker** :—Hon'ble Member, please speak on the resolution.

**শ্রীযতীন্দ্র কুমার মজুমদার** :—সেজন্য যে প্রস্তাবটা এখানে এনেছেন সেটা আমি সমর্থন করছি। পঞ্চায়েত অ্যাক্ট যেমন এক্সটেণ্ড হয়েছে ত্রিপুরায়, সেই ক্ষেত্রে কাজ করতে গেলে কিছু কিছু অসুবিধা হচ্ছে। কারণ আমাদের ত্রিপুরাও পিছিয়ে নেই। মানুষ এখন অনেক কনসাস হয়েছে এবং তার জন্যই যে কাজই হোক সেটাকে সুন্দরভাবে করতে হবে। ত্রিপুরার উন্নতির পরিপ্রেক্ষিতে আইন প্রণয়ন করে সে সমস্ত সুযোগ সুবিধা জনসাধারণকে দেওয়া দরকার। সেজন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করি। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :—অনারেবল চীফ মিনিষ্টার।

শ্রীএস, এল, সিংহ :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, শ্রীউপেন্দ্র কুমার রায় মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং তার উপর যে সংশোধনী প্রস্তাব শ্রীসুনীল চন্দ্র দত্ত মহাশয় এনেছেন সেটা বিধি সম্মত এবং প্রত্যেক সদস্যই বিধান সভায় যে কোন বিল বা প্রস্তাব আনতে পারেন, সেই অধিকার তাদের আছে। তাতে বাধা দেবার কারো কোন অধিকার নেই। বিল আনতে গেলে যে সমস্ত বাধা বিঘ্ন আছে সেটা মাননীয় সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন। আমরা যখন প্রয়োজন অনুভব করছি যে অ্যামেণ্ডমেন্ট করতে হবে তখন নিশ্চয়ই তা করব এবং বোম্বে মানি লেণ্ডারস অ্যাক্ট, কো-অপারেটিভ অ্যাক্ট এবং ষ্ট্যাম্প অ্যাক্ট অব আসাম, এই জিনিষগুলিকে, এই অ্যাক্টগুলিকে রিপ্লেস করা সময়ের সাথে সাথে এবং আমার যতটুকু ধারণা জনসাধারণের ইচ্ছাই হল আইন। অতএব ইহাই চরম ও পরম, পৃথিবীর কোন মানুষ এই কথা বলতে পারে না। আমাদের হাউসেও এই কথা বলতে পারেন এইরকম কেই নেই। কারণ ভারতবর্ষের যে কনষ্টিটিউশান সেটা ওয়ান অব দি বেষ্ট ইন দি ওয়ার্ল্ড। সেই কনষ্টিটিউশনেও এর মধ্যে অনেকবার অ্যামেণ্ডমেন্ট হয়ে গেছে এবং আরও হবে। এটা হল প্রগতিশীলতা। এবং আমরাও যে সমস্ত আইন গ্রহণ করেছি তা ইণ্ডিয়ান ফরেষ্ট অ্যাক্ট—ইট ওয়াজ ডান ইন ১৯২৮ উইথ সাম অ্যামেণ্ডমেন্টস অ্যাণ্ড আদার্স। ইয়েট ইট ইজ কনটিনিউইং অল অভার ইণ্ডিয়া অ্যাণ্ড অলসো ইন ষ্টেটস। আমরা যে ভূমি আইনকে গ্রহণ করেছি সেই আইন হলো যে নতুন ভারতবর্ষের সৃষ্টি করতে হলে জমিদারী, তালুকদারী উঠিয়ে দিয়ে, মিডল ক্লাশ উঠিয়ে দিয়ে আমাদের আইন করতে হবে। তাই প্রতিটি আইনই এখানে আছে এবং তার সাথে সাথে অ্যামেণ্ডমেন্ট করে তাকে রিপ্লেস করা হচ্ছে এবং আরও অনেক আইন হবে। তবে সত্যি কথা বলতে কি, আইনের প্রয়োজন হয়, আইন মানুষ করে জনসাধারণের ইচ্ছায় এবং জনসাধারণের ইচ্ছাই আইনে রূপ পরিগ্রহ করে। তাই আজকেও ত্রিপুরা রাজ্যে জনসাধারণের অসুবিধার দিকে দৃষ্টি রেখে আমরা নতুনভাবে চিন্তা করছি যে আইনগুলি জনসাধারণের নিত্যনৈমিত্তিক জীবনের সংগে জড়িতআছে তাকে অতি দ্রুত আমরা কি করে অ্যামেণ্ডমেন্ট করতে পারি, সংশোধন করতে পারি, পরিবর্ত্তন করতে পারি, পরিবর্দ্ধন করতে পারি। অতএব সেই অনুসারেই এই সংশোধনী প্রস্তাবকে অভিনন্দন জানাচ্ছি।

মিঃ স্পীকার :—অনারেবল মেম্বার শ্রী ইউ. কে, রায় মে একসারসাইজ হিজ রাইট অব রিপ্লাই।

শ্রী ইউ, কে, রায় :—অনারেবল স্পীকার স্যার, আমি প্রথমেই এই হাউসে এই আলোচনায় যারা অংশ গ্রহণ করেছেন তাদের আমার অভিনন্দন জানাচ্ছি। কারণ সকলেই আমার সঙ্গে একমত। কেউ কেউ আমার চাইতেও অগ্রসর হয়ে গেছেন। এখন এই আইনগুলি পরিবর্ত্তনের খুব হাই টাইম হয়ে গেছে এবং এইগুলি যে অচল হয়ে গেছে বর্ত্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে এটা তারা স্বীকার করছেন। আমি প্রথমেই বলছি এই কথাটা যে সংশোধনী প্রস্তাব শ্রীসুনীল দত্ত মহাশয় যেটা এনেছেন সেটাকে আমি গ্রহণ করছি এবং এই যে অ্যামেণ্ডেড রিজলিউশন—

"This House urges upon the Government to replace the Bombay Co-operative Act, Bombay Money Lenders Act, U. P. Panchayat Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act as extended to Tripura by laws of their own duly passed by the Tripura Legislative Assembly."

এইভাবে আমি এটাকে সভার সামনে রাখছি এবং কেন আমি অ্যাক্সেপ্ট করলাম, তার প্রথম কারণ হল এই যে, আমি সবগুলি মোটামুটি চেয়েছিলাম। তার অর্থ সবগুলি এক্ষুণি করতে হবে এমন কোন কথা নয়। আমরা যেখানে কিছুই করছি না সেখানে গ্র্যাডুয়্যালী আরম্ভ হোক না একটা একটা করে। তার মধ্যে মাননীয় সুনীল দত্ত মহাশয় স্পেসিফিক কয়েকটা অ্যাক্ট নিয়ে এসেছেন। তার যৌক্তিকতা আমি অস্বীকার করছি না। সুতরাং আমি এটা অ্যাক্সেপ্ট করছি। এরপর আমার কিছু না বললেও হতো। কিন্তু শ্রীযতীন্দ্র কুমার মজুমদার মহাশয় ব্যক্তিগত ভাবে আমার উপর কিছু কটাক্ষ করেছেন। তার উত্তর সামান্য ভাবে আমি দেব দুয়েকটা কথায়। আমাকে একটা নাড়াচাড়া দিতেই হবে, তিনি এই কথাটা বলেছেন। কাকে নাড়াচাড়া দিতে হবে, আমরা তো একটা ষ্টুপারের মধ্যে আছি, আমাদের একটা লেথার্জী পেয়ে বসেছে, যেন একটা জড়তা, এই জড়তাটাকে আমাদের মেরে ফেলতে হবে। তিনি আরও বলেছেন যে আলাপ আলোচনা অনেক হয়েছে। কিন্তু আমি জিজ্ঞাসা করি, কতকগুলি রিজলিউশান এই সভায় এনেছেন, আর কতগুলি পাশ হয়েছে। এই যাবত বে-সরকারী যতগুলি প্রস্তাব এসেছে তার কয়টি গৃহীত হয়েছে আর কয়টি মন্ত্র মহোদয়ের অনুরোধে উইথড্রন হয়েছে? আজকে একটা উইথ্ড্র করা হয়েছে। তাই বলছিলাম যে কয়টা এখানে গৃহীত হয়েছে, বলতে গেলে সব গুলিই উইথ ড্র হয়েছে। এই তো বোম্বে মানি ল্যাণ্ডার্স এ্যাক্ট অনেক দিন আগে এই হাউসে গৃহীত হয়েছে, কিন্তু কাজের কাজ কি কিছুই হয়েছে? কিছুই হয়নি। এতে করে আমাদের কোন কাজই এগুবে না। আমি কাউকে নাড়াচাড়া দেওয়ার কথা বলিনি। আর এখানে এটাতো করবেন আমাদের ল ডিপার্টমেন্ট বা ল' সেক্রেটারী, তারাই তো বিল করবেন, মন্ত্রী মহোদয়রা তো সেটা করবেন না বা আমাদের কেবিনেটের মন্ত্রী মহোদয়রা সেগুলির কিছুই করবেন না। কিন্তু একটা বিল আসলেও তো বুঝতাম যে আমাদের কিছু হচ্ছে। তিনি বলেছেন যে মস্তিষ্কে কিছুই নেই, আমি বলছি আমার কথাতো তা নয়...

**মিঃ স্পীকার :** অনারেবল মেম্বার ইউ সুড নট স্পীক অন ইচ রিফ্লেক্ট আপন এ্যানি মেম্বার।

**শ্রীইউ, কে, রায় :**—বিকজ ইউ হেভ এ্যালাউড হিম টু স্পীক। আই ডু নট মীন রিফ্লেকশান আপন এ্যানি বডি। আর প্রাইভেট মেম্বার্স রিজলিউশান সম্বন্ধে আমি বলেছি যে আমাদের কংগ্রেস দলের বহু মেম্বার বহু প্রস্তাব এই হাউসের মধ্যে এনেছেন কিন্তু সেগুলি গর্ভমেন্ট দি.. এ্যাক্সেপটেড। এক সঙ্গে ১০টা প্রস্তাব আনলাম, আর আমাদের মন্ত্রী মহোদয়েরা অনুরোধ করলেন, আর আমরা সেগুলি একের পর এক উইথ ড্র করে নিলাম। ইট উজ ফার ফ্রম ডিসেন্ট আই সুড সে। এই রকম ভাবে অভিনয় করে আমাদের বিধানসভার যে গাম্ভীর্য্য এবং তার যে সেন্টিটি আছে, সেটাকে নাশ করার কোন মানে হয় না। তারপরে যেটা বলেছিলাম যে আমরা বরোউড লজ ফ্রম আদার স্টেটস। ভিক্ষা করে যে আইনগুলি আমরা এখানেএনেছি,

সেগুলিকে কাঁধে নিয়ে আমরা চলছি। যতদিন আমাদের আইন সভা ছিল না, যতদিন আমাদর আইন করার কোন ক্ষমতা ছিলনা তখন এছাড়া আমাদের আর কোন উপায় ছিল না। আমাদের ঘরে যখন চাউল থাকবে না তখন আমাদের ভিক্ষা করে আনতে হবে। সরকারী কাজ কর্ম্ম ছাড়া আমাদের এ্যাসেম্বলী বসবে না। এখন ঘরে যখন চাউল আছে, আর ভিক্ষা করে চাউল আনার কোন মানে হয় না, সেটা আনবই বা কেন? আমাদের যখন এ্যাসেম্বলী আছে. তখন প্রতি সেশানে একটা করে বিল আসলেই বা মন্দ কি, তাহলেও তো কিছু কাজ হয়। তাবপরে একটা নূতন অরিজিন্যাল আইন বা বিল না আসুক, যদি আমরা সেটা না আনতে পারি, আমাদের তো না পাবার কোন কারণ আমি দেখছি না –যেখানে অন্যান্য ইউনিযন টেরিটরিজগুলি আছে এবং তারা যদি পারে, তাহলে আমরা পারব না কেন? তারপরে যতীন বাবু আমার উপর কটাক্ষ করে আবও বললেন যে তিনি তো একটা বিলের ড্রাফ্ট আনতে পারতেন। কিন্তু আমি বলি উনাকে সেটা না আনার জন্য কে বা বলেছিল। আমার যতদূর মনে হব তিনি আমার ইউনিভারসিটি পডাব উপব কঠাক্ষ করে এই সব বলেছেন, কিন্তু সেটা তো আমি অনেক পাছে ফেলে এসেছি। তিনি যেমন আজকে একজন মেম্বার, আমিও সেই রকন একজন মেম্বাব, এখানে সব মেম্বাবেব সমান অধিকার আছে। আমার একটা স্পেশাল রেসপন্সিবিলিটি এখানে কি আছে-? যাহউক আমি আর এই সম্বন্ধে বেশী কিছু বলছি না। কারণ দেখা যাচ্ছে যে এই হাউসেব সবাই এটাকে সমর্থন জানিযেছে। আমাব যে উদ্দেশ্য ছিল, তার চাইতেও অগ্রাগ্রবা এব একটা পরিবর্ত্তনেব জন্য যে প্রয়োজনাযতা আছে, তার সম্পর্কে অনেক বলেছেন। তাই আমি তাদেরকে ধন্যবাদ জানাই। এখানে যে কিছু কিছু প্রস্তাব গৃহাত হয়, একটা দুইটা যা হয, সেই অনুসারে যেন কিছু কাজ হয। আমাদের দাবীটাও তাই যে আমাদের কিছু কিছু কাজ যেন হয়। এই বিধানসভায বাকা যে কযদিন আছে, তার মধ্যে যদি কিছু কাজ হয তাহলে আমি বিশেষ ভাবে আনন্দিত হব। এই বলে এখানে যে এ্যামেণ্ডমেন্ট রিজলিউশানটি বাখা হযেছে, তাকে সমর্থন কবে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker** :—First, I am putting the amendments to vote—The question before the House is the Amendment moved by Shri Sunil Ch. Dutta that—

i) Delete the words from "All the laws" to the words "established here viz" occuring in the 2nd, 23rd and 4th line and include the word "the" before Bombay Co-operative Act in the 4th line.

ii) Also delete the word "etc" occuring in the 5th line and include in its place the words "as extended to Tripura.

**As many as are of that opinion will please say—'AYES'**

**Voices—'AYES'.**

**As many as are of contrary opinion will please say—'Noes'**

No voice.

I think 'AYES' have it, 'AYES' have it, 'AYES' have it.

The amendment is carried.

Now I am putting the amended resolution to vote. The question before the House is that—"This House urges upon the Government to replace the Bombay Co-operative Act, Bombay Money Lenders Act, U. P. Panchayat Raj Act, West Bengal Land Acquisition Act, Assam Stamp Act as extended to Tripura by laws of their own duly passed by the Tripura Legislative Assembly."

As many as are of that opinion will please say 'AYES'

Voices—'AYES'

As many as are of contrary opinion will please say 'NOES'.

No Voice.

I think 'AYES' have it, 'AYES' have it, 'AYES' have it.

The Resolution is carried.

**Mr. Speaker** :—Now I am giving my ruling on the question raised by Shri Aghore Deb Barma, M.L.A.

Shri Aghore Deb Barma raised a question of breach of privilege against the Chief Minister. According to Shri Deb Barma, Chief Minister has curtailed the privilege of the House by giving a wrong information in connection with the statement made in reply to Calling Attention Notice raised by Shri Benoy Bhushan Banerjee. My ruling is that there is no breach of privilege as there is no fact before the House to substantiate the falseness of the statement made by the Chief Minister.

There is another Resolution of Shri Ershad Ali Choudhury. I would call on Shri Choudhury to move his Resolution that—

'যেহেতু ত্রিপুরা মহকুমা সহরগুলি স্বাধীনতা পাওয়ার বিশ বৎসর পরেও এবং তিন তিনটি পরিকল্পনা শেষ হওয়া সত্বেও সর্বাঙ্গীন উন্নত সহরে ডেভেলপ্‌ড হইতে পারে নাই, সেই হেতু ত্রিপুরার মহকুমা সহরগুলিকে আধুনিকরণ করার জন্য প্রত্যেক মহকুমা সহরে একটি করিয়া মিউনিসিপ্যালিটি করার জন্য এই সভা প্রস্তাব করিতেছে।'

## PRIVATE MEMBERS' RESOLUTION

**শ্রীএরসাদ আলী চৌধুরী** :—মাননীয় স্পীকার স্যার, আমার রিজল্যুশানটা হল এই—
'যেহেতু ত্রিপুরার মহকুমা সহরগুলি স্বাধীনতা পাওয়ার বিশ বৎসর পরেও এবং তিন তিনটি পরিকল্পনা শেষ হওয়া সত্বেও সর্বাঙ্গীন উন্নত ধরণের ডেভেলপ্‌ড হইতে পারে নাই, সেই হেতু ত্রিপুরার মহকুমা সহরগুলিকে আধুনিকতম করার জন্য প্রত্যেক মহকুমা সহরে ৩.কটি করিয়া মিউনিসিপ্যালিটি করার জন্য এই সভা প্রস্তাব করিতেছে।'

মাননীয় স্পীকার স্যার, আমরা দেখছি যে আমাদের এই যে মহকুমা শহরগুলি. আজকে স্বাধীনতা প্রাপ্তির পর প্রায় ২০।২২ বছর অতিক্রান্ত হয়ে গেছে, তিন তিনটি পরিকল্পনা আমরা শেষ করেছি, চতুর্থ পরিকল্পনায় আজকে আমরা পদার্পণ করছি, আমরা কি দেখতে পাই ? আমরা দেখতে পাই যে এই মহকুমা সহরগুলি সর্বাংগীন উন্নত ধরণের ডেভেপলড্‌ হতে পারে নাই। আমি একথা বলতে চাই না, যে কিছুই হয় নাই। কিন্তু সর্ব্বাংগীন উন্নত হওযা, যেভাবে হওয়া দরকার ছিল সেভাবে হয নাই। এই সমস্ত সহরগুলিকে উন্নত করার জন্য, আধুনিকতম করার জন্য বহু টাকা প্রত্যেক বছর বাজেটে বরাদ্দ করা হয। আমরা জানি প্রত্যেক সহরকে উন্নত করার জন্য বাজেটে পাঁচলক্ষ টাকা ধরা হল। কিন্তু এই পাঁচ লক্ষ টাকা খরচ হওযার পর আমরা দেখতে পাই যে মহারাজার আমলে যে অবস্থা ছিল, তার থেকে খুব বেশী উন্নত হয় নাই, যে অবস্থায় ছিল, সে অবস্থায়ই আছে। আমাদের পরিকল্পনা মারফত কিছু কিছু কাজ হচ্ছে সেটা আমি অস্বীকার করছি না, কিন্তু প্ল্যান এবং প্রোগ্রাম ছাড়াই আমাদের অনেক রাস্তা ঘাট, বাজার ইত্যাদি হয়েছে, যার লেংথ এবং ব্রেথ কম হয। অনেক অফিস আছে যেগুলি আজকে হযত প্রপার জায়গায় হচ্ছে না, কোন কোন জায়গায় হয়তো সেগুলি নদীর পাড হয়েছে, আবার কোন জাযগায় টিলার উপর হাসপাতাল হয়েছে; সেখানে জলের অভাবে হাসপাতালের কাজ চলতে পারছে না। অর্থাৎ টাকাগুলি প্রপারলি ইউটিলাইজ হয় না, আবার কোন কোন কাজ হয়তো অসম্পূর্ণ রয়ে গেছে যার ফলে আজকে ২০ বছর পরেও এখানে আমাদের বলতে হচ্ছে যে আমাদের কিছুই হয নাই। আমাদের টাকা পয়সা ঠিকই খরচ হয়ে যাচ্ছে কিন্তু কোন প্ল্যান প্রোগ্রাম না থাকাতে টাউন ডেভেলপমেণ্ট ঠিক ঠিক মত হচ্ছে না। কাজেই একটা টাউন ডেভেলপমেণ্ট কমিটি করে যদি এই টাকাগুলি প্রপারলি ইউটিলাইজ করা হয়, তার জন্য আমি বলছি যে গ্রামের প্রতিনিধি যারা আছেন, লীডিং মেম্বার যারা আছেন, বিশিষ্ট নাগরিক যারা আছেন, তাদের সঙ্গে আলাপ আলোচনা করে কোন কাজটা কোথায় করলে ভাল হবে, সেইভাবে পরামর্শ করলে আমার মনে হয এই সমস্ত টাকাগুলি প্রপারলি ইউটিলাইজ আমরা করতে পারতাম এবং সহরগুলির চেহারাও আজকে অন্যরকম হত। কিন্তু আজকে অন্যান্য কমিটি যেগুলি বেসরকারীভাবে আছে, সেগুলির সংগে কোন আলাপ আলোচনা নাই। অফিসার যারা আছেন তারা বাজেট করছেন, টাকা পয়সা বাজেটে রাখছেন এবং সে টাকা পয়সা কনট্রাক্টরদের মাধ্যমে খেয়াল খুশীমত খরচ করছেন। মাসের শেষে হয়তো একটা কাজ কনট্রাক্টারদের দেওয়া হল,তাড়াহুড়া করে সে কাজটা কনট্রাক্টার করে, তার বিল নেওয়ার জন্য কিছু কাজ দেখিয়ে সে টাকাটা নিয়ে গেল, আর কাজটাও হয়তো অর্ধসমাপ্ত হয়ে পড়ে থাকল যার ফলে আজকে

সুষ্ঠুভাবে কাজটা হচ্ছে না। অনেক জায়গায় নাগরিকদের নিয়ে একটা ডেভেলাপমেন্ট কমিটি করা হয়েছে, কিন্তু সেটা কাগজে কলমেই আছে, তার কোন সাজেশন কোন কাজে গ্রহণ করা হয় না। আজ পর্য্যন্ত কোন রকম মিটিং হয় নাই বা কোন পরামর্শ তাদের গ্রহণ করা হয় নাই। আজকে প্রত্যেকটি সাবডিভিশনে মিউনিসিপ্যালিটির দরকার পড়েছে। কারণ অনেক সময় আমরা দেখি যে ইলেকট্রিসিটি সর্ট সার্কিট হয়েছে বা একটা রাস্তা ঘাট দরকার। উদয়পুরে আমরা দেখেছি যে নাগরিকরা চাঁদা তুলে সেগুলি করেছে। কিন্তু অনেক সময় তাদের টাকা পয়সার অভাব থাকে। কোন কোন জায়গায় দেখা যায় যে উদয়পুর দীঘির মধ্যে গরু. মহিষ স্নান করাচ্ছে। গরু মহিষ স্নান করাবার জায়গা নেই, বাজারে ড্রেনেজ সিষ্টেম নেই। উদয়পুর মার্কেটকে দুই লক্ষ টাকা খরচ করে সংস্কার সাধন করা হয়েছে কিন্তু তবুও দেখা যাচ্ছে সেখানে আবর্জনা জমে আছে এবং এই বাজারটা একটা নদীর ধারে। এইভাবে দেখা যাচ্ছে আজ যদি এই টাকাগুলি একটা কমিটি মারফত ব্যয় করা হত তাহলে সেটা ভাল হত। সেইজন্য আমি প্রস্তাব রাখছি যে সরকারীভাবেই হউক বা বেসরকারী মতেই হউক একটা কমিটি আমাদের করতে হবে এবং তার মারফত এই টাকা ব্যয় করতে হবে। আমরা মিউনিসিপ্যালিটি করার জন্য নোটিফায়েড এরায়া করেছি এবং সেটা সময়োপযোগী হয়েছে, তার মধ্যে সরকারী এবং বেসরকারী নাম আছে। এক বছর আগে সেটা হয়েছে কিন্তু সেটা আজ পর্যন্ত কার্যকরী হচ্ছে না। আমি আশা করব যে লক্ষ লক্ষ টাকা আজকে ব্যয়িত হচ্ছে সেটা যাতে নাকি যথাযথভাবে ব্যয়িত হয় এবং যদি নির্ব্বাচিত মিউনিসিপ্যালিটি নাও হয়, তবুও সেগুলি যাতে এক্সপেরিমেন্টাল ওয়েতে বেসরকারী কমিটির পরামর্শ নিয়ে করা হয়। এস, ডি, ওকে এক্স অফিসিও চেয়ারম্যান করে সেই টাকাগুলি যাতে প্রপারলী ব্যয় করা হয় সেইজন্য যে সমস্ত সংস্থা সেখানে আছে তাদের হাতে কিছু টাকা দেওয়া দরকার। যদি পাঁচ লক্ষ টাকা বরাদ্দ থাকে, দুই তিন লক্ষ টাকা যাতে ঐ সমস্ত সংস্থার হাতে দেওয়া হয় যাতে সহরগুলিকে উন্নতধরণের করা যায়, মিউনিসিপ্যালিটীর মত কোন কিছু একটা সংস্থা করা যায়, সেইজন্য আমি আজকে এই প্রস্তাব রাখছি। আমি আশা করব আমাদের মাননীয় সদস্যরা আমাদের টাউনগুলির সর্ব্বাঙ্গীন উন্নতির জন্য এই প্রস্তাবকে সর্ব্বান্তকরণে সমর্থন করবেন, এই বলেই আমি এখানে শেষ করছি।

**Mr. Speaker :**—Any Member willing to participate in the discussion ?

**শ্রী নিশিকান্ত সরকার :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে হাউসের সামনে মাননীয় সদস্য শ্রী এর্সাদ আলি চৌধুরী যে প্রস্তাব রেখেছেন সেটা হচ্ছে—

'যেহেতু ত্রিপুরার মহকুমা সহরগুলি স্বাধীনতা পাওয়ার বিশ বৎসর পরেও এবং তিন তিনটি পরিকল্পনা শেষ হওয়া সত্বেও সর্ব্বাঙ্গীন উন্নত ধরণে ডেভেলাপ্‌ড হইতে পারে নাই, সেইহেতু ত্রিপুরার মহকুমা সহরগুলিকে আধুনিকতম করার জন্য প্রত্যেক মহকুমা সহরে একটি করিয়া মিউনিসিপ্যালিটি করার জন্য এই সভা প্রস্তাব করিতেছে।' প্রস্তাবটা খুবই সুন্দর। উনি প্রস্তাবে বলেছেন যে তিন তিনটি পরিকল্পনা শেষ হয়ে গেছে, ২০ বৎসর স্বাধীনতা পাওয়ার পর অতিক্রান্ত হয়ে গেছে, তবুও কিছুই হয় নাই। মিউনিসিপ্যালিটি সম্বন্ধে একথা আমি বলব যে আজকে মিউনিসিপ্যালিটি হতে গেলে আমি যে মহকুমার

লোক সেই উদয়পুর মহকুমা সম্বন্ধে আমি বলতে চাই যে আমাদের উদয়পুরে মিউনিসিপ্যালিটি সম্বন্ধে আমরা নিজেরা বসে আলাপ আলোচনা করেছিলাম। তখন সহরবাসীদের মিউনিসিপ্যালিটির কথা আমরা বুঝিয়েছি, তার পরও যে অবস্থার মোকাবিলা আমরা হয়েছিলাম সেটা হচ্ছে যে একটা মিউনিসিপ্যালিটি হতে গেলে পরে তার কতটুকু এরিয়া দরকার, কতটুকু মিউনিসিপ্যালিটির মধ্যে নেব সেই সম্পার্কে একটা প্রস্তাব এস, ডি, ও অফিসে বসে নিয়েছিলাম উনিও বোধ হয় সেখানে ছিলেন, আমিও ছিলাম এবং অন্যান্য প্রতিনিধিরাও ছিলেন। আমরা সেই সম্পর্কে একটা প্রস্তাব নিয়েছিলাম। তারিখটা আমার মনে নাই, তবে একটা প্রস্তাব আমরা দিয়েছিলাম সেটা আমার মনে আছে।

আমরা একটা প্রস্তাব দিয়েছিলাম যে উদয়পুর বাজার বদর মোকাম থেকে যে রাস্তাটা গোমতী পর্য্যন্ত এসেছে সেটা পর্য্যন্ত একটা এরিয়া নির্দ্ধারণ করা হয়েছে। এই রকম একটা প্রস্তাব পাঠিয়েছি। তার পর কি হয়েছে আমরা জানি না। আমার বক্তব্য হল যে প্রস্তাব আনতে গিয়ে আমার সাবডিভিশনের যে বাজার সম্বন্ধে বলা হয়েছে সেটা টি, টি, সি এর আমলে হয়েছে! কিন্তু সেই বাজার হবার চেষ্টা আমরা করেছি। কিন্তু বাজার হবার মত জায়গা শহরের আশে পাশে নাই। বাজারটা সম্বন্ধে আমাদেরও বলা আছে এবং রিসেন্টলী আমরা গভর্ণমেন্টের কাছে এবং ডি, এম, এর কাছে ঐ বাজারে প্রস্রাবাগার, পায়খানা ইত্যাদি করবার জন্য আমরা লিখেছি এবং আমি নিজেও এর জন্য আগরতলায় এসে চীফ্ মিনিষ্টারের সঙ্গে আলোচনা করেছি। তবে আমার মনে হয় এই সম্বন্ধে এস, ডি. ও, তরফ থেকে একটা এষ্টিমেট বা কত টাকা খরচ লাগবে এই সম্বন্ধে একটা আলোচনা হয়েছে। তবে কিছুই হয় নাই, এই সম্বন্ধে আমি একমত হতে পারি না। এই অ্যাসেম্বলীতে আমি বহুবার আলোচনা করেছি যে টি, টি, সি,এর আমলে দুটি গ্রুপে যে রাস্তাঘাট ধরা হয়েছিল সেটা অসমাপ্ত অবস্থায় রয়ে গেছে। আমি এইখানে এই কথা এইজন্য বলছি যে হয়ত রাস্তাঘাট করতে গেলে পি, ডব্লিউ, ডি, এর নানা অসুবিধা থাকার কথা সরকারের দৃষ্টি আমরা আকর্ষণ করছি। সদস্য মহোদয় বোধ হয় জানেন না যে উদয়পুর দীঘির পশ্চিম পাড় পর্য্যন্ত যে রাস্তাটা গিয়েছে সেই রাস্তাটা আরও চওড়া ছিল। ফলে রাস্তা পীচ, সোলিং হওয়ার মুখে অনেকটা জায়গা গভর্ণমেন্ট থেকে পি, ডব্লিউ, ডি,কে দিতে পারে নি এবং সেজন্য উদয়পুর টাউনে বাজারে অলি গলির রাস্তা করতে গিয়ে পূর্ত্ত বিভাগ অসুবিধা ভোগ করছে। আমি রিসেন্টলী আলোচনা করেছি এবং জেনেছি যে পাবলিক জায়গা ছাড়ছে না। যেমনি মধ্যপাড়া রোড তেমনি অমরসাগর বাড়ী রোড। তাই আমি বলব আমার মাননীয় সদস্য যে প্রস্তাবটা এনেছেন সেটা খুব ভাল প্রস্তাব। কিন্তু পাব্লিক যে জায়গা দখল করে রেখেছেন সেই জায়গা যতক্ষণ না পি, ডব্লিউ, ডি, পাচ্ছে ততক্ষণ কিছুই করতে পারছে না। গভর্ণমেন্ট এস, ডি, ও,এর মাধ্যমে বা সেটেলমেন্টের মাধ্যমে কত জায়গা কে বা কাহারা দখল করে রেখেছে সেটা দেখা দরকার। গভর্ণমেন্টের তরফ থেকে আইনগতভাবে সেই জায়গা পি, ডব্লিউ, ডি,কে বুঝিয়ে দেওয়া উচিত বলে আমি মনে করি। বাজার সম্বন্ধে আমার আর একটা প্রস্তাব ছিল যে এই বাজারে টি. টি. সি,এর সময়ে যে ভাড়া অ্যাসেসমেন্ট করা হয়েছিল তাতে

বেশীর ভাগ লোকই এই ভাড়া দিয়ে থাকতে পারছে না। ৫×৭ হাত ঘরে ৩০।৩৩ টাকা ভাড়া। এত ভাড়া কোন জায়গায় নাই। সুতরাং আমি এই বিষয়টি বিবেচনা করবার জন্য হাউসে রেখেছি যাতে অন্ততঃ উদয়পুর বাজারের ভাড়া সম্বন্ধে কারবার অ্যাসেসমেন্ট করা হয়, সেই দিকে যেন লক্ষ্য রাখেন। মিউনিসিপ্যালিটির কথা বলা হয়েছে যে প্রত্যেক সাবডিভিশনের মহকুমা শহরে মিউনিসিপ্যালিটি থাকা দরকার। তবে আমি মনে করি অন্ততঃ উদয়পুরে সেটা হওয়া উচিত। অন্য জায়গার কথা আমি জানি না, সেখানে মিউনিসিপ্যালিটি কতটুকু যুক্তিসঙ্গত হবে। কিন্তু যেখানে আগরতলায় মিউনিসিপ্যালিটি হওয়া সত্বেও এটাকে বেসরকারীভাবে রূপ দিতে পারে নাই এবং এই ব্যাপারটাও হাউসে কয়েকবার এসেছে, সে জন্য এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি এই কথাও বলব যে মিউনিসিপ্যালিটি আমরা চাইছি, তাতে সেই অর্থ আমরা জনসাধারণ থেকে নিতে পারব কিনা। কেন না যেমন কমলপুর আছে, তেমনি উদয়পুর আছে, বিলোনীয়া আছে, সাব্রুম আছে। সব মহকুমার দিকে নজর দিলেই আমরা এই কথা বলতে পারি যে কোথাও টাউনের কোন সীমাবদ্ধ জায়গা নাই। উদয়পুরে দীঘির চার পার দিয়ে হয়ত রাস্তা ঘাট আছে, তারপর ফুলকুমারী পার হয়ে গেলে দেখা যাবে শুধু লুংগা আর টিলা। নদী পার হয়ে গেলে দেখা যাবে সেখানে টীলা, নদী নালা, ছড়া ইত্যাদি। সুতরাং এখানে কনক্রিটভাবে কিছু আসা উচিত ছিল। নীতিগতভাবে অন্ততঃ এক দুইটা শহরে মিউনিসিপ্যালিটির জন্য যদি প্রস্তাব আসতো তাহলে আমি সমর্থন করতাম। তবে এটাও আমি সমর্থন করছি। তবে প্রত্যেক বাজারের ডেভেলাপমেন্ট হওয়া উচিত। সেই দিকেও নজর রাখতে হবে। এই যে একটা প্রস্তাব এসেছে যে একটা কমিটি করতে হবে, আমার মনে হয় সেই রকম কমিটি করা বাঞ্চনীয়। তবে ২০ বছরে ত্রিপুরায় কোন উন্নতি হয়নি সেটা আমি সমর্থন করতে পারছি না। আশা করব এই প্রস্তাবের মাধ্যমে যাতে প্রত্যেক সাবডিভিশনে মিউনিসিপ্যালিটি হতে পারে এবং একটা পরীক্ষা নিরীক্ষা করে যত তাড়াতাড়ি সম্ভব সেটা যেন করা হয়। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীঅঘোর দেববর্মা** :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রস্তাবটা এখানে মাননীয় সদস্য শ্রীএরসাদ আলি মহোদয় রেখেছেন সেটা ভাল সন্দেহ নাই। কিন্তু মুভ করতে গিয়ে বলেছেন যে আধা সরকারী মনোনীত সদস্য দিয়ে কমিটি গঠন করতে হবে। আধা সরকারী, এই প্রস্তাব রাখতে গিয়ে কেন যে তিনি রিস্ট্রিক্ট করলেন তা বুঝতে পারলাম না। আর মাননীয় সদস্য নিশি সরকার যে বক্তব্য রাখলেন তাতে তিনি প্রস্তাবটাকে সমর্থন করলেন না বিরোধিতা করলেন সেটা বুঝলাম না। যে সমস্ত যুক্তি তিনি দেখিয়েছেন তাতে এটা বুঝতে হবে যে উদয়পুরের সুযোগ সুবিধার ব্যাপারটা উদয়পুরের জনসাধারণের হাতে তুলে দেওয়া হলে ল্যাণ্ড অ্যাকুইজিশান থেকে শুরু করে যে সমস্ত এনক্রোচমেন্ট আছে এইগুলি সমাধানের দিক দিয়ে সহজ হবে। কোথায় বাজার করলে কি হবে এই সমস্ত স্থানীয় লোক যারা তারাই ভাল বুঝবেন। সুতরাং মিউনিসিপ্যালিটী হওয়াই বাঞ্চনীয়। যদিও আমতা আমতা করে আর একটা কথা তিনি বলেছেন যে এখন

পর্য্যন্ত আগরতলা শুধুমাত্র মিউনিসিপ্যালিটি সরকারী নিয়ন্ত্রণে চলছে এবং জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি সেখানে নাই সুতরাং উদয়পুরে কি করে এটা আশা করা যায়, এটা হল আর একটা দিক। অর্থাৎ সরকার ভাল করবে এই নাম দিয়ে আজকে গণতন্ত্রের ধ্বজাধারীরা গণতন্ত্রকে হত্যা করে আজকে ডিকটেটারী চালাচ্ছেন। সামগ্রিক উন্নতি অগ্রগতির নামে তারা যে স্বেচ্ছাচারিতা চালাচ্ছেন তাতে সমাধান তো হবেই না সঙ্কট আরও বাড়বে। কাজেই সেই দিক দিয়ে আজকে মন্ত্রীমণ্ডলী যদি তাদের নিজেদের গণতন্ত্রের পূজারী বলে মনে করে থাকেন তাহলে যেহেতু আজকে ধর্মনগর শহরে তুলনামূলকভাবে লোক সংখ্যা অনেক বেড়েছে এবং সেখানে মিউনিসিপ্যালিটি করার যে ক্রাইটেরিয়া আছে সবগুলিই সেখানে আছে, সুতরাং তাদের দাবী ফুলফিল করা উচিত বলে আমি মনে করি। সেই দিক দিয়ে আজকে সবকিছু না হলেও যে সমস্ত প্রসেস আছে সেগুলি করা দরকার বলে আমি মনে করি। নতুবা যে সমস্ত সমস্যা আমাদের দৈনন্দিন জীবনে বিভিন্ন মফঃস্বল শহরের মধ্যে বাড়ছে, আর যেভাবে লোক সংখ্যা ক্রমশঃ বেড়ে চলেছে তার সমাধানের একমাত্র উপায় হচ্ছে, স্থানীয়ভাবে আমাদের যে সব শহর আছে সেই সমস্ত শহরের জনপ্রতিনিধি বা জনসাধারণের নির্বাচিত প্রতিনিধিদের হাতে তাদের সুখ সুবিধার জন্য সেনিটেশান এবং ড্রেইনেজ প্রভৃতি কাজের জন্য যে সব ব্যবস্থা নেওয়ার প্রয়োজন আছে, সেগুলি তাদের তুলে দেওয়ার দরকার। এক কথায় তাদের উন্নতি অগ্রগতির জন্য সমস্ত দায় দায়িত্ব তাদের হাতে তুলে দেওয়া উচিত। এই প্রসঙ্গে সরকার থেকে প্রায় বলা হয়ে থাকে যে এত টাকা সরকার থেকে দেওয়া সম্ভব নয়। মিউনিসিপালিটি করলে পর তাতে যে আনুসাঙ্গিক খরচ তাদের অফিসের জন্য তাদের ষ্টাফের জন্য, সেটা প্রয়োজন হবেই। কিন্তু একটা কথা মনে রাখা দরকার আমাদের এই যে বিধান সভা আছে, এই সভাতে আমরা প্রতি বছরই বাজেট পাশ করে থাকি, কিন্তু আয় বলতে আমাদের কিছুই নেই বললে চলে। আমরা যা কিছু করি না কেন, তার সবটাই ভারত সরকারের অনুদান ছাড়া সম্ভব হয়ে উঠে না এবং আমাদের সব ক্ষেত্রে ভারত সরকারের অনুদানের উপর নির্ভর করতে হয়। আর এটাও জানা কথা যে ভারতবর্ষের প্রত্যেকটি মিউনিসিপালিটি এবং করপোরেশন ক্ষেত্রে সব রাজ্য সরকার থেকে বা সেনট্রাল থেকে গ্রেন্ট ইন এইড পেয়ে থাকে। কাজেই নতুন করে আমাদের এখানে মিউনিসিপ্যালিটি করার ক্ষেত্রে কেন এই প্রশ্ন উঠে, তা আমি বুঝি না। এটা প্রত্যেকটি রাজ্যের ডেভেলাপমেন্টের ব্যাপারে এই ধরণের খরচ হয়ে থাকে। আর উদয়পুরের ব্যাপারে যদি এটা হয় তাহলে জনসাধারণের টাকায় করতে হবে এমন কোন কথা নেই। সেখানে সেনিটেশান ওয়ার্কস এবং ড্রেইনেজ ওয়ার্কস এর কথা নয়, সেখানকার উন্নতি অগ্রগতির জন্য যে টাকার ব্যয় বরাদ্দ আছে তা সেখানে খরচ করতেই হবে। কাজেই ভয়ের কোন কারণই থাকতে পারে না। আজকে শুধু উদয়পুর শহরের কথা নয়, আগরতলা শহরের কথাও আমরা বলতে পারি যে এটা কোন কমার্সিয়াল টাউন নয়, তার নিজস্ব আয় বলতে কিছুই নেই, সেটা খুবই লিমিটেড। এখানে অধিকাংশ গরীবই বসবাস করে। কাজেই এই দিক দিয়ে এই একটা জিনিষ স্বীকার করতে হবে যে আমাদের গণতন্ত্রকে যদি সম্প্রসারণ করতেই হয়, গণতন্ত্রকে যদি শক্তিশালী ভিত্তির উপর প্রতিষ্ঠিত করতে হয়, তাহলে আজকে যেমন আমাদের গ্রামপঞ্চায়েতগুলির নিজেদের

